# শ্রীমদ্ভাগবতম্

মহর্ষি-শ্রীকৃষ্ণদ্বৈপায়নবেদব্যাস-প্রণীতম্

শ্রীমচ্ছুকদেবকৃতসিদ্ধান্তপ্রদীপটীকয়া সহিতম্

## ত্রয়োদশ খণ্ডম্

শ্রীবৃন্দাবনস্থ ব্রজবিদেহি মহন্ত-

অষ্টোত্তরশতশ্রীক স্বামি ধনঞ্জয়দাস তর্ক-তর্ক-ব্যাকরণতীর্থেন

শিবপুরস্থ নিম্বার্কাশ্রম-সম্পাদক

শ্রীমতা নৃসিংহদাস বসুনা চ

সম্পাদিতম্

পণ্ডিতপ্রবরেণ শ্রীমতা বিনোদবিহারি কাব্য-ব্যাকরণ-

সাংখ্য-বেদান্তোপনিষত্তীর্থেন

অনূদিতম্




শিবপুরস্থনিম্বার্কাশ্রমসভ্যেন শ্রীমতা রমেশচন্দ্র চক্রবর্ত্তিনা

প্রকাশিতম্

কলিকাতা, কর্ণওয়ালিশবর্ত্মস্থ-ত্রিংশৎসংখ্যকভবনে তাপসীমুদ্রাযন্ত্রাধ্যক্ষেণ

শ্রীমতা গঙ্গানারায়ণ ভট্টাচার্য্যেণ মুদ্রিতম্

কলিকাতা, কলেজস্কোয়ারস্থ পঞ্চদশসংখ্যক-ভবনে

চক্রবর্ত্তী, চাটার্জ্জি এণ্ড কোং লিমিটেড্ নামধেয়-

পুস্তকবিপণ্যাং প্রাপ্তব্যম্

১৩৪৬ বঙ্গাব্দে

গ্রাহকপক্ষে মূল্যম্ ১৲০ ]   [ সাধারণপক্ষে মূল্যম্ ১৷৹

ততো যতেত কুশলঃ ক্ষেমায় ভবমাশ্রিতঃ।
শরীরং পৌরুষং যাবন্ন বিপদ্যেত পুষ্কলম্ ॥ ৫ ॥
পুংসো বর্ষশতং হ্যায়ুস্তদর্দ্ধঞ্চাজিতাত্মনঃ।
নিষ্ফলং যদসৌ রাত্র্যাং শেতেঽন্ধং প্রাপিতস্তমঃ ॥ ৬ ॥
মুগ্ধস্য বাল্যে কৈশোরে ক্রীড়তো যাতি বিংশতিঃ।
জরয়া গ্রস্তদেহস্য যাত্যকল্পস্য বিংশতিঃ ॥ ৭ ॥

**অন্বয়**

ততঃ (অতএব) ভবম্ আশ্রিতঃ (জন্মমরণপ্রবাহরূপ সংসারপ্রাপ্ত বদ্ধজীব) কুশলঃ [সন্] (মুক্তিকামী হইয়া) পৌরুষং শরীরং (মনুষ্যশরীর) যাবৎ ন বিপদ্যেত (যে পর্য্যন্ত বিপন্ন না হয়) [যাবচ্চ] পুষ্কলং (এবং যে পর্য্যন্ত সুস্থ ও সবল থাকে), [তাবৎ] (ততদিন) ক্ষেমায় যতেত (মঙ্গল প্রাপ্তির নিমিত্ত অর্থাৎ ভগবানের চরণকমল প্রাপ্তির নিমিত্ত যত্ন করিবে) ॥ ৫ ॥

পুংসঃ বর্ষশতং হি আয়ুঃ (মনুষ্যের পরমায়ু শতবৎসর); অজিতাত্মনঃ চ তদর্দ্ধম্ (অজিতেন্দ্রিয় মনুষ্যের তাহার অর্দ্ধেক) নিষ্ফলং [ভবতি] (নিষ্ফল হয়), যৎ (কারণ) অসৌ (ঐ অজিতেন্দ্রিয় পুরুষ) রাত্র্যাং (রাত্রিকালে) অন্ধং তমঃ প্রাপিতঃ (নিদ্রাচ্ছলে নিবিড় অজ্ঞানান্ধকারে নিমগ্ন হইয়া) শেতে (শয়ন করিয়া থাকে) ॥ ৬ ॥

মুগ্ধস্য (ঐ মুগ্ধ পুরুষের) [জীবনের প্রথমে] বাল্যে (বাল্যকালে) [বালৈঃ] ক্রীড়তঃ (বালকগণের সহিত খেলা করিতে করিতে) কৈশোরে [বিদ্যাগ্রহণাদিনা চ ক্রীড়তঃ] (এবং কৌমারকালে বিদ্যাশিক্ষা প্রভৃতি করিতে করিতে) বিংশতিঃ যাতি (বিংশতি বৎসর আয়ু অতিবাহিত

**অনুবাদ**

অতএব জন্মমরণপ্রবাহরূপ সংসারপ্রাপ্ত বদ্ধজীব মুক্তিকামী হইয়া এই মনুষ্যশরীর যে পর্য্যন্ত বিপন্ন না হয় এবং যে পর্য্যন্ত সুস্থ ও সবল থাকে, সেই পর্য্যন্ত মঙ্গলপ্রাপ্তির নিমিত্ত অর্থাৎ ভগবানের চরণকমলপ্রাপ্তির নিমিত্ত যত্ন করিবে ॥ ৫ ॥

পুরুষের পরমায়ু শতবৎসর; অজিতেন্দ্রিয় পুরুষের পরমায়ুর অর্দ্ধেক নিষ্ফলে অতিবাহিত হয়; কারণ ঐ অজিতেন্দ্রিয় পুরুষ রাত্রিকালে নিদ্রাচ্ছলে নিবিড় অজ্ঞানান্ধকারে নিমগ্ন হইয়া শয়ন করিয়া থাকে ॥ ৬ ॥

ঐ মুগ্ধ পুরুষের জীবনের প্রথমে বাল্যকালে বালকগণের সহিত খেলা করিতে করিতে ও কৌমারকালে বিদ্যাশিক্ষা প্রভৃতি করিতে করিতে বিংশতি বৎসর আয়ু বৃথা অতিবাহিত

**টীকা**

**কুশলো মুমুক্ষুঃ সন্** পৌরুষং মানুষং শরীরং যাবন্ন বিপদ্যেত যাবচ্চ পুষ্কলং, তাবৎ ক্ষেমায় মুকুন্দচরণাম্বুজায় তৎপ্রাপ্তয়ে **ইত্যর্থঃ** যতেত ॥ ৫ ॥ কৌমারে যো হি ক্ষেমায় ন যতেত তস্যাকুশলস্য তু মুকুন্দচরণাম্বুজ প্রাপ্তির্ন ঘটতে ইত্যাহ—পুংস ইতি দ্বাদশভিঃ ॥ ৬ ॥ মুগ্ধস্য বাল্যে বালৈঃ ক্রীড়তঃ কৌমারে বিদ্যাগ্রহণাদিনা চ ক্রীড়তঃ বিংশতির্বর্ষাণি আয়ুর্যাতি ॥ ৭ ॥ দুরাপূরেণ দুঃখেনাপি পূরয়িতুমশক্যেন বলীয়সা সর্ব্বজীব-

দুরাপূরেণ কামেন মোহেন চ বলীয়সা।
শেষং গৃহেষু সক্তস্য প্রমত্তস্যাপযাতি হি ॥ ৮ ॥
কো গৃহেষু পুমান্ সক্তমাত্মানমজিতেন্দ্রিয়ঃ।
স্নেহপাশৈর্দৃঢ়ৈর্বদ্ধমুৎসহেত বিমোচিতুম্ ॥ ৯ ॥
কোন্বর্থতৃষ্ণাং বিসৃজেৎ প্রাণেভ্যোঽপি য ঈপ্সিতঃ।
যং ক্রীণাত্যসুভিঃ প্রেষ্ঠৈস্তস্করঃ সেবকো বণিক্ ॥ ১০ ॥

## অন্বয়

হয়), [জীবনের শেষে] জরয়া গ্রস্তদেহস্য (জরাক্রান্ত অর্থাৎ বার্দ্ধক্যে উপনীত ও) অকল্পস্য (অসমর্থ অবস্থায় পুরুষের) বিংশতিঃ যাতি (বিংশতি বৎসর আয়ু অতিবাহিত হইয়া থাকে) [এবং জীবনের মধ্য অবস্থায় অর্থাৎ যৌবন ও প্রৌঢ় অবস্থায়] দুরাপূরেণ কামেন (যাহা অতিদুঃখেও পূরণ করা যায় না, তাদৃশী কামনা) বলীয়সা মোহেন চ (ও বলবান মোহে) প্রমত্তস্য (প্রমত্ত হইয়া) গৃহেষু সক্তস্য (গৃহে আসক্ত থাকে, সেই অবস্থায় তাহার) শেষং অপযাতি হি (অবশিষ্ট আয়ু ক্ষয় হইয়া যায়) ॥ ৭ ॥ ৮ ॥

কঃ অজিতেন্দ্রিয়ঃ পুমান্ (কোন্ অজিতেন্দ্রিয় পুরুষ) গৃহেষু সক্তম্ (গৃহে আসক্ত) দৃঢ়ৈঃ স্নেহপাশৈঃ বদ্ধম্ (ও দৃঢ় স্নেহপাশে বদ্ধ) আত্মানং (নিজকে) বিমোচিতুম্ উৎসহেত (মুক্ত করিতে উৎসাহ প্রকাশ করে? অর্থাৎ কেহই করে না); [অতএব তাদৃশী অবস্থা না আসিতে কৌমারেই ভাগবতধর্ম্মের অনুষ্ঠান করিবে] ॥ ৯ ॥

## অনুবাদ

হইয়া যায়; জীবনের শেষভাগে জরাক্রান্ত অর্থাৎ বার্দ্ধক্যে উপনীত হইলে অসমর্থ অবস্থায় তাহার আরও বিংশতি বৎসর আয়ু বৃথা অতিবাহিত হইয়া যায় এবং জীবনের মধ্যভাগে অর্থাৎ যৌবন ও প্রৌঢ় অবস্থায় যাহা অতি দুঃখেও পূরণ করা যায় না, তাদৃশী কামনা ও প্রবল মোহে প্রমত্ত হইয়া আসক্ত থাকে বলিয়া সেই অবস্থায় তাহার অবশিষ্ট পরমায়ু বৃথাই ক্ষয় হইয়া যায় ॥ ৭ ॥ ৮ ॥

কোন্ অজিতেন্দ্রিয় পুরুষ গৃহে আসক্ত ও দৃঢ় স্নেহপাশে বদ্ধ নিজকে মুক্ত করিতে উৎসাহ প্রকাশ করে? অর্থাৎ ভগবানের কৃপাপাত্র ব্যতীত কেহই তদ্বিষয়ে উৎসাহ প্রকাশ করে না; অতএব তাদৃশী অবস্থা না আসিতে কৌমারেই ভাগবতধর্ম্মের অনুষ্ঠান করিবে ॥ ৯ ॥

## টীকা

জয়কর্ত্রী ॥ ৮ ॥ গৃহেষু আসক্তমাত্মানং স্নেহপাশৈর্বদ্ধং বিমোচিতুং ক উৎসহেত, ন কোঽপি ঈশ্বর-কৃপাভাজনং বিনা ইত্যর্থঃ ॥ ৯ ॥ যঃ অর্থঃ প্রাণেভ্যোঽপি ঈপ্সিতঃ প্রিয়তমঃ, যমর্থং তস্করঃ পরগৃহ-প্রবেশেন, রাজসেবকো যুদ্ধেন, বণিক্ দুর্গমদেশপ্রবেশেন অসুভিঃ প্রাণৈঃ ক্রীণাতি, তস্যার্থস্য তৃষ্ণাং কো নু বিসৃজেৎ ॥ ১০ ॥ প্রিয়ায়াঃ রহস্যং গোপ্যং সঙ্গং, রুচিরান্ মনোহরান্ মন্ত্রান্ মধুরভাষণানি, শিশূনাঞ্চ কলভাষিণাং সঙ্গং, সুহৃৎসু সঙ্গ চ স্মরন্ স্নেহসিতঃ প্রিয়াদিস্নেহবদ্ধঃ প্রিয়াস্বনুরক্তচিত্তশ্চ কথং ত্যজেতেতি

কথং প্রিয়ায়া অনুকম্পিতায়াঃ সঙ্গং রহস্যং রুচিরাংশ্চ মন্ত্রান্‌।
সুহৃৎসু তৎস্নেহসিতঃ শিশূনাং কলাক্ষরাণামনুরক্তচিত্তঃ ॥ ১১ ॥
পুত্রান্‌ স্মরংস্তা দুহিতৃর্হৃদয্যা ভ্রাতৄন্‌ স্বসৄর্বা পিতরৌ চ দীনৌ।
গৃহান্‌ মনোজ্ঞোরুপরিচ্ছদাংশ্চ বৃত্তীশ্চ কুল্যাঃ পশুভৃত্যবর্গান্‌ ॥ ১২ ॥

**অন্বয়**

যঃ ( যে অর্থ ) প্রাণেভ্যঃ অপি ঈপ্‌সিতঃ ( প্রাণ হইতেও প্রিয়তম ) [ এবং ] যম্‌ ( যে অর্থকে ) তস্করঃ সেবকঃ বণিক্‌ ( তস্কর, রাজসেবক ও বণিক্‌ ) [ যথাক্রমে পরগৃহে প্রবেশ, যুদ্ধে গমন ও দুর্গমদেশে গমনরূপ প্রাণসঙ্কটস্থলে ] প্রেষ্ঠৈঃ অসুভিঃ ( প্রাণহানি স্বীকার করিয়াও ) ক্রীণাতি ( অর্জ্জন করিয়া থাকে ), অর্থতৃষ্ণাং কঃ নু বিসৃজেৎ ( তাদৃশ অর্থের লিপ্‌সা কে পরিত্যাগ করিতে পারে ? ) [ অতএব অর্থলিপ্‌সা না আসিতে কৌমারকালেই ভাগবতধর্ম্মের অনুষ্ঠান করিবে ] ॥ ১০ ॥

অনুকম্পিতায়াঃ প্রিয়ায়াঃ ( প্রেমশীলা পত্নীর ) রহস্যং সঙ্গং ( নির্জ্জনসঙ্গ ) রুচিরান্‌ মন্ত্রান্‌ চ ( ও মনোহর সুমধুর আলাপ ), কলাক্ষরাণাং শিশূনাং [ সঙ্গং ] ( কলভাষী শিশুগণের সঙ্গ ) সুহৃৎসু [ সঙ্গং ] ( ও সুহৃৎসঙ্গ ) [ স্মরন্‌ ] ( স্মরণ করিয়া ) তৎস্নেহসিতঃ ( সেই পত্নীপুত্রাদির স্নেহবন্ধনে বদ্ধ ) অনুরক্তচিত্তঃ ( ও তাহাদের প্রতি অনুরক্তচিত্ত পুরুষ ) কথং [ ত্যজেত ] ( কি প্রকারে সেই সকল পরিত্যাগ করিবে ? ) [ পরের সহিত অন্বয় ] ॥ ১১ ॥

পুত্রান্‌ ( পুত্র ), হৃদয্যাঃ তাঃ দুহিতৄঃ ( স্নেহের পাত্রী কন্যা ), ভ্রাতৄন্‌ ( ভ্রাতা ), স্বসৄঃ বা ( ভগিনী ), দীনৌ পিতরৌ চ ( বৃদ্ধ পিতামাতা ), মনোজ্ঞোরুপরিচ্ছদান্‌ গৃহান্‌ চ ( মনোজ্ঞ বহু সামগ্রীসমন্বিত গৃহ ), কুল্যাঃ বৃত্তীঃ ( পিতৃপিতামহাদি কুলপরম্পরাগত জীবিকা ) পশুভৃত্যবর্গান্‌ চ ( এবং পশু ও ভৃত্যবর্গকে )

**অনুবাদ**

যে অর্থ প্রাণ হইতেও প্রিয়তম এবং যে অর্থকে তস্কর, রাজসৈন্য ও বণিক্‌ যথাক্রমে পরগৃহে প্রবেশ, যুদ্ধে প্রবেশ ও দুর্গমদেশে গমনরূপ প্রাণসঙ্কটস্থলে প্রাণহানি স্বীকার করিয়াও অর্থাৎ প্রাণকে উপেক্ষা করিয়াও অর্জ্জন করিয়া থাকে, তাদৃশ অর্থের লিপ্সা কে পরিত্যাগ করিতে পারে ? অতএব অর্থলিপ্সা না আসিতে কৌমারকালেই ভাগবতধর্ম্মের অনুষ্ঠান করিবে ॥ ১০ ॥

প্রেমশীলা পত্নীর নির্জ্জনসঙ্গ ও মনোহর সুমধুর আলাপ, কলভাষী শিশুগণের সঙ্গ এবং সুহৃদ্‌গণের সঙ্গ স্মরণ করিয়া সেই পত্নীপুত্রাদির স্নেহবন্ধনে বদ্ধ ও তাহাদের প্রতি অনুরক্তচিত্ত পুরুষ কি প্রকারে তাহাদিগকে পরিত্যাগ করিবে ? ॥ ১১ ॥

পুত্র, স্নেহের পাত্রী কন্যা, ভ্রাতা, ভগিনী, বৃদ্ধ পিতামাতা, মনোহর বহু সামগ্রীসমন্বিত

**টীকা**

তৃতীয়েনান্বয়ঃ ॥ ১১ ॥ হৃদয্যাঃ হৃদয়ঙ্গমাঃ তাঃ লোকে প্রসিদ্ধস্নেহবিষয়াঃ, মনোজ্ঞাঃ উরবঃ পরিচ্ছদাঃ যেষু তান্‌, কুল্যাঃ পিতৃপিতামহাদ্যাগতাঃ, পশূনাং ভৃত্যানাং চ বর্গান্‌ সমূহান্‌ ॥ ১২ ॥ দুরন্তো দুষ্পারো মোহো যস্য, অতএব ঔপস্থ্যজৈহ্ব্যং সুখং বহু অধিকং মন্যমানঃ তেষু অপি অবিতৃপ্তকামঃ অসমাপ্তবাসনঃ অতএব কোশস্কৃৎ কীটবিশেষো যথা স্ববন্ধনায় কোশং করোতি, তদ্বৎ স্ববন্ধনায় কর্ম্মাণি ঈহমানঃ কথং

ত্যজেত কোশস্কৃদিবেহমানঃ কর্ম্মাণি লোভাদবিতৃপ্তকামঃ।
ঔপস্থ্যজৈহ্ব্যং বহু মন্যমানঃ কথং বিরজ্যেত দুরন্তমোহঃ ॥ ১৩ ॥
কুটুম্বপোষায় বিয়ন্নিজায়ুর্ন বুধ্যতেঽর্থং বিহতং প্রমত্তঃ।
সর্ব্বত্র তাপত্রয়দুঃখিতাত্মা নির্ব্বিদ্যতে ন স্বকুটুম্বরামঃ ॥ ১৪ ॥

**অন্বয়**

স্মরন্ (স্মরণ করিয়া) [সঃ কথং] ত্যজেত (তাহাদিগের প্রতি অনুরক্তচিত্ত পুরুষ সেই সকলরে কি প্রকারে পরিত্যাগ করিবে?) দুরন্তমোহঃ (দুরন্তমোহে নিপতিত তাদৃশ ব্যক্তি) ঔপস্থ্যজৈহ্ব্য [সুখং] বহু মন্যমানঃ (উপস্থ ও জিহ্বাজনিত সুখকে অধিক মনে করিয়া থাকে), [তেষু অপি অবিতৃপ্তকামঃ (তাহাতেও তাহার কামনার শেষ হয় না বলিয়া সে) কোশস্কৃৎ ইব (কোশকার কীট অর্থাৎ গুটিপোকা যেমন নিজের বন্ধনের নিমিত্ত কোশ নির্ম্মাণ করে, সেইরূপ) [স্ববন্ধনায়] (নিজের বন্ধনের নিমিত্ত) লোভাৎ কর্ম্মাণি ঈহমানঃ (লোভবশতঃ কর্ম্মসমূহ করিতে থাকে, এতাদৃশ ব্যক্তি) কথং বিরজ্যেত (কি প্রকারে বৈরাগ্য অবলম্বন করিবে?) ॥ ১২ ॥ ১৩ ॥

প্রমত্তঃ (তাদৃশ প্রমত্ত অর্থাৎ গৃহাসক্ত পুরুষ) কুটুম্বপোষায় (পরিজন পোষণের নিমিত্ত) নিজায়ুঃ বিয়ৎ (নিজের পরমায়ু ক্ষয় করিতে করিতে) বিহতম্ অর্থং ন বুধ্যতে (পুরুষার্থ যে বিনষ্ট হইতেছে তাহা বুঝিতে পারে না)। স্বকুটুম্বরামঃ (নিজ পরিজনে আসক্ত ঐ ব্যক্তি) সর্ব্বত্র তাপত্রয়দুঃখিতাত্মা (সর্ব্বত্র আধ্যাত্মিকাদি ত্রিবিধ তাপে দুঃখিতচিত্ত হইয়াও) ন নির্ব্বিদ্যতে (বৈরাগ্য প্রাপ্ত হয় না) ॥ ১৪ ॥

**অনুবাদ**

গৃহ, পিতৃপিতামহাদি কুলপরম্পরাগত জীবিকা এবং পশু ও ভৃত্যবর্গকে স্মরণ করিয়া সেই সকলের প্রতি অনুরক্ত ব্যক্তি কি প্রকারে সেই সকল পরিত্যাগ করিবে? দুরন্তমোহে নিপতিত তাদৃশ ব্যক্তি উপস্থ ও জিহ্বাজনিত সুখকেই অধিক মনে করিয়া থাকে; তাহাতেও তাহার কামনার শেষ হয় না বলিয়া সে কোশকার কীট অর্থাৎ গুটিপোকা যেমন নিজের বন্ধনের নিমিত্ত কোশ নির্ম্মাণ করে, সেইরূপ নিজের বন্ধনের নিমিত্ত লোভবশতঃ কর্ম্মসমূহ করিতে থাকে; এতাদৃশ ব্যক্তি কি প্রকারে বৈরাগ্য অবলম্বন করিবে? অতএব কৌমারকালেই ভাগবতধর্ম্মের অনুষ্ঠান করিবে ॥ ১২ ॥ ১৩ ॥

ঐ গৃহাসক্ত পুরুষ পরিজন পোষণের নিমিত্ত নিজের পরমায়ু ক্ষয় করিতে থাকে, কিন্তু পুরুষার্থ যে বিনষ্ট হইতেছে, তাহা বুঝিতে পারে না। পরিজনাসক্ত ঐ ব্যক্তি সর্ব্বত্র আধ্যাত্মিকাদি ত্রিবিধ তাপে দুঃখপ্রাপ্ত হইয়াও বৈরাগ্য প্রাপ্ত হয় না ॥ ১৪ ॥

**টীকা**

বিরজ্যেত পুত্রাদিষু বিরাগং কুর্য্যাৎ, তান্ বিরাগাভাবাৎ কথং ত্যজেত ॥ ১৩ ॥ কুটুম্বপোষায় নিজায়ুর্বিয়ৎ ক্ষিপয়ন্ প্রমত্তো বিহিতমর্থং ন বুধ্যতে, সর্ব্বত্র তাপত্রয়েন দুঃখিত আত্মা যস্য স কুটুম্ব এব রামঃ রমণস্থানং যস্য সঃ ন নির্ব্বিদ্যতে ॥ ১৪ ॥ পরবিত্তহর্ত্তুঃ প্রেত্য ইহ চ দোষং বিদ্বান্ জানন্নপি হরতে পরবিত্তমিতি শেষঃ। যতো বিত্তেষু নিত্যাভিনিবিষ্টং চেতো যস্য সঃ, তত্র হেতুঃ—অবিজিতেন্দ্রিয় ইতি।

বিত্তেষু নিত্যাভিনিবিষ্টচেতা বিদ্বাংশ্চ দোষং পরবিত্তহর্ত্তুঃ।
প্রেত্যেহ বাথাপ্যজিতেন্দ্রিয়স্ত-দশান্তকামো হরতে কুটুম্বী॥ ১৫॥
বিদ্বানপীত্থং দনুজাঃ! কুটুম্বং পুষ্ণন্ স্বলোকায় ন কল্পতে বৈ।
যঃ স্বীয়পারক্যবিভিন্নভাব-স্তমঃ প্রপদ্যেত যথা বিমূঢ়ঃ॥ ১৬॥

### অন্বয়

অশান্তকামঃ অজিতেন্দ্রিয়ঃ কুটুম্বী (যাহার কামনার নিবৃত্তি হয় না, সে ইন্দ্রিয়ের বশীভূত থাকে, ঐ অজিতেন্দ্রিয় ও পরিজনাসক্ত ব্যক্তি) বিত্তেষু নিত্যাভিনিবিষ্টচেতাঃ (ধনাদিতে সতত আসক্তচিত্ত হইয়া) পরবিত্তহর্ত্তুঃ (পরধন অপহরণকারীর) প্রেত্য (পরলোকে) অথ ইহ বা (ও ইহলোকে) দোষং বিদ্বান্ অপি চ (নরক ও রাজদণ্ডরূপ দোষ অর্থাৎ দুঃখ হয় জানিয়াও) তৎ [পরবিত্তম্] হরতে (পরধন অপহরণ করিয়া থাকে)॥ ১৫॥

দনুজাঃ! (হে দৈত্যবালকগণ!) যঃ বিদ্বান্ (যিনি জ্ঞানী), [সঃ] অপি বৈ (তিনিও) ইত্থং (পূর্ব্বোক্ত বিমূঢ় ব্যক্তির ন্যায়) কুটুম্বং পুষ্ণন্ (স্বীয় পরিজনের ভরণপোষণ করিতে করিতে) স্বীয়পারক্যবিভিন্নভাবঃ ("ইহা নিজের, ইহা পরের" এইরূপ ভেদবুদ্ধিতে বাসুদেব যে সর্ব্বাত্মক, সেই জ্ঞান হারাইয়া ফেলে বলিয়া) স্বলোকায় ন কল্পতে (জ্ঞানী ব্যক্তির প্রাপ্য লোক লাভ করিতে যোগ্য হন না), [কিন্তু] বিমূঢ়ঃ যথা (বিমূঢ় ব্যক্তির ন্যায়) তমঃ প্রপদ্যেত (পুনঃ পুনঃ জন্মমরণরূপ সংসারই প্রাপ্ত হইয়া থাকেন)॥ ১৬॥

### অনুবাদ

যাহার কামনার নিবৃত্তি হয় না, সেই ব্যক্তি ইন্দ্রিয়সমূহের বশীভূত থাকে; তাদৃশ অজিতেন্দ্রিয় ও পরিজনাসক্ত ব্যক্তি ধনাদিতে সতত আকৃষ্টচিত্ত হইয়া পরধন অপহরণকারীর পরলোকে নরক ও ইহলোকে রাজদণ্ডাদিরূপ দুঃখ হয় জানিয়াও পরধন অপহরণ করিয়া থাকে॥ ১৫॥

হে দৈত্যবালকগণ! যিনি জ্ঞানী, তিনিও পূর্ব্বোক্ত বিমূঢ় ব্যক্তির ন্যায় স্বীয় পরিজনের ভরণপোষণ করিতে করিতে "ইহা নিজের, ইহা পরের" এইরূপ ভেদবুদ্ধিতে বাসুদেব যে সর্ব্বাত্মক, সেই জ্ঞান হারাইয়া ফেলেন এবং জ্ঞানী ব্যক্তির প্রাপ্য লোক লাভ করিতে সমর্থ হন না; পরন্তু বিমূঢ় অর্থাৎ বিষয়াসক্ত ব্যক্তির ন্যায় জন্মমরণপ্রবাহরূপ সংসারই প্রাপ্ত হইয়া থাকেন॥ ১৬॥

### টীকা

তত্রাপি হেতুঃ—অশান্তকামঃ প্রবৃদ্ধবাসনঃ॥ ১৫॥ যো বিদ্বান্ সোঽপি ইত্থং পূর্ব্বোক্তবিমূঢবৎ স্বকুটুম্বং পুষ্ণন্ স্বীয়পারক্যবিভিন্নভাবশ্চেৎ ইদং স্বমিদং পারক্যমিত্যেবং বিভিন্নো বিনাশিতো ভাবঃ সর্ব্বাত্মক-বাসুদেবভজনং যেন সঃ স্বলোকায় বিদ্বৎপ্রাপ্যলোকায় ন কল্পতে যোগ্যো ন ভবতি, কিন্তু যথা বিমূঢ়স্তথা তমঃ সংসারং প্রপদ্যেত প্রাপ্নুয়াদিত্যর্থঃ॥ ১৬॥ যতঃ কশ্চিদপি ক্ব চ কস্মিংশ্চিদুপায়েঽপি সতি কুত্রচিৎ কালে আত্মানং বিমোচয়িতুং সমর্থো ন ভবতি; ততো দৈত্যেষু সঙ্গং পরিহৃত্য নারায়ণ-

যতো ন কশ্চিৎ ক্ব চ কুত্রচিদ্বা দীনঃ স্বমাত্মানমলং সমর্থঃ।
বিমোচিতুং কামদৃশাং বিহার-ক্রীড়ামৃগো যন্নিগড়ো বিসর্গঃ॥ ১৭॥
ততো বিদূরাৎ পরিহৃত্য দৈত্যা দৈত্যেষু সঙ্গং বিষয়াত্মকেষু।
উপেত নারায়ণমাদিদেবং স মুক্তসঙ্গৈরিষিতোঽপবর্গঃ॥ ১৮॥
ন হ্যচ্যুতং প্রীণয়তো বহ্বায়াসোঽসুরাত্মজাঃ!।
আত্মত্বাৎ সর্ব্বভূতানাং সিদ্ধত্বাদিহ সর্ব্বতঃ॥ ১৯॥

**অন্বয়**

অলং দীনঃ (তাদৃশ গৃহাসক্ত ব্যক্তি মায়ার অধীন), কামদৃশাং বিহারক্রীড়ামৃগঃ (কামিনীগণের বিহারে ক্রীড়ামৃগস্বরূপ অর্থাৎ পশুতুল্য আমোদপ্রদ), যৎ বিসর্গঃ নিগড়ঃ (উহাদের সন্তানই তাহার বন্ধনস্বরূপ); [এই কারণে] যতঃ (যেহেতু) কশ্চিৎ (তাদৃশ কোন মনুষ্য) ক্ব (কোন উপায়ে) কুত্রচিৎ বা [কালে] (কোন কালে) স্বম্ আত্মানং বিমোচিতুং (স্বীয় আত্মাকে মুক্ত করিতে) ন সমর্থঃ (সমর্থ হয় না); ততঃ (অতএব) দৈত্যাঃ! (হে দৈত্যবালকগণ!) [যূয়ং] (তোমরা) বিদূরাৎ (দূর হইতেই) বিষয়াত্মকেষু দৈত্যেষু সঙ্গং পরিহৃত্য (বিষয়াসক্ত দৈত্যগণের সঙ্গ পরিত্যাগ করিয়া) আদিদেবং নারায়ণম্ উপেত (আদিদেব নারায়ণের শরণাপন্ন হও); সঃ অপবর্গঃ (তিনি মুক্তপ্রাপ্য বলিয়া) মুক্তসঙ্গৈঃ ইষিতঃ (মুক্তসঙ্গ অর্থাৎ বিষয়ত্যাগী সাধুগণের বাঞ্ছিত)॥১৭।১৮॥

অসুরাত্মজাঃ! (হে অসুরবালকগণ!) [অচ্যুতস্য] সর্ব্বভূতানাম্ আত্মত্বাৎ (ভগবান সর্ব্বভূতে আত্মা অর্থাৎ মূল বলিয়া) সর্ব্বতঃ ইহ সিদ্ধত্বাৎ (এবং ধারক, নিয়ন্তা প্রভৃতিরূপে জগতে স্বতঃসিদ্ধ

**অনুবাদ**

তাদৃশ গৃহাসক্ত ব্যক্তি অনাদি মায়ার অধীন; সে কামিনীগণের বিহারে ক্রীড়ামৃগস্বরূপ অর্থাৎ পশুতুল্য আমোদপ্রদ; উহাদের সন্তানই তাহার বন্ধনস্বরূপ; এই কারণে তাদৃশ কোন ব্যক্তি কোন উপায়ে কোন কালে স্বীয় আত্মাকে মুক্ত করিতে সমর্থ হয় না; অতএব হে দৈত্যবালকগণ! তোমরা [এই কৌমারকালেই] দূর হইতে বিষয়াসক্ত দৈত্যগণের সঙ্গ পরিত্যাগ করিয়া আদিদেব নারায়ণের শরণাপন্ন হও। ভগবান্ মুক্ত জনের প্রাপ্য বলিয়া মুক্তসঙ্গ সাধুগণের বাঞ্ছিত॥ ১৭॥ ১৮॥

হে অসুরপুত্রগণ! ভগবান্ সর্ব্বভূতের আত্মা বলিয়া এবং ধারক, নিয়ন্তা প্রভৃতি-

**টীকা**

মুপেতেত্যুত্তরেণান্বয়ঃ। অসামর্থ্যে হেতুঃ—অলমত্যর্থং দীনঃ অনাদিমায়াবশ্যঃ অতএব কামে দৃক্ যাসাং তাসাং বিহারে ক্রীড়ামৃগঃ বিনোদপ্রদঃ যৎ যাসাং বিসর্গঃ পুত্রাদিরূপো বিবিধঃ সর্গো নিগড়ো বন্ধনম্॥১৭॥ নারায়ণমুপেত শরণং যাত; স মুক্তসঙ্গৈঃ ত্যক্তসর্ব্বসঙ্গৈঃ পরমহংসৈরিষিতঃ যতোঽপবর্গো মুক্তপ্রাপ্যঃ॥ ১৮॥ অচ্যুতস্য সর্ব্বেষাং ভূতানাং চেতনাচেতনানামাত্মত্বাৎ মূলত্বাৎ সর্ব্বত ধারকত্বনিয়ন্তৃত্বাদিতঃ ইহ জগতি সিদ্ধত্বান্নিষ্পন্নত্বাৎ হেতোঃ অচ্যুতং প্রীণয়তো বহ্বায়াসো ন হি॥ ১৯॥ সর্ব্বমূলত্বং সর্ব্বত্র সিদ্ধত্বঞ্চাহ—পরাবরেম্বিতি দ্বাভ্যাম্। ভূতেষু চেতনাচেতনরূপে

পরাবরেষু ভূতেষু ব্রহ্মান্তস্থাবরাদিষু।
ভৌতিকেষু বিকারেষু ভূতেষ্বথ মহৎসু চ ॥ ২০ ॥
গুণেষু গুণসাম্যে চ গুণব্যতিকরে তথা।
এক এব পরো হ্যাত্মা ভগবানীশ্বরোঽব্যয়ঃ ॥ ২১ ॥
প্রত্যগাত্মস্বরূপেণ দৃশ্যরূপেণ চ স্বয়ম্।
ব্যাপ্যব্যাপকনির্দ্দেশ্যো হ্যনির্দ্দেশ্যোঽবিকল্পিতঃ ॥ ২২ ॥

**অন্বয়**

অর্থাৎ নিত্য বর্ত্তমান বলিয়া) অচ্যুতং প্রীণয়তঃ [ পুংসঃ ] ( ভগবান্‌কে প্রসন্ন করিতে পুরুষের ) বহ্বায়াসঃ ন হি ( বহু পরিশ্রম স্বীকার করিতে হয় না ) ॥ ১৯ ॥

ব্রহ্মান্তস্থাবরাদিষু ( স্থাবর হইতে ব্রহ্মা পর্য্যন্ত ) পরাবরেষু ভূতেষু ( উচ্চ ও নীচ চেতনাচেতন সমস্ত প্রাণীতে ), ভৌতিকেষু বিকারেষু ( ঘটপটাদি ভৌতিক পদার্থে ), অথ মহৎসু ভূতেষু চ ( আকাশাদি পঞ্চ মহাভূতে ), গুণেষু ( সত্ত্বাদি গুণত্রয়ে ) গুণসাম্যে চ ( প্রকৃতিতে ) তথা গুণব্যতিকরে ( এবং মহদাদি তত্ত্বসমূহে ) পরঃ ( এই সকল হইতে ভিন্নস্বরূপ ), অব্যয়ঃ ( নির্ব্বিকার ), আত্মা ( সর্ব্বাত্মা ) ঈশ্বরঃ ( ও সর্ব্বনিয়ন্তা ) একঃ এব হি ভগবান্ [ অস্তি ] ( একমাত্র ভগবান্ বিরাজিত আছেন ) ॥ ২০ ॥ ২১ ॥

[ ভগবান ] প্রত্যগাত্মস্বরূপেণ ( স্বীয় অংশ জীবরূপে ) দৃশ্যরূপেণ চ ( এবং স্বীয় শক্তির পরিণাম দেহাদিরূপে ) ব্যাপ্যব্যাপকনির্দ্দেশ্যঃ ( ব্যষ্টি ও সমষ্টিকার্য্য বলিয়া অর্থাৎ পৃথক্ পৃথক্ ও সমূহকার্য্য বলিয়া নির্দ্দেশযোগ্য হইয়া থাকেন ), স্বয়ং [ তু ] ( স্বরূপতঃ তিনি ) অবিকল্পিতঃ ( ব্যষ্টি বা সমষ্টিকার্য্য বলিয়া নিরূপিত হন না ) অনির্দ্দেশ্যঃ হি ( এবং পরিণামিত্ব, স্থূলত্ব, কৃশত্বাদি ধর্ম্মের দ্বারাও নির্দ্দেশযোগ্য হন না ) ॥ ২২ ॥

**অনুবাদ**

রূপে জগতে স্বতঃসিদ্ধ অর্থাৎ নিত্য বর্ত্তমান বলিয়া তাঁহাকে প্রসন্ন করিতে জীবের বহু পরিশ্রম স্বীকার করিতে হয় না ॥ ১৯ ॥

স্থাবর হইতে আরম্ভ করিয়া ব্রহ্মা পর্য্যন্ত উচ্চ ও নীচ, চেতন ও অচেতন সমস্ত প্রাণীতে, ঘটপটাদি ভৌতিক পদার্থে, আকাশাদি পঞ্চ মহাভূতে, সত্ত্বাদি গুণত্রয়ে এবং মহদাদি তত্ত্বসমূহে এই সকল হইতে ভিন্নস্বরূপ, নির্ব্বিকার, সর্ব্বাত্মা ও সর্ব্বনিয়ন্তা একমাত্র ভগবান্ বিরাজিত আছেন ॥ ২০ ॥ ২১ ॥

ভগবান্ স্বীয় অংশ জীবরূপে এবং স্বীয় শক্তির পরিণাম দেহাদিরূপে ব্যষ্টি ও সমষ্টি-

**টীকা**

অস্তীতি শেষঃ ॥ ২০ ॥ গুণসাম্যে প্রধানে চ গুণব্যতিকরে মহদাদৌ পরঃ সর্ব্বচেতনাচেতনবিলক্ষণস্বরূপ ঈয়তে ধারকত্বনিয়ন্তৃত্বাদিনা নিশ্চীয়তে আত্মা সর্ব্বেষামাত্মা মূলভূতঃ একো নিঃসমানাতিশয়ো ভগবানেব; ননু সর্ব্বভূতত্বে সতি তস্য বিকারিত্বং স্যাৎ? নেত্যাহ—অব্যয়ঃ নির্ব্বিকারস্বরূপঃ বিশ্বং সৃজতীতি ভাবঃ ॥ ২১ ॥ স্বরূপেণ নির্ব্বিকারত্বং সর্ব্বমূলত্বঞ্চোপপাদয়তি—

কেবলানুভবানন্দস্বরূপঃ পরমেশ্বরঃ।
মায়য়ান্তর্হিতৈশ্বর্য্য ঈয়তে গুণসর্গয়া ॥ ২৩ ॥
তস্মাৎ সর্ব্বেষু ভূতেষু দয়াং কুরুত সৌহৃদম্।
ভাবমাসুরমুন্মুচ্য যয়া তুষ্যত্যধোক্ষজঃ ॥ ২৪ ॥

**অন্বয়**

কেবলানুভবানন্দস্বরূপঃ পরমেশ্বরঃ (কেবল জ্ঞান ও আনন্দই পরমেশ্বরের স্বরূপ, তিনি) গুণসর্গয়া মায়য়া (গুণাত্মক সংসার যাহার কার্য্য, তাদৃশী মায়ার দ্বারা) অন্তর্হিতৈশ্বর্য্যে (যাহাদের জ্ঞান আবৃত থাকে, সেই সকল জীবে) ঈয়তে (অন্তর্য্যামীরূপে অবস্থিত আছেন বলিয়া শ্রুতি হইতে জানা যায়) ॥ ২৩ ॥

তস্মাৎ (অতএব) [হে অসুরবালকগণ! তোমরা] আসুরং ভাবম্ উন্মুচ্য (অসুরভাব পরিত্যাগ করিয়া) সর্ব্বেষু ভূতেষু (ভূতগণের প্রতি) দয়াং সৌহৃদং [চ] কুরুত (দয়া ও মিত্রতা কর); যয়া এব] অধোক্ষজঃ তুষ্যতি (ঐ ভূতদয়ার দ্বারাই ভগবান্ সন্তুষ্ট হইয়া থাকেন) ॥ ২৪ ॥

**অনুবাদ**

কার্য্য বলিয়া অর্থাৎ পৃথক্ পৃথক্ ও সমূহরূপ কার্য্য বলিয়া নির্দ্দেশযোগ্য হইয়া থাকেন; কিন্তু স্বরূপতঃ তিনি ব্যষ্টি বা সমষ্টিকার্য্য বলিয়া নিরূপিত হন না, অতএব পরিণামিত্ব, স্থূলত্ব, কৃশত্ব প্রভৃতি ধর্ম্মের দ্বারাও তিনি নির্দ্দেশযোগ্য হন না ॥ ২২ ॥

কেবল জ্ঞান ও আনন্দই পরমেশ্বরের স্বরূপ; ত্রিগুণাত্মক সংসার মায়ার কার্য্য; সেই মায়ার দ্বারা জীবসমূহের জ্ঞান আবৃত থাকে; পরমেশ্বর জীবসমূহে অন্তর্য্যামীরূপে অবস্থিত আছেন বলিয়া শ্রুতি হইতে জানা যায় ॥ ২৩ ॥

অতএব হে অসুরবালকগণ! তোমরা অসুরভাব পরিত্যাগ করিয়া সর্ব্বভূতে দয়া ও মিত্রতা স্থাপন কর; ঐ ভূতদয়ার দ্বারাই ভগবান্ সন্তুষ্ট হইয়া থাকেন ॥ ২৪ ॥

**টীকা**

প্রত্যাগাত্মস্বরূপেণ "অণুর্হ্যেষ আত্মা চেতসা বেদিতব্য, এষ পরস্যাংশঃ" ইত্যাদিশ্রুতিপ্রসিদ্ধজীবস্বরূপেণ স্বাংশেন অদৃশ্যেন দৃশ্যরূপেণ "দেবাত্মশক্তিং স্বগুণৈর্নিগূঢ়াম্" ইত্যাদিশ্রুতিপ্রসিদ্ধশক্তিবিকারেণ চ ব্যাপ্যব্যাপকনির্দ্দেশ্যঃ ব্যষ্টিসমষ্টিকার্য্যরূপতয়া নির্দ্দেশ্যঃ স্বয়ং তু অবিকল্পিতঃ স্বরূপতো ব্যষ্টিসমষ্টিকার্য্যভাবেন নৈব নিরূপিতোঽতোঽনির্দ্দেশ্যঃ পরিণামিত্বস্থূলত্বকৃশত্বাদিনির্দ্দেশানর্হ ইত্যর্থঃ। যত্তু প্রত্যগাত্মা দ্রষ্টা ভোক্তা তৎস্বরূপেণ ব্যাপকতয়া অনির্দ্দেশ্যঃ দৃশ্যং ভোগ্যং দেহাদি তদ্রূপেণ চ ব্যাপ্যতয়া নির্দ্দেশ্য ইত্যাদি ব্যাখ্যাতম্, তদযুক্তম্, প্রত্যগাত্মাণুত্বপ্রতিপাদকশ্রুতিবিরোধাৎ, প্রত্যগাত্মনো ভোক্তুর্ব্যাপকত্বে সতি উৎক্রান্ত্যাদ্যসম্ভবপ্রসঙ্গাৎ, স্বর্গনরকগতসর্ব্বশরীরবিষয়কসুখদুঃখাদ্যনুভবপ্রসঙ্গাচ্চ ॥ ২২ ॥ সর্ব্বেষু জীবেষু স এবোক্তলক্ষণঃ পরমেশ্বরো বর্ত্ততে ইত্যাহ—কেবলানুভবানন্দস্বরূপ ইতি। কেবলো নিঃসমানাতিশয়ঃ অনুভবো জ্ঞানং স চাসৌ আনন্দশ্চ স্বরূপং যস্য সঃ, গুণঃ গুণাত্মকঃ সংসারঃ সৃজ্যতে ইতি সর্গঃ কার্য্যং যস্যাঃ তয়া অন্তর্হিতমাবৃতম্ ঐশ্বর্য্যং জ্ঞানং যস্য তস্মিন্ জীবে জাতাবেকবচনম্, সর্ব্বেষু জীবেষু ঈয়তে "অন্তঃ প্রবিষ্টঃ শাস্তা জনানাম্" ইতি শ্রুতেজ্জ্ঞায়তে ॥ ২৩ ॥ যস্মাদেবং তস্মাদাসুরং

তুষ্টে চ তত্র কিমলভ্যমনন্ত আদ্যে কিং তৈর্গুণব্যতিকরাদিহ যে স্বসিদ্ধাঃ।
ধর্ম্মাদয়ঃ কিমগুণেন চ কাঙ্ক্ষিতেন সারং জুষাং চরণয়োরুপগায়তাং নঃ॥ ২৫॥

**অন্বয়**

তত্র আদ্যে অনন্তে চ ( সেই সর্ব্বকারণ ও অনন্ত ভগবান্ ) তুষ্টে ( সন্তুষ্ট হইলে ) কিম্ অলভ্যম্ ( কি অলভ্য থাকে ? অর্থাৎ কিছুই অলভ্য থাকে না ) ; উপগায়তাং ( আমরা তাঁহার গুণাদি কীর্ত্তন করিব ) চরণয়োঃ সারং জুষাং ( ও শ্রীচরণ ধ্যান করিব ), নঃ ( এতাদৃশ আমাদের ) অগুণেন কাঙ্ক্ষিতেন কিম্ ? ( মোক্ষ-আকাঙ্ক্ষার প্রয়োজন কি ? ) [ সুতরাং ] ইহ গুণব্যতিকরাৎ ( এই সংসারে গুণপরিণাম-বশতঃ ) যে ধর্ম্মাদয়ঃ স্বসিদ্ধাঃ ( যে ধর্ম্ম, অর্থ ও কাম যত্ন না করিলেও সিদ্ধ হয় ), তৈঃ চ [ আকাঙ্ক্ষিতৈঃ ] কিম্ ? ( সেই ধর্ম্মাদি আকাঙ্ক্ষারই বা প্রয়োজন কি ? অর্থাৎ কোন প্রয়োজন নাই )॥ ২৫॥

**অনুবাদ**

সেই আদ্য ও অনন্ত ভগবান্ পরিতুষ্ট হইলে কি অলভ্য থাকে ? অর্থাৎ কিছুই অলভ্য থাকে না ; আমরা তাঁহার গুণাদি কীর্ত্তন করিব ও শ্রীচরণ ধ্যান করিব ; আমাদের মোক্ষ আকাঙ্ক্ষায় প্রয়োজন কি ? মোক্ষেই যখন প্রয়োজন নাই, তখন এই সংসারে গুণের পরিণাম-বশতঃ যত্ন না করিলেও যাহা জীবের স্বভাবতঃই লাভ হইয়া থাকে, সেই ধর্ম্মাদি ত্রিবর্গের আকাঙ্ক্ষারই বা প্রয়োজন কি ? অর্থাৎ কোন প্রয়োজনই নাই॥ ২৫॥

**টীকা**

ভাবমুন্মুচ্য সর্ব্বেষু ভূতেষু দয়াং সৌহৃদঞ্চ কুরুত ; এতদেব তদ্ভজনং ভবতামনুরূপমিতি ভাবঃ ; যয়ৈব অধোক্ষজঃ তুষ্যতি॥ ২৪॥ তস্মিন্ তুষ্টে সর্ব্বং যৎ যৎ ইষ্টং তদযাচিতমেব লব্ধং ভবিষ্যতি। ধর্ম্মাদিকস্য অযত্নলভ্যস্য কা কথা, অতি দুর্ল্লভো মোক্ষোঽপি ন কামিতব্যো নিষ্কামতয়া তদ্ধ্যানমেব কর্ত্তব্যমিত্যুপদিশতি—তুষ্টে চেতি। তস্মিন্ তুষ্টে সতি কিমলভ্যং ? ন কিমপীত্যর্থঃ। এবং সতি উপগায়তাং তদ্‌গুণাদিকীর্ত্তননিষ্ঠানাং চরণয়োঃ সারং সৌন্দর্য্যং জুষতাং সেবমানানাং তচ্চরণধ্যাতৄণাং নোঽস্মাকং যদা অগুণেন প্রাকৃতগুণসম্বন্ধরহিতেন মোক্ষেণাপ্যাকাঙ্ক্ষিতেন কিং ? ন কিমপি ; তদা গুণব্যতিকরাৎ প্রকৃতিগুণপরিণামাৎ স্বসিদ্ধাঃ অযত্নলভ্যাঃ অর্থাৎ সংসারে ভ্রমতা জীবেন যত্র কচন লভ্যাঃ এব যে ধর্ম্মাদয়ঃ ধর্ম্মার্থকামাঃ তৈরাকাঙ্ক্ষিতৈঃ কিং ? ন কিমপীত্যর্থঃ ; হরিদাসেন যদি ভজনফলভূতে মোক্ষেঽপি আকাঙ্ক্ষা ন কার্য্যা, তর্হি ধর্ম্মাদিষু কুত ইতি ফলিতোঽর্থঃ॥ ২৫॥ নন্বু বেদোক্তানি কর্ম্মজ্ঞানাদ্যাত্মকানি বহূনি শ্রেয়ঃসাধনানি অনাদৃত্য চরণয়োঃ সারং জুষামিতি পরমপুরুষচরণধ্যানমেব কুতো মুখ্যং শ্রেয়ঃসাধনং মন্যসে ? ইত্যত্র সর্ব্বস্য বেদোক্ত-সাধনজাতস্য পরমপুরুষচরণধ্যানাঙ্গত্বাৎ ন কস্যাপ্যনাদর ইত্যাহ—ধর্ম্মার্থেতি। পরমস্যেতি অধিকরণস্য শেষত্ববিবক্ষয়া ষষ্ঠী, পরমে পুংসি অংশিনি আত্মনঃ অংশভূতস্য অর্পণং পরমপুরুষস্বরূপগুণচিন্তয়া নিয়োজনং প্রতি নিগমস্যার্থভূতং যদেতদখিলং ধর্ম্মাদিকং শ্রেয়ঃসাধনং সত্যং মন্যে ইত্যন্বয়ঃ। ধর্ম্মাদীনাং সমাহারদ্বন্দ্বে পুংস্ত্বমার্ষম্। ধর্ম্মাদিরূপস্ত্রিবর্গো যোঽভিহিতো বর্ণিতঃ ঈক্ষা আত্মানাত্মপরমাত্মস্বরূপ-গুণাদিজ্ঞানম্ ত্রয়ী কর্ম্মবিদ্যা নয়দমৌ তর্কো দণ্ডনীতিশ্চ বিবিধা বার্ত্তা জীবিকাঃ, তত্র ধর্ম্মস্য হৃদয়-শুদ্ধিদ্বারা জ্ঞানসাধনত্বং, জ্ঞানস্য ধ্রুবাস্মৃতিপরমভক্তিযোগাদিপদবাচ্যপরমধ্যানসাধনত্বম্, অন্যস্য সর্ব্বস্য

ধর্ম্মার্থকাম ইতি যোঽভিহিতস্ত্রিবর্গ ঈক্ষা ত্রয়ী নয়দমৌ বিবিধা চ বার্ত্তা।
মন্যে তদেতদখিলং নিগমস্য সত্যং স্বাত্মার্পণং স্বসুহৃদঃ পরমস্য পুংসঃ ॥ ২৬ ॥
জ্ঞানং তদেতদমলং দুরবাপমাহ নারায়ণো নরসখঃ কিল নারদায়।
একান্তিনাং ভগবতস্তদকিঞ্চনানাং পাদারবিন্দরজসাপ্লুতদেহিনাং স্যাৎ ॥ ২৭ ॥

### অন্বয়

ধর্ম্মার্থকাম ইতি যঃ অভিহিতঃ ত্রিবর্গঃ ( ত্রিবর্গ নামে অভিহিত ধর্ম্ম, অর্থ ও কাম ), ঈক্ষা ( আত্মবিদ্যা অর্থাৎ আত্মা, অনাত্মা ও পরমাত্মবিষয়ক জ্ঞান ), ত্রয়ী ( কর্ম্মবিদ্যা ), নয়দমৌ ( তর্ক, দণ্ডনীতি ) বিবিধা বার্ত্তা চ ( এবং নানাবিধ জীবিকা ) তৎ এতৎ অখিলং নিগমস্য [ অর্থভূতং ] শ্রেয়ঃসাধনং ( এই সমস্ত বেদপ্রতিপাদ্য মঙ্গলপ্রাপ্তির উপায়কে ) স্বসুহৃদঃ পরমস্য পুংসঃ ( অন্তর্য্যামী পরমপুরুষে ) স্বাত্মার্পণং [ প্রতি ] ( আত্মসমর্পণবিষয়ে অর্থাৎ আত্মসমর্পণের সাধক বলিয়া ) সত্যং মন্যে ( যথার্থ মনে করি ), [ নতুবা যথার্থ নহে ] ॥ ২৬ ॥

[ যৎ অন্যৈঃ ] দুরবাপম্ ( যাহা অন্যের দুষ্প্রাপ্য ), তৎ এতৎ অমলং জ্ঞানম্ ( তাদৃশ এই নির্ম্মল জ্ঞান ) নরসখঃ নারায়ণঃ ( নরঋষির সখা নারায়ণঋষি ) নারদায় আহ কিল ( নারদকে উপদেশ করিয়াছিলেন )। তৎ [ অধুনা ] ( তাহা এক্ষণে ) ভগবতঃ পাদারবিন্দরজসাপ্লুতদেহিনাং ( ভগবানের চরণকমলের ধূলিতে যাঁহাদের দেহ পরিব্যাপ্ত হয় ), অকিঞ্চনানাং একান্তিনাং স্যাৎ ( তাদৃশ অকিঞ্চন অর্থাৎ সংসারত্যাগী মুমুক্ষুগণেরই হইয়া থাকে ) ; [ অন্যের হয় না ] ॥ ২৭ ॥

### অনুবাদ

ত্রিবর্গ নামে অভিহিত ধর্ম্ম, অর্থ ও কাম, আত্মবিদ্যা অর্থাৎ আত্মা, অনাত্মা ও পরমাত্মবিষয়ক জ্ঞান, কর্ম্মবিদ্যা, তর্ক, দণ্ডনীতি এবং বিবিধ জীবিকা এই সমস্ত বেদপ্রতিপাদ্য মঙ্গলপ্রাপ্তির উপায় যদি অন্তর্য্যামী পরমপুরুষে আত্মসমর্পণের সহকারী হয়, তাহা হইলেই ঐ সকলকে সত্য মনে করি ; নতুবা যথার্থ নহে ॥ ২৬ ॥

[ আমি তোমাদিগকে নূতন বিষয় উপদেশ করিতেছি, এইরূপ মনে করিও না ] ; অন্যের দুষ্প্রাপ্য এই নির্ম্মল জ্ঞান পূর্ব্বে নরঋষির সখা নারায়ণঋষি নারদকে উপদেশ করিয়াছিলেন। সেই জ্ঞান অধুনা ভগবানের চরণধূলিতে যাঁহাদের দেহ পরিব্যাপ্ত হয়, তাদৃশ বিষয়ত্যাগী মুমুক্ষুগণেরই হইয়া থাকে ; অন্যের নহে ॥ ২৭ ॥

### টীকা

জীবনদ্বারা ধর্ম্মসাধনত্বমিতি দিক্ ; "সর্ব্বাপেক্ষা চ যজ্ঞাদিশ্রুতেরশ্ববৎ" ইতি সূত্রমত্রানুসন্ধেয়ম্ ॥ ২৬ ॥ যদন্যৈর্দুরবাপং, তদেতৎ জ্ঞানং নারদায় অস্মদ্গুরবে নরসখো নারায়ণ আহ উক্তবান্ ; তদধুনা একান্তিনাং মুমুক্ষূণাং ভগবতঃ পাদারবিন্দরজসা আপ্লুতদেহিনাং স্যাৎ ন অন্যেষাম্ ॥ ২৭ ॥ বিজ্ঞানেন অনুভবেন সংযুতম্ ধর্ম্মং ধর্ম্মরূপম্ ভাগবতম্ ভগবৎপ্রাপ্তিসাধনম্ এতজ্জ্ঞানং ময়া নারদাৎ শ্রুতম্ ॥ ২৮ ॥ হে প্রহ্লাদ! এতাভ্যাম্ অন্যং তে গুরুং বদসীতি শেষঃ। বয়ং তু ন বিদ্মহে

শ্রুতমেতন্ময়া পূর্ব্বং জ্ঞানং বিজ্ঞানসংযুতম্ ।
ধর্ম্মং ভাগবতং শুদ্ধং নারদাদ্দেবদর্শনাৎ ॥ ২৮ ॥

শ্রীদৈত্যপুত্রা ঊচুঃ

প্রহ্লাদ ! ত্বং বয়ঞ্চাপি নর্ত্তেঽন্যং বিদ্মহে গুরুম্ ।
এতাভ্যাং গুরুপুত্রাভ্যাং বালানামপি হীশ্বরৌ ॥ ২৯ ॥
বালস্যান্তঃপুরস্থস্য মহৎসঙ্গো দুরন্বয়ঃ ।
ছিন্ধি নঃ সংশয়ং সৌম্য ! স্যাচ্চেদ্বিস্রম্ভকারণম্ ॥ ৩০ ॥

ইতি শ্রীমদ্ভাগবতে মহাপুরাণে পারমহংস্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং
সপ্তমস্কন্ধে প্রহ্লাদানুচরিতে ষষ্ঠোঽধ্যায়ঃ ॥ ৬ ॥

### অন্বয়

[ হে অসুরবালকগণ ! ] ময়া পূর্ব্বং ( আমি পূর্ব্বে ) এতৎ বিজ্ঞানসংযুতং জ্ঞানং ( অনুভবের সহিত এই জ্ঞান ) শুদ্ধং ভাগবতং ধর্ম্মং [ চ ] ( ও শুদ্ধ ভাগবত ধর্ম্ম ) দেবদর্শনাৎ নারদাৎ শ্রুতম্ ( দেবর্ষি নারদের নিকট হইতে শ্রবণ করিয়াছি ) ॥ ২৮ ॥

শ্রীদৈত্যপুত্রাঃ ঊচুঃ ( দৈত্যবালকগণ বলিল ), প্রহ্লাদ ! ( হে প্রহ্লাদ ! ) এতাভ্যাং গুরুপুত্রাভ্যাং ঋতে ( এই গুরুপুত্রদ্বয় ব্যতীত ) ত্বং ( তুমি ) বয়ং চ অপি ( ও আমরা ) অন্যং গুরুং ন বিদ্মহে ( অপর কোন গুরুকে জানি না ) ; [ এতৌ এব ] ( ইহারাই ) বালানাম্ অপি [ নঃ ] ( অতিশিশুকাল হইতে আমাদের ) ঈশ্বরৌ হি ( গুরু ) । [ ইহাদের ভয়ে আমাদের অন্যত্র যাওয়া সম্ভব নহে, তবে তুমি নারদের নিকট উপদেশ প্রাপ্ত হইলে কিরূপে ? ] ॥ ২৯ ॥

অন্তঃপুরস্থস্য বালস্য ( অন্তঃপুরে অবস্থিত বালকের ) মহৎসঙ্গঃ দুরন্বয়ঃ ( মহাত্মা নারদের সহিত মিলন

### অনুবাদ

হে অসুরবালকগণ ! আমি পূর্ব্বে দেবর্ষি নারদের নিকটে অনুভবের সহিত এই জ্ঞান ও শুদ্ধ ভাগবতধর্ম্ম শ্রবণ করিয়াছি ॥ ২৮ ॥

দৈত্যবালকগণ বলিল—হে প্রহ্লাদ ! এই গুরুপুত্রদ্বয় ব্যতীত তুমি ও আমরা অপর কোন গুরুকে জানি না ; ইঁহারাই অতিশিশুকাল হইতে আমাদের গুরু ; ইঁহাদের ভয়ে আমাদের অন্যত্র যাওয়া সম্ভব নহে ; তবে তুমি যে বলিলে নারদের নিকটে উপদেশ প্রাপ্ত হইয়াছ, তাহা কিরূপে সম্ভব হইয়াছিল ? ॥ ২৯ ॥

অন্তঃপুরে অবস্থিত বালকের মহাত্মা নারদের সহিত মিলন হওয়া অসম্ভব ; হে সৌম্য !

### টীকা

ন বিদ্মঃ ; এতাবেব নো বালানামীশ্বরৌ গুরূ, অনয়োর্ভয়াদন্যত্র গমনাসম্ভবাদিতি ভাবঃ ॥ ২৯ ॥
নারদেন সহ তব সমাগম ইহ ন সম্ভবতীত্যাহুঃ—অন্তঃপুরস্থস্য মহতা নারদেন সহ সঙ্গমো দুরন্বয়

### অন্বয়

হওয়া অসম্ভব); সৌম্য! (হে সৌম্য!) [এই বিষয়ে] বিস্রম্ভকারণং স্যাৎ চেৎ (যদি বিশ্বাসের মূল কিছু থাকে), [তর্হি তদ্বর্ণনেন] (তাহা হইলে তাহা বর্ণনা করিয়া) নঃ (আমাদের) সংশয়ং ছিন্ধি (সংশয় ছেদন কর) ॥ ৩০ ॥

### অনুবাদ

এই বিষয়ে আমাদের মহান্ সংশয় উপস্থিত হইয়াছে; যদি এই বিষয়ে বিশ্বাসের মূল কারণ কিছু থাকে, তাহা হইলে উহা বর্ণনা করিয়া আমাদের সংশয় দূর কর ॥ ৩০ ॥

ষষ্ঠ অধ্যায়ের অনুবাদ সমাপ্ত ॥ ৬ ॥

### টীকা

ইতি বিস্রম্ভস্য বিশ্বাসস্য কারণং মূলং স্যাদস্তি চেৎ তর্হি তদ্বর্ণনেন সংশয়ং ছিন্ধি ॥ ৩০ ॥

ইতি শ্রীমদ্ভাগবতে মহাপুরাণে সপ্তমস্কন্ধীয়ে শ্রীমচ্ছুকদেবকৃত-
সিদ্ধান্তপ্রদীপে ষষ্ঠাধ্যায়ার্থপ্রকাশঃ ॥ ৬ ॥

---

# সপ্তমোঽধ্যায়ঃ

শ্রীনারদ উবাচ

এবং দৈত্যসুতৈঃ পৃষ্টো মহাভাগবতোঽসুরঃ।
উবাচ স্ময়মানস্তান্ স্মরন্মদনুভাষিতম্ ॥ ১ ॥

### অন্বয়

[এই অধ্যায়ে প্রহ্লাদ কিরূপে নারদের উপদেশ লাভ করিয়াছিলেন, তাহাই বর্ণনা করা হইতেছে] শ্রীনারদঃ উবাচ (নারদ বলিলেন) [হে মহারাজ যুধিষ্ঠির!] এবং (এইরূপে) দৈত্যসুতৈঃ পৃষ্টঃ (দৈত্যবালকগণকর্তৃক জিজ্ঞাসিত হইয়া) মহাভাগবতঃ অসুরঃ (পরমবৈষ্ণব প্রহ্লাদ) মদনুভাষিতং স্মরন্ (আমার উপদেশবাক্য স্মরণ করিয়া) স্ময়মানঃ (হাস্য করতঃ) তান্ উবাচ (তাহাদিগকে বলিতে লাগিলেন) ॥ ১ ॥

### অনুবাদ

[এই অধ্যায়ে প্রহ্লাদ কিরূপে নারদের উপদেশ লাভ করিয়াছিলেন, তাহাই বর্ণনা করা হইতেছে] নারদ বলিলেন—হে মহারাজ যুধিষ্ঠির! এইরূপে দৈত্যবালকগণকর্তৃক জিজ্ঞাসিত হইয়া পরমবৈষ্ণব প্রহ্লাদ আমার উপদেশবাক্য স্মরণ করিয়া ঈষৎ হাস্য করতঃ তাহাদিগকে বলিতে লাগিলেন ॥ ১ ॥

### টীকা

তদ্বিশ্বাসকারণং সপ্তমে বর্ণ্যতে। এবমুক্তরীত্যা ॥ ১ ॥ তপসে তপঃ কর্ত্তুং মন্দরাচলমস্মাকং

শ্রীপ্রহ্লাদ উবাচ

পিতরি প্রস্থিতেঽস্মাকং তপসে মন্দরাচলম্।
যুদ্ধোদ্যমং পরং চক্রুর্বিবুধা দানবান্ প্রতি ॥ ২ ॥
পিপীলিকৈরহিরিব দিষ্ট্যা লোকোপতাপনঃ।
পাপেন পাপোঽভক্ষীতি বদন্তো বাসবাদয়ঃ ॥ ৩ ॥
তেষামতিবলোদ্‌যোগং নিশম্যাসুরযূথপাঃ।
বধ্যমানাঃ সুরৈর্ভীতা দুদ্রুবুঃ সর্ব্বতো দিশম্ ॥ ৪ ॥

**অন্বয়**

শ্রীপ্রহ্লাদঃ উবাচ (প্রহ্লাদ বলিলেন) [হে দৈত্যবালকগণ!] অস্মাকং পিতরি (আমাদেব পিতা হিবণ্যকশিপু) তপসে (তপস্যা কবিবাব নিমিত্ত) মন্দবাচলং প্রস্থিতে (মন্দবপর্ব্বতে গমন কবিলে) [এবং তথায় পিপীলিকাদি তাঁহাব বক্তমাংসাদি ভক্ষণ কবিলে] বাসবাদয়ঃ বিবুধাঃ (ইন্দ্রাদি দেবগণ) "পিপীলিকৈঃ অহিঃ ইব (পিপীলিকাকর্ত্তৃক সর্প যেমন ভক্ষিত হয়, সেইরূপ) দিষ্ট্যা (সৌভাগ্যক্রমে) লোকোপতাপনঃ পাপঃ (সর্ব্বলোকেব সন্তাপজনক পাপিষ্ঠ হিবণ্যকশিপু) পাপেন অভক্ষি (স্বকৃত পাপেই বিনষ্ট হইল)" ইতি বদন্তঃ (এইরূপ বলিতে বলিতে) দানবান্ প্রতি (দানবগণেব বিরুদ্ধে) পবং যুদ্ধোদ্যমং চক্রুঃ (যুদ্ধেব প্রবল উদ্যোগ কবিযাছিলেন) ॥ ২ ॥ ৩ ॥

অসুবযূথপাঃ (অসুবদলপতিগণ) তেষাম (দেবগণেব) অতিবলোদ্‌যোগং নিশম্য (সেই বলপূর্ব্বক অভিযান শ্রবণ কবিযা) সুবৈঃ বধ্যমানাঃ ভীতাঃ (এবং দেবগণকর্ত্তৃক আহত হওযায ভীত হইয়া) সর্ব্বে প্রাণপবীপ্সবঃ (সকলেই প্রাণবক্ষাব ইচ্ছায) কলত্রপুত্রবিত্তাপ্তান্ গৃহান্ (স্ত্রী, পুত্র, বিত্ত, স্বজন, গৃহ)

**অনুবাদ**

প্রহ্লাদ বলিলেন—হে দৈত্যবালকগণ! আমাদেব পিতা হিবণ্যকশিপু তপস্যা করিবার নিমিত্ত মন্দরপর্ব্বতে প্রস্থান কবিলে এবং তথায় পিপীলিকাদি তাঁহার রক্তমাংসাদি ভক্ষণ করিয়া ফেলিলে ইন্দ্রাদি দেবগণ বলিয়াছিলেন—পিপীলিকাকর্ত্তৃক সর্প যেমন ভক্ষিত হয়, সেইরূপ সৌভাগ্যক্রমে সর্ব্বলোকেব সন্তাপজনক এই পাপিষ্ঠ হিরণ্যকশিপু স্বকৃত পাপে বিনষ্ট হইল; এইরূপ বলিতে বলিতে তাঁহারা দানবগণেব বিরুদ্ধে যুদ্ধের প্রবল উদ্‌যোগ করিয়াছিলেন ॥ ২ ॥ ৩ ॥

অসুরদলপতিগণ দেবগণের সেই বলপূর্ব্বক অভিযান শ্রবণ কবিয়া এবং দেবগণকর্ত্তৃক আহত হইয়া ভীত হইল; তাহারা সকলেই প্রাণরক্ষার ইচ্ছায় স্ত্রী, পুত্র, বিত্ত, স্বজন, গৃহ,

**টীকা**

পিতবি হিবণ্যকশিপৌ প্রস্থিতে সতি তত্রাপি পিপীলিকৈর্ভক্ষিতে সতি তদা বাসবাদয়ঃ পিপীলিকৈবহিরিব লোকোপতাপনঃ পাপঃ পাপেন অভক্ষি ভক্ষিত ইতি বদন্তো দানবান্ প্রতি যুদ্ধোদ্যমং চক্রুবিতি দ্বয়োরন্বয়ঃ ॥ ২ ॥ ৩ ॥ অতিবলেন উদ্‌যোগং যত্নম্ ॥ ৪ ॥ নাবেক্ষ্যমাণাঃ তৎপ্রতীক্ষামকুর্ব্বাণাঃ ॥ ৫ ॥

কলত্রপুত্রবিত্তাপ্তান্ গৃহান্ পশুপরিচ্ছদান্।
নাবেক্ষ্যমাণাস্ত্বরিতাঃ সর্ব্বে প্রাণপরীপ্সবঃ ॥ ৫ ॥
ব্যলুম্পন্ রাজশিবিরমমরা জয়কাঙ্ক্ষিণঃ।
ইন্দ্রস্তু রাজমহিষীং মাতরং মম চাগ্রহীৎ ॥ ৬ ॥
নীয়মানাং ভয়োদ্বিগ্নাং রুদতীং কুররীমিব।
যদৃচ্ছয়াগতস্তত্র দেবর্ষির্দদৃশে পথি ॥ ৭ ॥
প্রাহ নৈনাং সুরপতে! নেতুমর্হস্যনাগসম্।
মুঞ্চ মুঞ্চ মহাভাগ! সতীং পরপরিগ্রহম্ ॥ ৮ ॥

**অন্বয়**

পশুপরিচ্ছদান্ (এবং পশু ও গৃহসামগ্রীর) ন অবেক্ষ্যমাণাঃ (প্রতীক্ষা না করিয়া) ত্বরিতাঃ সর্ব্বতঃ দিশং দুদ্রুবুঃ (ব্যস্ত হইয়া চতুর্দ্দিকে পলায়ন করিল) ॥ ৪ ॥ ৫ ॥

জয়কাঙ্ক্ষিণঃ অমরাঃ (জয়াভিলাষী দেবগণ) রাজশিবিরং (রাজগৃহ) ব্যলুম্পন্ (সর্ব্বস্ব অপহরণ করিয়া শূন্য করিয়া ফেলিলেন), ইন্দ্রঃ তু: (দেবরাজ ইন্দ্র) রাজমহিষীং মম মাতরং চ (রাজমহিষী আমার জননীকে) অগ্রহীৎ (লইয়া চলিলেন) ॥ ৬ ॥

ভয়োদ্বিগ্নাং (আমার মাতা ভয়ে উদ্বিগ্ন হইয়া) কুররীম্ ইব (কুররীর ন্যায়) রুদতীম্ (রোদন করিতেছেন), নীয়মানাং [তাং] (ইন্দ্র তাঁহাকে লইয়া চলিয়াছেন এই অবস্থায় তাঁহাকে) তত্র পথি (সেই পথে) যদৃচ্ছয়া আগতঃ দেবর্ষিঃ (সৌভাগ্যবশে সমাগত দেবর্ষি নারদ) দদৃশে (দেখিতে পাইলেন) ॥ ৭ ॥

[তখন] সুরপতে! (হে দেবরাজ ইন্দ্র!) অনাগসং এনাং (নিরপরাধিনী এই রমণীকে) নেতুম্

**অনুবাদ**

পশু ও গৃহসামগ্রীসমূহের দিকে দৃষ্টি না করিয়া ব্যস্ত হইয়া চতুর্দ্দিকে পলায়ন করিল ॥ ৪ ॥ ৫ ॥

জয়াভিলাষী দেবগণ সর্ব্বস্ব অপহরণ করিয়া রাজভবন শূন্য করিয়া ফেলিলেন; দেবরাজ ইন্দ্র রাজমহিষী আমার জননীকে লইয়া চলিলেন ॥ ৬ ॥

দেবরাজ ইন্দ্র আমার মাতাকে লইয়া চলিয়াছেন, জননী ভয়ে উদ্বিগ্ন হইয়া রোদন করিতেছেন, এমন সময়ে সেই পথে সৌভাগ্যবশতঃ দেবর্ষি নারদ উপস্থিত হইয়া আমার মাতাকে ঐ অবস্থায় দেখিতে পাইলেন ॥ ৭ ॥

তখন দেবর্ষি নারদ ইন্দ্রকে বলিলেন—হে দেবরাজ! এই নিরপরাধিনী রমণীকে

**টীকা**

রাজশিবিরং রাজস্থানম্ ব্যলুম্পন্ সর্ব্বস্বাপহারেণ শূন্যং কৃতবন্তঃ ॥ ৬ ॥ যদৃচ্ছয়া ভাগ্যবশাৎ ॥ ৭ ॥ পরপরিগ্রহং পরদারান্ অনাগসং নাস্তি আগসোঽপরাধো যস্যাস্তাম্ এনাং নেতুং মার্হসীতি প্রাহ ॥ ৮ ॥

শ্রীইন্দ্র উবাচ

আস্তেঽস্যা জঠরে বীর্য্যমবিষহ্যং সুরদ্বিষঃ।
আস্যতাং যাবৎ প্রসবং মোক্ষ্যেঽর্থপদবীং গতঃ ॥ ৯ ॥

শ্রীনারদ উবাচ

অয়ং নিষ্কিল্বিষঃ সাক্ষান্মহাভাগবতো মহান্।
ত্বয়া ন প্রাপ্স্যতে সংস্থামনন্তানুচরো বলী ॥ ১০ ॥

**অন্বয়**

ন অর্হসি (আপনি লইয়া যাইতে পারেন না); মহাভাগ! (হে মহাভাগ!) সতীং পরপরিগ্রহং (সাধ্বী পরস্ত্রীকে) মুঞ্চ মুঞ্চ (পরিত্যাগ করুন, পরিত্যাগ করুন) [ইতি নারদঃ] প্রাহ (ইহা নারদ ইন্দ্রকে বলিলেন) ॥ ৮ ॥

শ্রীইন্দ্রঃ উবাচ (ইন্দ্র বলিলেন) অস্যাঃ জঠরে (ইঁহার জঠরে) সুরদ্বিষঃ (দেবশত্রু হিরণ্যকশিপুর) অবিষহ্যং বীর্য্যম্ আস্তে (দুঃসহ বীর্য্য রহিয়াছে); [অতঃ অনয়া] যাবৎ প্রসবম্ (অতএব ইনি প্রসব কাল পর্য্যন্ত) আস্যতাম্ (আমার আশ্রয়ে অবস্থান করুন); [ততঃ চ] অর্থপদবীং গতঃ (তৎপরে আমি স্বকার্য্য সিদ্ধি করিয়া অর্থাৎ ইঁহার গর্ভজাত পুত্রকে বধ করিয়া) [ইমাং] মোক্ষ্যে (ইহাকে মুক্তি প্রদান করিব) ॥ ৯ ॥

শ্রীনারদঃ উবাচ (নারদ বলিলেন) অয়ং (এই গর্ভস্থ সন্তান) নিষ্কিল্বিষঃ (নিষ্পাপ) অনন্তানুচরঃ (ও ভগবানের সেবক অর্থাৎ ভক্ত); [অতএব] মহান্ বলী (মহাপরাক্রান্ত) সাক্ষাৎ মহাভাগবতঃ (ও সাক্ষাৎ পরমবৈষ্ণব এই শিশুকে) ত্বয়া (আপনি) সংস্থাং ন প্রাপ্স্যতে (মারিতে পারিবেন না) ॥ ১০ ॥

**অনুবাদ**

লইয়া যাওয়া আপনার উচিত নহে; হে মহাভাগ! এই পতিব্রতা পরস্ত্রীকে আপনি পরিত্যাগ করুন, পরিত্যাগ করুন ॥ ৮ ॥

ইন্দ্র বলিলেন—ইঁহার গর্ভে দেবশত্রু হিরণ্যকশিপুর দুঃসহ বীর্য্য রহিয়াছে; অতএব ইনি প্রসবকাল পর্য্যন্ত আমার আশ্রয়ে অবস্থান করুন; অনন্তর আমি স্বকার্য্য সিদ্ধি করিয়া অর্থাৎ ইঁহার গর্ভজাত পুত্রকে বধ করিয়া ইঁহাকে মুক্তি প্রদান করিব ॥ ৯ ॥

নারদ বলিলেন—এই গর্ভস্থ শিশু নিষ্পাপ ও ভগবানের ভক্ত; অতএব মহাপ্রভাব-সম্পন্ন ও সাক্ষাৎ পরমবৈষ্ণব এই শিশুকে আপনি বধ করিতে পারিবেন না ॥ ১০ ॥

**টীকা**

সুরদ্বিষো হিরণ্যকশিপোঃ অবিষহ্যং দুঃসহং বীর্য্যমস্যাঃ জঠরে আস্তে, অতঃ অনয়া যাবৎ প্রসবমাস্যতাম্, ততশ্চার্থপদবীং গতস্তমবিষহ্যং হত্বা এনাং মোক্ষ্যে ॥ ৯ ॥ যতোঽয়মনন্তানুচরঃ, অতো মহান্ বলী সাক্ষাৎ মহাভাগবতঃ; অতস্ত্বয়া সংস্থাং ন প্রাপ্স্যতে ॥ ১০ ॥ অনন্তপ্রিয়স্য মম ভক্ত্যা এনাং পরিক্রম্য তাং তথাভূতাং সৎকৃতাং বিহায় যযৌ ॥ ১১ ॥ ইহ অস্মিন্ আশ্রমে

ইত্যুক্তস্তাং বিহায়েন্দ্রো দেবর্ষের্মানয়ন্ বচঃ।
অনন্তপ্রিয়ভক্ত্যৈনাং পরিক্রম্য দিবং যযৌ ॥ ১১ ॥
ততো মে মাতরমৃষিঃ সমানীয় নিজাশ্রমে।
আশ্বাস্যেহোষ্যতাং বৎসে! যাবত্তে ভর্ত্তুরাগমঃ ॥ ১২ ॥
তথেত্যবাৎসীদ্দেবর্ষেরন্তিকে সাকুতোভয়া।
যাবদ্দৈত্যপতির্ঘোরাৎ তপসো ন ন্যবর্ত্তত ॥ ১৩ ॥

**অন্বয়**

ইতি উক্তঃ ইন্দ্রঃ (নারদ এইরূপ বলিলে ইন্দ্র) দেবর্ষেঃ বচঃ মানয়ন্ (তাঁহার বাক্য স্বীকার করিয়া অর্থাৎ তাঁহার বাক্যে বিশ্বাস স্থাপন করিয়া) অনন্তপ্রিয়ভক্ত্যা (অনন্তের প্রিয় অর্থাৎ ভগবদ্ভক্ত আমার প্রতি ভক্তিহেতু) এনাং পরিক্রম্য (জননীকে প্রদক্ষিণ করিয়া) তাং বিহায় (তাঁহাকে পরিত্যাগ করতঃ) দিবং যযৌ (স্বর্গে গমন করিলেন) ॥ ১১ ॥

ততঃ (অনন্তর) ঋষিঃ (দেবর্ষি নারদ) মে মাতরং (আমার মাতাকে) নিজাশ্রমে সমানীয় (স্বীয় আশ্রমে আনয়ন করিয়া) আশ্বাস্য (সান্ত্বনা দিয়া) বৎসে! (হে বৎসে!) যাবৎ তে ভর্ত্তুঃ আগমঃ (তোমার স্বামী যতদিন ফিরিয়া না আসেন, ততদিন) ইহ (এই আশ্রমে) [ত্বয়া] উষ্যতাম্ (তুমি অবস্থান কর) [ইতি আহ] (ইহা বলিলেন) ॥ ১২ ॥

সা [অপি] (আমার মাতাও) তথা ইতি [অঙ্গীকৃত্য] ("তাহাই করিব" বলিয়া স্বীকার করিয়া) যাবৎ (যতদিন) দৈত্যপতিঃ (আমার পিতা দৈত্যরাজ হিরণ্যকশিপু) ঘোরাৎ তপসঃ (ঘোরতর তপস্যা হইতে) ন ন্যবর্ত্তত (প্রতিনিবৃত্ত না হইয়াছিলেন), [তাবৎ] (ততদিন) অকুতোভয়া (অকুতোভয়ে) দেবর্ষেঃ অন্তিকে (দেবর্ষি নারদের সমীপে) অবাৎসীৎ (বাস করিয়াছিলেন) ॥ ১৩ ॥

**অনুবাদ**

দেবর্ষি নারদ এইরূপ বলিলে দেবরাজ ইন্দ্র তাঁহার বাক্যে বিশ্বাস স্থাপন করিয়া ভগবানের প্রিয় আমি গর্ভে রহিয়াছি বলিয়া আমার প্রতি ভক্তিহেতু জননীকে প্রদক্ষিণ করিলেন এবং তাঁহাকে পরিত্যাগ করিয়া স্বর্গে গমন করিলেন ॥ ১১ ॥

অনন্তর দেবর্ষি নারদ আমার মাতাকে নিজ আশ্রমে আনয়ন করিয়া সান্ত্বনা দিয়া বলিলেন—হে বৎসে! যতদিন তোমার স্বামী ফিরিয়া না আসেন, ততদিন তুমি এই আশ্রমে অবস্থান কর ॥ ১২ ॥

আমার মাতাও "তাহাই করিব" বলিয়া স্বীকার করিয়া যতদিন আমার পিতা দৈত্যরাজ হিরণ্যকশিপু ঘোরতর তপস্যা হইতে প্রতিনিবৃত্ত না হইয়াছিলেন, ততদিন অকুতোভয়ে দেবর্ষি নারদের সমীপে বাস করিয়াছিলেন ॥ ১৩ ॥

**টীকা**

ত্বয়োষ্যতাম্ স্থীয়তাম্ ॥ ১২ ॥ নাস্তি কুতোঽপি ভয়ং যস্যাঃ সা, অন্তি নিকটে ॥ ১৩ ॥ ইচ্ছয়া স্বচ্ছন্দেন প্রসূতয়ে, তত্রাপি গর্ভস্য ক্ষেমায় ॥ ১৪ ॥ ধর্ম্মস্য হরিভক্তেস্তত্ত্বং যাথাত্ম্যং তৎসাধনং

ঋষিং পর্য্যচরৎ তত্র ভক্ত্যা পরময়া সতী।
অন্তর্ব্বত্নী স্বগর্ভস্য ক্ষেমায়েচ্ছাপ্রসূতয়ে ॥ ১৪ ॥
ঋষিঃ কারুণিকস্তস্যাঃ প্রাদাদুভয়মীশ্বরঃ।
ধর্ম্মস্য তত্ত্বং জ্ঞানঞ্চ মামপ্যুদ্দিশ্য নির্ম্মলম্ ॥ ১৫ ॥
তত্তু কালস্য দীর্ঘত্বাৎ স্ত্রীত্বান্মাতুস্তিরোদধে।
ঋষিণানুগৃহীতং মাং নাধুনাপ্যজহাৎ স্মৃতিঃ ॥ ১৬ ॥

**অন্বয়**

তত্র ( ঐ আশ্রমে ) অন্তর্ব্বত্নী সতী ( গর্ভবতী পতিপরায়ণা আমার জননী ) স্বগর্ভস্য ক্ষেমায় ( গর্ভের মঙ্গলের নিমিত্ত ) ইচ্ছাপ্রসূতয়ে ( ও ইচ্ছামত যেন প্রসব হয় এই নিমিত্ত ) পরময়া ভক্ত্যা ( পরম ভক্তিসহকারে ) ঋষিং পর্য্যচরৎ ( দেবর্ষি নারদের পরিচর্য্যা করিতে লাগিলেন ) ॥ ১৪ ॥

ঈশ্বরঃ ( ক্ষমতাশালী ) কারুণিকঃ ঋষিঃ ( ও দয়ালু দেবর্ষি নারদ ) ধর্ম্মস্য তত্ত্বম্ ( ভাগবতধর্ম্মের অর্থাৎ হরিভক্তির তত্ত্ব ) নির্ম্মলং জ্ঞানং চ ( ও হরিবিষয়ক নির্ম্মল জ্ঞান ) [ ইতি ] উভয়ং ( এই উভয় ) মাম অপি উদ্দিশ্য ( আমাকে লক্ষ্য করিয়া ) তস্যাঃ প্রাদাৎ ( তাঁহাকে উপদেশ করিলেন ) ॥ ১৫ ॥

তু ( কিন্তু ) কালস্য দীর্ঘত্বাৎ ( দীর্ঘকাল অতীত হওয়ায় ) স্ত্রীত্বাৎ [ চ ] ( এবং স্ত্রীজাতি বলিয়া ) মাতুঃ ( আমার মাতার ) তৎ তিরোদধে ( সেই জ্ঞান বিস্মরণ অর্থাৎ বিলুপ্ত হইয়াছে ) ; ঋষিণা অনুগৃহীতং মাং ( ঋষির অনুগ্রহপ্রাপ্ত আমাকে ) [ সা ] স্মৃতিঃ ( সেই স্মৃতি ) অধুনা অপি ( অদ্যাপি ) ন অজহাৎ ( ত্যাগ করে নাই ) ॥ ১৬ ॥

**অনুবাদ**

সেই আশ্রমে গর্ভবতী পতিপরায়ণা আমার জননী গর্ভের মঙ্গলের নিমিত্ত এবং ইচ্ছামত অর্থাৎ পতি ফিরিয়া আসিলে যেন প্রসব হয় এই নিমিত্ত পরম ভক্তিসহকারে দেবর্ষি নারদের পরিচর্য্যা করিতে লাগিলেন ॥ ১৪ ॥

ক্ষমতাশালী ও দয়ালু দেবর্ষি নারদ ভাগবতধর্ম্মের অর্থাৎ হরিভক্তির তত্ত্ব ও নির্ম্মল জ্ঞান এই উভয়ই আমাকে লক্ষ্য করিয়া আমার জননীকে উপদেশ করিলেন ॥ ১৫ ॥

দীর্ঘকাল অতীত হওয়ায় এবং স্ত্রীজাতি বলিয়া আমার মাতার সেই জ্ঞান বিলুপ্ত হইয়াছে ; কিন্তু ঋষির অনুগ্রহে ঐ স্মৃতি অদ্যাপি আমাকে পরিত্যাগ করে নাই অর্থাৎ অদ্যাপি আমি উহা ভুলিয়া যাই নাই ॥ ১৬ ॥

**টীকা**

হরিজ্ঞানঞ্চ ইত্যুভয়ং মামপ্যুদ্দিশ্য তস্যাঃ প্রাদাৎ ॥ ১৫ ॥ তত্তু তদুভয়ং তিরোদধে সূক্ষ্মতাং জাতম্ ॥ ১৬ ॥ যদি ভবন্তো মদ্বচঃ শ্রদ্দধতে, তর্হি শ্রদ্ধাতো ভবতাং স্ত্রীণাং বালানাঞ্চাপি মে মম যথা বৈশারদী বিশারদো হরিঃ তদ্বিষয়কজ্ঞানভক্তিমতী ধীঃ ভূয়াৎ ভবেৎ ॥ ১৭ ॥ হরিভক্তিযোগং জ্ঞানঞ্চ সাঙ্গং তদ্‌গ্রহণযোগ্যতানিষ্পাদকাত্মানাত্মবিবেকোপদেশপূর্ব্বকং "জন্মাদ্যা ইত্যারভ্য এতাবানেব লোকেঽস্মিন্ পুংসঃ স্বার্থঃ পরঃ স্মৃতঃ। একান্তভক্তির্গোবিন্দে যৎ সর্ব্বত্র তদীক্ষণম্" ইত্যন্তেন গ্রন্থেনোপদিশতি। ঈশ্বরাৎ সর্ব্বপ্রবর্ত্তকাৎ ক্ষণাদিদ্বিপরার্দ্ধলক্ষণা মূর্ত্তিঃ অভিব্যক্তিঃ যস্য তেন বৃক্ষস্যেব অতিপ্রসিদ্ধষড়্‌বিকারাণাং

ভবতামপি ভূয়াম্মে যদি শ্রদ্দধতে বচঃ।
বৈশারদী ধীঃ শ্রদ্ধাতঃ স্ত্রীবালানাঞ্চ মে যথা ॥ ১৭ ॥
জন্মাদ্যাঃ ষড়িমে ভাবা দৃষ্টা দেহস্য নাত্মনঃ।
ফলানামিব বৃক্ষস্য কালেনেশ্বরমূর্ত্তিনা ॥ ১৮ ॥

**অন্বয়**

যদি [ ভবন্তঃ ] ( যদি তোমরা ) মে বচঃ ( আমার বাক্যে ) শ্রদ্দধতে ( শ্রদ্ধা স্থাপন কর ), [ তর্হি ] ( তাহা হইলে ) শ্রদ্ধাতঃ ( সেই শ্রদ্ধার ফলে ) ভবতাং ( তোমাদের ) স্ত্রীবালানাং চ অপি ( এমন কি, স্ত্রী এবং বালকগণেরও ) মে যথা ( আমার ন্যায় ) বৈশারদী ধীঃ ভূয়াৎ ( শ্রীহরিবিষয়ক জ্ঞান ও ভক্তিযুক্ত মতি উৎপন্ন হইবে ) ॥ ১৭ ॥

ঈশ্বরমূর্ত্তিনা কালেন ( সর্ব্বপ্রবর্ত্তক ঈশ্বর হইতে যাহার ক্ষণলবাদিরূপে অভিব্যক্তি হইয়া থাকে, সেই কালহেতু ) বৃক্ষস্য ফলানাং [ চ ] ইব ( যেমন বৃক্ষ ও ফলসমূহের জন্মাদি ছয় অবস্থা দৃষ্ট হয়, সেইরূপ ) দেহস্য ( দেহেরই ) জন্মাদ্যাঃ ইমে ষট্ ভাবাঃ ( জন্ম, অস্তিত্ব, বৃদ্ধি, পরিণাম, অপক্ষয় ও নাশ এই ছয় প্রকার বিকারভাব ) দৃষ্টাঃ ( দৃষ্ট হইয়া থাকে ), ন [ তু ] আত্মনঃ ( কিন্তু ঐ বিকারভাব আত্মার হয় না ) ॥ ১৮ ॥

**অনুবাদ**

যদি তোমরা আমার বাক্যে শ্রদ্ধা স্থাপন কর, তাহা হইলে সেই শ্রদ্ধার ফলে তোমাদের, এমন কি স্ত্রী ও বালকগণেরও আমার ন্যায় শ্রীহরিবিষয়ক জ্ঞান ও ভক্তিযুক্তা মতি উৎপন্ন হইবে ॥ ১৭ ॥

সর্ব্বপ্রবর্ত্তক ঈশ্বর ক্ষণলবাদিরূপে কালকে অভিব্যক্ত করিয়া থাকেন, ঐ কালহেতু যেমন বৃক্ষ ও তাহার ফলসমূহের জন্মাদি ছয় প্রকার অবস্থা দৃষ্ট হয়, সেইরূপ দেহেরই জন্ম, অস্তিত্ব, বৃদ্ধি, পরিণাম, অপক্ষয় ও নাশ এই ছয় প্রকার বিকারভাব অর্থাৎ অবস্থা দৃষ্ট হইয়া থাকে, কিন্তু আত্মার ঐরূপ বিকারভাব দৃষ্ট হয় না; অতএব দেহাদিতে আত্মাভিমান করা উচিত নহে ॥ ১৮ ॥

**টীকা**

তৎফলানামিব চ জন্মাদ্যাঃ জায়তে, অস্তি, বর্দ্ধতে, বিপরিণমতে, অপক্ষীয়তে, বিনশ্যতীতীমে ষড়্ভাববিকারাঃ দেহস্যৈব দৃষ্টাঃ, ন তু আত্মনঃ বৃক্ষগতস্য দেহস্য চ ইত্যর্থঃ। এবং দেহস্য ষড়্বিকার-যুক্তত্বেন চ দেহাদাবহংমমেত্যসদাগ্রহো ন কার্য্য ইতি ভাবঃ ॥ ১৮ ॥ অথ সর্ব্বস্য চেতনাচেতনস্য ভগবৎপৃথক্স্থিতিপ্রবৃত্ত্যাদ্যভাবাৎ তদীয়ত্বাচ্চ অহং মমেত্যসম্ভাবং দেহাদৌ ত্যজেদিতি বক্তুং ভগবতোঽপি জন্মাদি ষড়্বিকাররাহিত্যং তদসাধারণান্ একত্বসর্ব্বাশ্রয়ত্বসর্ব্বহেতুত্বব্যাপকত্বানাবৃতত্বাদীন্ গুণান্ আহ —আত্মেতি। আত্মা "এষ ত আত্মান্তর্য্যামী, আত্মা বা অরে দ্রষ্টব্যঃ" ইত্যাদি প্রসিদ্ধঃ পরমেশ্বরঃ নিত্যঃ জন্মমৃত্যুশূন্যঃ অব্যয়োঽপক্ষয়শূন্যঃ কিং বহুনা শুদ্ধঃ সর্ব্বদোষরহিতঃ একঃ নিঃসমানাতিশয়ঃ ক্ষেত্রজ্ঞঃ সমষ্টিব্যষ্টিরূপসর্ব্বশরীরজ্ঞঃ আশ্রয়ঃ সর্ব্বচেতনাচেতনানাং স্থিত্যাদিপ্রদঃ হেতুঃ সর্ব্বোপাদান-নিমিত্তকারণভূতঃ, তথাপি অবিক্রিয়ঃ স্বরূপতঃ অবিকারী নিত্যসিদ্ধাভিঃ স্বশক্তিভিঃ চেতনাচেতনরূপাভিঃ

আত্মা নিত্যোঽব্যয়ঃ শুদ্ধ একঃ ক্ষেত্রজ্ঞ আশ্রয়ঃ।
অবিক্রিয়ঃ স্বদৃগ্‌হেতুর্ব্যাপকোঽসঙ্গ্যনাবৃতঃ ॥ ১৯ ॥
এতৈর্দ্বাদশভির্বিদ্বানাত্মনো লক্ষণৈঃ পরৈঃ।
অহংমমেত্যসদ্ভাবং দেহাদৌ মোহজং ত্যজেৎ ॥ ২০ ॥

**অন্বয়**

[ চেতনাচেতন সমস্তই ভগবানের অধীন ; স্থিতিপ্রবৃত্তি প্রভৃতিতে কাহারও স্বাতন্ত্র্য নাই এবং সকলই ভগবানের অংশ ; অতএব দেহাদিতে আত্মাভিমান করা উচিত নহে, ইহা বলিবার **জন্যই** এই শ্লোকে ভগবানের স্বরূপ নিরূপণ করিতেছেন ] আত্মা ( পরমেশ্বর ) নিত্যঃ ( নিত্য অর্থাৎ জন্মমৃত্যুশূন্য ), অব্যয়ঃ ( ক্ষয়শূন্য ), **শুদ্ধঃ** ( সর্ব্বদোষরহিত ), একঃ ( তাঁহার সমান বা অধিক কেহ নাই ), ক্ষেত্রজ্ঞঃ ( তিনি সমষ্টি ও ব্যষ্টি সমস্ত শরীরে বিজ্ঞাতা ), আশ্রয়ঃ ( চেতনাচেতন সমস্তের আশ্রয় ), হেতুঃ ( সমস্তের উপাদানকারণ ও নিমিত্তকারণস্থানীয়), অবিক্রিয়ঃ ( তথাপি স্বরূপতঃ তিনি অবিকারী ), স্বদৃক্ ( স্বপ্রকাশ ), ব্যাপকঃ ( সর্ব্বদা সকল স্থানে বর্ত্তমান ), অসঙ্গী ( নির্লিপ্ত ) অনাবৃতঃ ( ও আবরণশূন্য ) ॥ ১৯ ॥

বিদ্বান্ ( জ্ঞানী ব্যক্তি ) আত্মনঃ ( পরমেশ্বরের ) এতৈঃ দ্বাদশভিঃ পরৈঃ লক্ষণৈঃ ( পূর্ব্বোক্ত দ্বাদশটি শ্রেষ্ঠ লক্ষণের দ্বারা অর্থাৎ আমি পরমেশ্বরের অংশ, তাঁহা হইতে পৃথক্ নহি, আমি দেহরূপ নহি, আত্মা

**অনুবাদ**

[ চেতনাচেতন সমস্তই ভগবানের অধীন, স্থিতিপ্রবৃত্ত্যাদিতে অপর কাহারও স্বাতন্ত্র্য নাই এবং সকলই ভগবানের অংশ, অতএব দেহাদিতে আত্মাভিমান করা উচিত নহে, ইহা বলিবার জন্য এই শ্লোকে ভগবানের স্বরূপ নিরূপণ করিতেছেন ] পরমেশ্বর নিত্য অর্থাৎ জন্ম-মৃত্যুশূন্য, অব্যয় ও শুদ্ধ অর্থাৎ সর্ব্বদোষরহিত, তাঁহার সমান বা অধিক কেহ নাই, তিনি সমষ্টি ও ব্যষ্টি সর্ব্বশরীরে বিজ্ঞাতা, চেতনাচেতন সমস্তের আশ্রয় এবং উপাদান ও নিমিত্তকারণ-স্থানীয় ; তাহা হইলেও তিনি স্বরূপতঃ অবিকারী, স্বপ্রকাশ, সর্ব্বদা সকলস্থানে বর্ত্তমান, নির্লিপ্ত ও আবরণশূন্য ॥ ১৯ ॥

জ্ঞানী ব্যক্তি পরমেশ্বরের পূর্ব্বোক্ত শ্রেষ্ঠ দ্বাদশ লক্ষণের দ্বারা অর্থাৎ আমি পরমেশ্বরের অংশ, তাঁহা হইতে পৃথক্ নহি, আত্মা দেহ হইতে পৃথক্, দেহাদি আমার নহে, সমস্তই ভগবানের, এইরূপ জ্ঞানের দ্বারা দেহাদিতে যে অজ্ঞানজনিত "আমি, আমার" এইরূপ মিথ্যা-বুদ্ধি বিদ্যমান আছে, তাহা পরিত্যাগ করিবেন ॥ ২০ ॥

**টীকা**

কূর্ম্মাঙ্গপ্রসারণাপ্রসারণন্যায়েন সৃষ্টিসংহারৌ করোতি। তথোক্তম্ ভারতে—"প্রসার্য্য চ যথাঙ্গানি কূর্ম্মঃ সংহরতে পুনঃ। এবং ভূতানি ভূতাত্মা সৃষ্ট্বা সংহরতে পুনঃ" ইতি। **স্বদৃক্ স্বপ্রকাশঃ** ব্যাপকঃ **সর্ব্বত্র সর্ব্বদা বর্ত্তমানঃ** অসঙ্গী সর্ব্বচেতনাচেতনদোষাস্পৃষ্টঃ অনাবৃতো নিরাবরণঃ। **জীবপরো** নায়ং শ্লোকঃ "**জন্মাদ্যাঃ** ষড়িমে ভাবা দৃষ্টা দেহস্য নাত্মনঃ" ইত্যনেনৈব **জীবজন্মাদ্যভাবপ্রতিপাদনাৎ একত্বাদীনাং** ভগবদ্ধর্ম্মাণাং **জীবে** অসম্ভবাৎ সতি মুখ্যার্থে **অর্থান্তরকল্পনায়াঃ অন্যায্যত্বাচ্চ** ॥ ১৯ ॥

স্বর্ণং যথা গ্রাবসু হেমকারঃ ক্ষেত্রেষু যোগৈস্তদভিজ্ঞ আপ্নুয়াৎ।
ক্ষেত্রেষু দেহেষু তথাত্মযোগৈ-রধ্যাত্মবিদ্ ব্রহ্মগতিং লভেত ॥২১॥

**অন্বয়**

দেহ হইতে পৃথক্, সমস্তই ভগবানের অংশ, এইরূপ জ্ঞানের দ্বারা) দেহাদৌ (দেহাদিতে) মোহজম্ অহংমমেত্যসদ্ভাবঃ (অজ্ঞানকৃত "আমি, আমার" এইরূপ মিথ্যাবুদ্ধি) ত্যজেৎ (পরিত্যাগ করিবেন) ॥ ২০ ॥

ক্ষেত্রেষু গ্রাবসু (স্বর্ণাকরক্ষেত্রে স্বর্ণকণা দীপ্তি পায় এইরূপ পাষাণে) যোগৈঃ (অগ্নিসংযোগাদি উপায়ের দ্বারা) তদভিজ্ঞঃ হেমকারঃ যথা (তদ্বিষয়ে অভিজ্ঞ স্বর্ণকার যেমন) স্বর্ণম্ আপ্নুয়াৎ (স্বর্ণ লাভ করিয়া থাকে), তথা (সেইরূপ) ক্ষেত্রেষু দেহেষু (ক্ষেত্রস্থানীয় এই দেহে) আত্মযোগৈঃ (অন্তরাত্মার স্বরূপগুণাদির শ্রবণমননাদিরূপ উপায়ের দ্বারা) অধ্যাত্মবিৎ (অধ্যাত্মজ্ঞানী ব্যক্তি) ব্রহ্মগতিং লভেত (ব্রহ্মতা অর্থাৎ পরমতত্ত্বজ্ঞান লাভ করিয়া থাকেন)। [চিৎ, অচিৎ ও ব্রহ্ম, এই তত্ত্বত্রয়ের মধ্যে ব্রহ্মজ্ঞান পক্ষেই এই শ্লোকের অন্বয় করা হইল। চিৎ ও অচিৎ তত্ত্বের জ্ঞানও এইরূপে হইয়া থাকে; তাহা টীকাকার দেখাইয়াছেন; টীকা দেখুন] ॥২১ ॥

**অনুবাদ**

স্বর্ণখনি স্থানে স্বর্ণকণাযুক্ত পাষাণে অগ্নিসংযোগাদি উপায়ের দ্বারা তদ্বিষয়ে অভিজ্ঞ স্বর্ণকার যেমন স্বর্ণ লাভ করিয়া থাকে, সেইরূপ ক্ষেত্রস্থানীয় এই দেহে অন্তরাত্মার স্বরূপ-গুণাদির শ্রবণমননাদিরূপ উপায়ের দ্বারা অধ্যাত্মজ্ঞানী ব্যক্তি ব্রহ্মতা অর্থাৎ পরমতত্ত্বজ্ঞান লাভ করিয়া থাকেন। চিৎতত্ত্ব ও অচিৎতত্ত্ববিষয়ক জ্ঞানও এইরূপেই লাভ করিয়া থাকেন ॥ ২১ ॥

**টীকা**

আত্মনঃ পরমেশ্বরস্য পরৈঃ পরমেশ্বরলক্ষণৈঃ নাহং দেহরূপঃ, ন চাহং স্বাতন্ত্র্যেণ মদীয়ঃ, ন চ দেহাদিকং মম, কিন্তু ভগবত এব সর্ব্বং দেহদেহাদিকমিত্যেবমহংমমাভিমাননিরাকরণহেতুভূতৈঃ অহংমমেত্যসদ্ভাবং দেহাদৌ বর্ত্তমানং মোহজমজ্ঞানকৃতং ত্যজেৎ ॥ ২০ ॥ অচেতনং জড়ত্বজ্ঞেয়ত্বাদিনা তদ্ভিন্নং জ্ঞাতৃত্বাদিনা চেতনং চেতনাচেতনভিন্নং তদুভয়নিয়ন্তৃত্বাদিনা সর্ব্বোপাস্যং সর্ব্বাত্মভূতং ব্রহ্ম চেতি তত্ত্বত্রয়জ্ঞান-প্রকারমাহ—স্বর্ণমিতি। যথা হেমকারঃ তদভিজ্ঞঃ গ্রাবসু স্ফুরৎস্বর্ণকণেষু স্বর্ণং তৎপ্রাপ্তিযোগৈরাপ্নুয়াৎ এবং ক্ষেত্রজ্ঞযোগৈঃ তদভিজ্ঞঃ ক্ষেত্রজ্ঞোঽত্রৈকদেহবিৎ জীবঃ তৎস্বরূপগুণাদিশ্রবণমননাদিরূপৈঃ যোগৈঃ জ্ঞাতৃত্বাহমর্থত্বাদিযোগৈশ্চ ক্ষেত্রেষু স্বপরশরীরেষু জ্ঞেয়ত্বাচেতনত্বাদিনা ক্ষেত্রজ্ঞভিন্নতয়া নিশ্চিতেষু আপ্নুয়াৎ ক্ষেত্রজ্ঞমিতি শেষঃ। তথা দেহেষু সমষ্টিব্যষ্টিরূপেষু অধ্যাত্মবিৎ আত্মনি ক্ষেত্রজ্ঞে নিয়মো অধিবর্ত্তমানমন্তরাত্মানং বেত্তীতি স তথা ব্রহ্মবিৎ আত্মযোগৈঃ আত্মা অন্তরাত্মা তৎস্বরূপগুণাদি-শ্রবণমননাদিরূপৈর্যোগৈরুপায়ৈঃ সর্ব্বনিয়ন্তৃত্বাদিবিশিষ্ট ব্রহ্মগতিং পরমাত্মতত্ত্বং লভেতেত্যর্থঃ ॥ ২১ ॥ চেতনাচেতনব্রহ্মপদার্থান্ দর্শয়ন্ অচেতনে চেতনস্য রতির্বন্ধহেতুঃ, ব্রহ্মণি ভগবতি রতিস্তু মোক্ষ-হেতুরিত্যাহ—অষ্টৌ ইত্যাগ্যষ্টভিঃ। প্রকৃতিঃ মহদহঙ্কারৌ পঞ্চতন্মাত্রাণি চ ইত্যষ্টৌ প্রকৃতয়ঃ। তস্যাঃ প্রকৃতেঃ ত্রয়ঃ সত্ত্বাদয়ো গুণাঃ একাদশেন্দ্রিয়াণি পঞ্চ মহাভূতানি চেতি ষোড়শ বিকারাঃ অচেতনাত্মকাঃ আচার্য্যৈঃ প্রোক্তাঃ; পুমান্ চেতনশ্চ প্রোক্তঃ জাতাবেকবচনম্ "চেতনশ্চেতনানামেকো বহূনাং যো বিদধাতি কামান্" ইতি জীববহুত্বশ্রবণাৎ। "সর্ব্বে বেদা যৎপদমামনন্তি" "বেদৈশ্চ সর্ব্বৈরহমেব

অষ্টৌ প্রকৃতয়ঃ প্রোক্তাস্ত্রয় এব হি তদ্‌গুণাঃ।
বিকারাঃ ষোড়শাচার্য্যৈঃ পুমানেকঃ সমন্বয়াৎ ॥ ২২ ॥
দেহস্তু সর্ব্বসঙ্ঘাতো জগৎ তস্থুরিতি দ্বিধা।
অত্রৈব মৃগ্যঃ পুরুষো নেতি নেতীত্যতত্ত্যজন্ ॥ ২৩ ॥

**অন্বয়**

অষ্টৌ প্রকৃতয়ঃ ( প্রকৃতি, মহৎ, অহঙ্কার ও পঞ্চতন্মাত্র, এই অষ্ট প্রকৃতি ), তদ্‌গুণাঃ ত্রয়ঃ এব হি ( সেই প্রকৃতির সত্ত্ব, রজঃ, তমঃ এই তিনটি গুণ ) ষোড়শ বিকারাঃ ( এবং একাদশ ইন্দ্রিয় ও পঞ্চ মহাভূত এই ষোড়শটি বিকার ) আচার্য্যৈঃ প্রোক্তাঃ, পুমান্ [ প্রোক্তঃ ], সমন্বয়াৎ একঃ [ চ প্রোক্তঃ ] ( এবং চেতন জীবসমষ্টি ও সর্ব্ববেদের সমন্বয়হেতু বেদপ্রতিপাদ্য এক ভগবান্ এই সকল তত্ত্ব আচায্যগণ নিরূপণ করিয়াছেন ) ॥ ২২ ॥

সর্ব্বসঙ্ঘাতঃ তু ( পূর্ব্বোক্ত বিভাগসমূহের সমষ্টিই ) [ ভগবতঃ ] দেহঃ ( ভগবানের বিরাট্‌দেহ ); [ জীবস্য দেহঃ ] জগৎ তস্থুঃ ইতি দ্বিধা ( জীবের দেহ জঙ্গম ও স্থাবর ভেদে দুই প্রকার ); বিমৃশদ্ভিঃ অসত্ত্বরৈঃ ( আত্মতত্ত্ব বিচারকারী স্থিরচিত্ত মুমুক্ষুগণ ) উশতাত্মনা ( শুদ্ধ মনের দ্বারা ) অত্র এব (এই দেহেই) অন্বয়ব্যতিরেকেণ ( ঈশ্বরের ন্যায় চেতন বলিয়া দেহেন্দ্রিয়াদি হইতে জীব ভিন্ন এই অন্বয় এবং পাষাণের ন্যায় অচেতন বলিয়া দেহেন্দ্রিয়াদির কোনটিই জীব নহে এই ব্যতিরেকহেতু ) নেতি নেতি ইতি [ নিষেধেন চ ] ( এবং ইহা আত্মা নহে, ইহা আত্মা নহে এইরূপে বেদে নিষেধহেতু ) অতৎ ত্যজন্ ( অনাত্মভূত দেহেন্দ্রিয়াদিকে পরিত্যাগ করিয়া ) পুরুষঃ মৃগ্যঃ ( জীবাত্মার অন্বেষণ করিবেন ); সর্গস্থানসমাম্নায়ৈঃ

**অনুবাদ**

প্রকৃতি, মহৎ, অহঙ্কার ও পঞ্চতন্মাত্র এই অষ্ট প্রকৃতি, সেই প্রকৃতির সত্ত্ব, রজঃ ও তমঃ এই তিনটি গুণ, একাদশ ইন্দ্রিয় ও পঞ্চ মহাভূত এই ষোড়শটি বিকার, চেতন জীবসমষ্টি এবং সর্ব্ববেদের সমন্বয়হেতু বেদপ্রতিপাদ্য এক ভগবান্, এই সকল তত্ত্ব আচার্য্যগণ নিরূপণ করিয়াছেন ॥ ২২ ॥

পূর্ব্বোক্ত বিভাগসমূহের সমষ্টিই ভগবানের বিরাট্‌দেহ; জীবের দেহ জঙ্গম ও স্থাবর-ভেদে দুই প্রকার। ঈশ্বরের ন্যায় চেতন বলিয়া দেহেন্দ্রিয়াদি হইতে জীব ভিন্ন, ইহাকে অন্বয় কহে এবং পাষাণের ন্যায় অচেতন বলিয়া দেহেন্দ্রিয়াদির কোনটিই জীব নহে, ইহাকে ব্যতিরেক কহে; আত্মতত্ত্ব বিচারকারী স্থিরচিত্ত মুমুক্ষুগণ শুদ্ধ মনের দ্বারা

**টীকা**

বেদ্যঃ" "তত্তু সমন্বয়াৎ" ইতি শ্রুতিস্মৃতিসূত্রেভ্যঃ সমন্বয়াৎ সর্ব্বেষু বেদেষু বিষয়ত্বেন সমন্বয়াৎ একঃ সর্ব্ববেদার্থভূতো ভগবাংশ্চ আচার্য্যৈঃ ঔপনিষদৈঃ প্রোক্তঃ ॥ ২২ ॥ তত্র ভগবতো দেহঃ সর্ব্বসঙ্ঘাতঃ বিরাড়্রূপঃ; জীবস্য দেহদ্বয়মাহ—জগত্তস্থুরিতি দ্বিধেতি। তদ্বোধপ্রকারমাহ—অত্রৈবেতি সার্দ্ধেন। বিমৃশদ্ভিঃ বিচারয়দ্ভিঃ অসত্বরৈঃ অব্যগ্রৈঃ মুমুক্ষুভিঃ উশতাত্মনা শুদ্ধেন মনসা অত্রৈব দেহেন্দ্রিয়-মনোবুদ্ধিপ্রাণেভ্যো জীবো ভিন্নঃ চেতনত্বাৎ ঈশ্বরবৎ ইত্যন্বয়েন দেহেন্দ্রিয়মনোবুদ্ধিপ্রাণেষু একতমোঽপি ন জীবস্তস্য চেতনত্বাভাবাৎ পাষাণাদিবদিতি ব্যতিরেকেণ চ হেতুনা এবং নেতি নেতীতি দেহাদ্যাত্মত্ব-

অন্বয়ব্যতিরেকেণ বিবেকেনোশতাত্মনা।
সর্গস্থানসমাম্নায়ৈর্বিমৃশদ্ভিরসত্বরৈঃ ॥ ২৪ ॥
বুদ্ধের্জাগরণং স্বপ্নঃ সুষুপ্তিরিতি বৃত্তয়ঃ।
তা যেনৈবানুভূয়ন্তে সোঽধ্যক্ষঃ পুরুষঃ পরঃ ॥ ২৫ ॥
এভিস্ত্রিবর্ণৈঃ পর্য্যস্তৈর্বুদ্ধিভেদৈঃ ক্রিয়োদ্ভবৈঃ।
স্বরূপমাত্মনো বুদ্ধ্যেদ্‌ গন্ধৈর্বায়ুমিবান্বয়াৎ ॥ ২৬ ॥

**অন্বয়**

( আর সৃষ্টিস্থিতিপ্রতিপাদক বেদবাক্যহেতু ) বিবেকেন ( চেতনাচেতন ভূতসমূহ হইতে তাহাদের স্রষ্টা ভিন্ন এই বিবেকের দ্বারা ) [ পুরুষ মৃগ্যঃ ] ( পরমেশ্বরের অন্বেষণ করিবেন ) ॥ ২৩ ॥ ২৪ ॥

জাগরণং স্বপ্নঃ সুষুপ্তিঃ ইতি ( জাগরণ, স্বপ্ন ও সুষুপ্তি এই তিনটি ) বুদ্ধেঃ বৃত্তয়ঃ ( বুদ্ধির বৃত্তি ); তাঃ ( ঐ সকল বৃত্তি ) যেন অনুভূয়ন্তে ( যিনি অনুভব করেন ), সঃ পুরুষঃ এব ( সেই জ্ঞানস্বরূপ জীবই ) অধ্যক্ষঃ ( বুদ্ধি প্রভৃতির অধিপতি ) পরঃ ( ও বুদ্ধ্যাদি অচেতনবর্গ হইতে ভিন্ন ) ॥ ২৫ ॥

ক্রিয়োদ্ভবৈঃ ( জীবের কর্ম্মানুসারে উৎপন্ন ), পর্য্যস্তৈঃ ( সুতরাং অনিত্য ) ত্রিবর্ণৈঃ ( ও ত্রিগুণময় ) এভিঃ বুদ্ধিভেদৈঃ ( এই সকল বুদ্ধিবৃত্তির দ্বারা ) গন্ধৈঃ বায়ুম্ ইব ( গন্ধের দ্বারা তাহার ধারক বায়ুকে অবগত হওয়ার ন্যায় ) আত্মনঃ স্বরূপং বুদ্ধ্যেৎ ( আত্মার স্বরূপ অবগত হইবে ); অন্বয়াৎ ( যেহেতু বৃত্তি অবস্থায় সেই সেই বৃত্তিতে সাক্ষীরূপে জীবের অনুগমন হইয়া থাকে ) ॥ ২৬ ॥

**অনুবাদ**

পূর্ব্বোক্ত অন্বয় ও ব্যতিরেকহেতু এবং "ইহা আত্মা নহে, ইহা আত্মা নহে" এইরূপে বেদে নিষেধহেতু অনাত্মভূত দেহেন্দ্রিয়াদিকে পরিত্যাগ করিয়া জীবাত্মার অন্বেষণ করিবেন; আর সৃষ্টিস্থিতিপ্রতিপাদক বেদবাক্যহেতু চেতনাচেতন ভূতসমূহ হইতে তাহাদের স্রষ্টা ভিন্ন, এই বিবেকের দ্বারা পরমেশ্বরের অন্বেষণ অর্থাৎ স্বরূপ ধ্যান করিবেন ॥ ২৩ ॥ ২৪ ॥

জাগরণ, স্বপ্ন ও সুষুপ্তি এই তিনটি বুদ্ধির বৃত্তি; যিনি ঐ সকল বৃত্তি অনুভব করেন, সেই জ্ঞানস্বরূপ জীবই বুদ্ধি প্রভৃতির অধিপতি ও সেই বুদ্ধ্যাদি অচেতনবর্গ হইতে ভিন্ন ॥২৫॥

জীবের কর্ম্মানুসারে বুদ্ধির বৃত্তিসমূহ উৎপন্ন হয়, সুতরাং সেই সকল অনিত্য ও

**টীকা**

নিষেধেন অতদনাত্মভূতং দেহেন্দ্রিয়াদিকং ত্যজন্ দেহো নাত্মা পাঞ্চভৌতিকত্বাৎ গৃহাদিবৎ, ইন্দ্রিয়েষু একতমোঽপি ন আত্মা কারণত্বাৎ বাস্যাদিবৎ, প্রাণো নাত্মা বায়ুবিশেষত্বাৎ ব্যজনজন্যবায়ুবৎ ইত্যেবমজ্ঞান-গৃহীতং তদাত্মত্বং পরিহরন্ পুরুষো জীবঃ মৃগ্যঃ; তন্ত্রাদিনা পুরুষঃ পরমেশ্বরশ্চ সর্গস্থানসমাম্নায়ৈঃ সৃষ্টিস্থিতিপ্রতিপাদকৈঃ বেদৈঃ "যতো বা ইমানি ভূতানি জায়ন্তে" ইত্যাদিভিঃ চেতনাচেতনরূপেভ্যঃ সৃজ্যেভ্যো ভূতেভ্যঃ তৎস্রষ্টা বিলক্ষণ এবেতি দ্যোতিতো যো বিবেকঃ, তেন মৃগ্যঃ ইতি দ্বয়োরন্বয়ঃ ॥ ২৩ ॥ ২৪ ॥ জাগরণাদ্যবস্থানুবৃত্তেশ্চ জীবাত্মানং বুদ্ধ্যেদিত্যাহ—বুদ্ধেরিতি দ্বাভ্যাম্। বুদ্ধের্জাগরণাদ্যাঃ বৃত্তয়ো যেন জ্ঞানস্বরূপেণ অনুভূয়ন্তে, সোঽধ্যক্ষঃ বুদ্ধ্যাদিস্বামী পরো বুদ্ধ্যাদ্যচেতনবর্গবিলক্ষণঃ ॥ ২৫ ॥

এতদ্দ্বারো হি সংসারো গুণকর্ম্মনিবন্ধনঃ।
অজ্ঞানমূলোঽপার্থোঽপি পুংসঃ স্বপ্ন ইবার্প্যতে ॥ ২৭ ॥
তস্মাদ্ভবদ্ভিঃ কর্ত্তব্যং কর্ম্মণাং ত্রিগুণাত্মনাম্।
বীজনির্হরণং যোগঃ প্রবাহোপরমো ধিয়ঃ ॥ ২৮ ॥

**অন্বয়**

এতদ্দ্বারঃ ( এই বুদ্ধি সংসারের দ্বারস্বরূপ ), গুণকর্ম্মনিবন্ধনঃ ( বুদ্ধির গুণহেতু জীব যে সকল কর্ম্ম করে, সেই সকল কর্ম্মের দ্বারা জীবের সংসারে বন্ধন হয় ), অজ্ঞানমূলঃ ( তত্ত্বজ্ঞানের অভাবই সংসারের কারণ ) অপার্থঃ অপি ( ইহাতে আত্মা ও পরমাত্মার বোধ থাকে না ), সংসারঃ হি ( এতাদৃশ জন্মমরণপ্রবাহরূপ সংসার ) স্বপ্নঃ ইব ( স্বপ্নের ন্যায় ) [ ঈশ্বরেণ ] পুংসঃ অর্প্যতে ( কর্ম্মফলপ্রদাতা পরমেশ্বর জীবের সম্বন্ধে বিধান করিয়াছেন ) ॥ ২৭ ॥

তস্মাৎ ( অতএব ) ভবদ্ভিঃ ( তোমাদের ) বীজনির্হরণং কর্ত্তব্যম ( উক্ত সংসারের মূল অজ্ঞান দগ্ধ

**অনুবাদ**

ত্রিগুণময় ; গন্ধের দ্বারা যেমন গন্ধের ধারক বায়ুকে অবগত হওয়া যায়, সেইরূপ জ্ঞানীব্যক্তি ঐ সকল বুদ্ধিবৃত্তির দ্বারা সাক্ষীরূপে আত্মার স্বরূপ অবগত হইবেন ; কারণ বৃত্তি অবস্থায় সেই সেই বুদ্ধিবৃত্তিতে সাক্ষীরূপে জীবের অনুগমন হইয়া থাকে ॥ ২৬ ॥

এই বুদ্ধিই জন্মমরণপ্রবাহরূপ সংসারের দ্বারস্বরূপ, গুণনিবন্ধন জীব যে সকল কর্ম্ম করে, সেই সকল কর্ম্মের দ্বারা জীবের সংসারে বন্ধন হয়, অজ্ঞানই সংসারের মূল, সংসার হওয়ার ফলে জীবের আত্মপরমাত্মবোধ থাকে না ; কর্ম্মফলদাতা পরমেশ্বর যেমন জীবের স্বপ্ন বিধান করিয়া থাকেন, সেইরূপ তিনিই জীবের তাদৃশ সংসার বিধান করিয়াছেন। ভগবানের আরাধনা করিলে স্বপ্ননিবৃত্তির ন্যায় জীবের জন্মমরণপ্রবাহরূপ সংসার নিবৃত্তি হইয়া থাকে ॥ ২৭ ॥

অতএব তোমাদের জন্মমরণপ্রবাহরূপ সংসারের মূল অজ্ঞান দগ্ধ করা কর্ত্তব্য অর্থাৎ

**টীকা**

এভিস্ত্রিবর্ণৈঃ সত্ত্বাদিগুণত্রয়ময়ৈঃ পর্য্যস্তৈরনিত্যৈঃ, অনিত্যত্বে হেতুং দর্শয়িতুং বিশেষণং ক্রিয়োদ্ভবৈরিতি। ক্রিয়া জীবকর্ম্ম তদনুসারেণ জাতৈঃ যস্য জীবস্য শুভং কর্ম্ম, তেন জীবেন স্বকর্ম্মজন্যা বুদ্ধিবৃত্তয়ঃ সুখপ্রদাঃ অনুভূয়ন্তে ; অশুভকারিণো দুঃখপ্রদা অনুভূয়ন্তে ; যন্মতে তু বুদ্ধেরেব কর্ত্তৃত্বং তন্মতমুপেক্ষণীয়ং সদ্ভিঃ"বিজ্ঞানং যজ্ঞং তনুতে" "কর্ত্তা শাস্ত্রার্থবত্ত্বাৎ" ইত্যাদি শ্রুতিসূত্রবিরোধাৎ করণভূতায়াঃ অচেতনায়াঃ কর্ত্তৃত্বাসম্ভবাচ্চ তদ্বৎ প্রকৃতেরপি জগৎকর্ত্তৃত্বপ্রসঙ্গাচ্চ। এবম্ভূতৈঃ বুদ্ধিভেদৈঃ বুদ্ধিবৃত্তিভিঃ গন্ধৈঃ তদ্ধারকং বায়ুমিব আত্মনঃ স্বরূপং বুদ্ধ্যেৎ অন্বয়াদুক্তাবস্থাসু তদ্বৃত্তিসাক্ষিণো জীবস্যৈব অনুবৃত্তেঃ ॥ ২৬ ॥ এষা বুদ্ধিরেব দ্বারং যস্য, যতো বুদ্ধিগুণনিমিত্তানি যানি জীবকর্ত্তৃকানি কর্ম্মাণি তৈঃ নিতরাং বন্ধনং যস্মিন্, অজ্ঞানং তত্ত্ববোধাভাবো মূলং যস্য, অপগতোঽর্থঃ আত্মপরমাত্মবোধরূপঃ পুরুষার্থো যস্মাৎ এবম্ভূতঃ সংসারঃ জন্মমরণপ্রবাহলক্ষণঃ পুংসঃ পুংসি অর্পিতঃ কর্ম্মফলদেনেতি শেষঃ। এবম্ভূতসংসারশ্রবণেনাতিভীতান্ প্রত্যাহ—স্বপ্ন ইবেতি। স্বপ্নো যথা তাৎকালিককর্ম্মফলদেন পুংসি অর্পিতঃ তেনৈব নিরাক্রিয়তে, তদ্বৎ স্বারাধিতেন ভগবতৈব সংসারো নিবার্য্যত ইত্যর্থঃ ॥ ২৭ ॥

তত্রোপায়সহস্রাণাময়ং ভগবতোদিতঃ।
যদীশ্বরে ভগবতি যথা যৈরঞ্জসা রতিঃ ॥ ২৯ ॥
গুরুশুশ্রূষয়া ভক্ত্যা সর্ব্বলাভার্পণেন চ।
সঙ্গেন সাধুভক্তানামীশ্বরারাধনেন চ ॥ ৩০ ॥

### অন্বয়

করা কর্ত্তব্য অর্থাৎ অজ্ঞান বিনষ্ট করিবার নিমিত্ত তত্ত্বজ্ঞান লাভ করিতে যত্ন করা কর্ত্তব্য ) [ এবং ] ধিয়ঃ ত্রিগুণাত্মনাং কর্ম্মণাং প্রবাহোপরমঃ ( কারণস্থানীয়া বুদ্ধির যে কর্ম্মসমূহ, সেই কর্ম্মসমূহের ফলস্বরূপ জন্মমরণপ্রবাহরূপ সংসারের নিবৃত্তি যাহা হইতে হইয়া থাকে ), যোগঃ [ কর্ত্তব্যঃ ] ( তাদৃশ উপায় অবলম্বন করাও কর্ত্তব্য ) ॥ ২৮ ॥

তত্র ( সেই তত্ত্বজ্ঞানলাভ ও জন্মমরণপ্রবাহরূপ সংসার উত্তীর্ণ হওয়ার বিষয়ে ) যৈঃ ( যে সকল ধর্ম্মের দ্বারা ) যথা ( যথাযথরূপে ) অঞ্জসা ( সাক্ষাৎ ) ভগবতি ঈশ্বরে রতিঃ ( ভগবান্ পরমেশ্বরে রতি উৎপন্ন হয় ), [ ইতি ] যৎ অয়ম্ [ এব ] ( সেই সকল ধর্ম্মই ) উপায়সহস্রাণাং ( সহস্র সহস্র উপায়ের মধ্যে ) [ মুখ্যঃ উপায়ঃ ] ভগবতা উদিতঃ ( শ্রেষ্ঠ উপায় ভগবান্ বলিয়াছেন ) ॥ ২৯ ॥

[ সেই পরাভক্তিরূপা রতির উপায়স্বরূপ ধর্ম্মসমূহ নিরূপণ করিতেছেন ] গুরুশুশ্রূষয়া ভক্ত্যা ( গুরুশুশ্রূষারূপা ভক্তি ), সর্ব্বলাভার্পণেন চ ( সমস্ত লব্ধ প্রিয়বস্তুর ভগবানে সমর্পণ ), সাধুভক্তানাং সঙ্গেন ( সাধুভক্তগণের সঙ্গ ), ঈশ্বরারাধনেন চ ( ঈশ্বরের আরাধনা ), তৎকথায়াং শ্রদ্ধয়া ( ভগবৎকথায় শ্রদ্ধা ),

### অনুবাদ

অজ্ঞান বিনষ্ট করিবার জন্য তত্ত্বজ্ঞান লাভ করিতে যত্ন করা কর্ত্তব্য এবং কারণস্থানীয়া বুদ্ধির যে কর্ম্মসমূহ, সেই কর্ম্মসমূহের ফলস্বরূপ সংসারের নিবৃত্তি যাহা হইতে হইয়া থাকে, তাদৃশ উপায় অবলম্বন করা কর্ত্তব্য ॥ ২৮ ॥

সেই তত্ত্বজ্ঞানলাভ এবং জন্মমরণপ্রবাহরূপ সংসার অতিক্রমবিষয়ে যে সকল ধর্ম্মের দ্বারা যথাযথরূপে সাক্ষাৎ ভগবান্ পরমেশ্বরের প্রতি রতি উৎপন্ন হয়, সেই সকল ধর্ম্মই সহস্র সহস্র উপায়ের মধ্যে শ্রেষ্ঠ উপায় বলিয়া ভগবান্ গীতাতে নির্দ্দেশ করিয়াছেন ॥ ২৯ ॥

[সেই পরাভক্তিরূপা রতির উপায়স্বরূপ ধর্ম্মসমূহ নিরূপণ করিতেছেন] গুরুশুশ্রূষারূপা ভক্তি, সমস্ত লব্ধ প্রিয়বস্তুর ভগবানে সমর্পণ, সাধুভক্তগণের সঙ্গ, ঈশ্বরের আরাধনা,

### টীকা

তন্নিবৃত্ত্যুপায়ঃ কর্ত্তব্য ইত্যাহ—তস্মাদিতি। যস্মাদেবং তস্মাৎ ভবত্তিঃ বীজনির্হরণং পূর্ব্বোক্তস্য সংসারমূলস্য অজ্ঞানস্য নির্হরণং দহনং তদ্দহনার্থং তত্ত্বজ্ঞানসম্পাদনং কর্ত্তব্যম্; ধিয়ো বুদ্ধেঃ কারণভূতায়াঃ যানি কর্ম্মাণি তেষাং ফলভূতস্য প্রবাহস্য জন্মমরণপ্রবাহভূতস্য সংসারস্য উপরমো যস্মাৎ সঃ যোগঃ সংসারতরণোপায়শ্চ কর্ত্তব্য ইত্যন্বয়ঃ ॥ ২৮ ॥ তত্র তত্ত্বজ্ঞানসম্পাদনে সংসারতরণে যৈঃ ধর্ম্মৈঃ যথা যথাবৎ অঞ্জসা ভগবতি রতিরিতি যৎ অয়মেবোপায়সহস্রাণাং মধ্যে মুখ্য উপায়ঃ ভগবতোদিতঃ "ভক্ত্যা মামভিজানাতি যাবান্ যশ্চাস্মি তত্ত্বতঃ" ইতি। "মাং চ যোঽব্যভিচারেণ ভক্তিযোগেন সেবতে। স গুণান্ সমতীত্যৈতান্ ব্রহ্মভূয়ায় কল্পতে" ইতি ॥ ২৯ ॥ তস্যাঃ পরভক্তিরূপায়াঃ রতেঃ

শ্রদ্ধয়া তৎকথায়াঞ্চ কীর্ত্তনৈর্গুণকর্ম্মণাম্‌।
তৎপাদাম্বুরুহধ্যানাৎ তল্লিঙ্গেক্ষার্হণাদিভিঃ ॥ ৩১ ॥
হরিঃ সর্ব্বেষু ভূতেষু ভগবানাস্ত ঈশ্বরঃ।
ইতি ভূতানি মনসা কামৈস্তৈঃ সাধু মানয়েৎ ॥ ৩২ ॥
এবং নির্জ্জিতষড়্‌বর্গৈঃ ক্রিয়তে ভক্তিরীশ্বরে।
বাসুদেবে ভগবতি যয়া সংলভতে রতিম্‌ ॥ ৩৩ ॥

## অন্বয়

গুণকর্ম্মণাং কীর্ত্তনৈঃ ( তাঁহার গুণ ও কর্ম্মসমূহের কীর্ত্তন ), তৎপাদাম্বুরুহধ্যানাৎ (তাঁহার পাদপদ্মের ধ্যান) তল্লিঙ্গেক্ষার্হণাদিভিঃ চ ( এবং তদীয় মূর্ত্তির দর্শন, পূজা ও বন্দনাদি এই সকল ধর্ম্মের দ্বারা ) [ পরা-ভক্তিরূপা রতি উৎপন্ন হইয়া থাকে ] ॥ ৩০ ॥ ৩১ ॥

ভগবান্‌ ঈশ্বরঃ হরিঃ ( ভগবান্‌ পরমেশ্বর শ্রীহরি ) সর্ব্বেষু ভূতেষু আস্তে (সর্ব্বভূতে অবস্থান করিতেছেন ) ইতি মনসা ( ইহা মনে করিয়া ) তৈঃ কামৈঃ ( তাহাদের হিতজনক কাম্যবস্তুর দ্বারা ) ভূতানি সাধু মানয়েৎ ( ভূতগণকে উত্তমরূপে সম্মানিত অর্থাৎ পরিতুষ্ট করিবে ) ॥ ৩২ ॥

এবং ( এইরূপে ) যয়া ( পূর্ব্বোক্ত গুরুশুশ্রূষাদি অঙ্গযুক্তা যে ভক্তির দ্বারা ) [ মুমুক্ষুঃ ] ( মুমুক্ষু ব্যক্তি ) ভগবতি ঈশ্বরে বাসুদেবে ( ভগবান্‌ পরমেশ্বর বাসুদেবের প্রতি ) রতিং সংলভতে ( পরাভক্তিরূপা রতি লাভ করিয়া থাকেন ), [ সা ] ভক্তিঃ [ অপি ] ( সেই ভক্তিও ) নির্জ্জিতষড়্‌বর্গৈঃ ক্রিয়তে ( জিতেন্দ্রিয় ব্যক্তিগণই করিয়া থাকেন ) ; [ অজিতেন্দ্রিয় ব্যক্তিগণ করিতে পারে না ] ॥ ৩৩ ॥

## অনুবাদ

ভগবৎকথায় শ্রদ্ধা, তাঁহার গুণ ও কর্ম্মসমূহের কীর্ত্তন, তাঁহার পাদপদ্মের ধ্যান, এবং তদীয় মূর্ত্তির দর্শন, পূজা ও বন্দনাদি এই সকল ধর্ম্মের দ্বারা পরাভক্তিরূপা রতি উৎপন্ন হইয়া থাকে ॥ ৩০ ॥৩১ ॥

ভগবান্‌ পরমেশ্বর শ্রীহরি সর্ব্বভূতে অবস্থান করিতেছেন ইহা মনে করিয়া সর্ব্বভূতের হিতজনক কাম্যবস্তুর দ্বারা তাহাদিগকে উত্তমরূপে সম্মানিত অর্থাৎ পরিতুষ্ট করিবে॥ ৩২ ॥

এইরূপে উক্ত গুরুশুশ্রূষাদি অঙ্গযুক্তা যে ভক্তির দ্বারা মুমুক্ষু ব্যক্তি ভগবান্‌ পরমেশ্বর বাসুদেবের প্রতি পরাভক্তিরূপা রতি লাভ করিয়া থাকেন, সেই ভক্তি জিতেন্দ্রিয় ব্যক্তি-গণই করিয়া থাকেন ; অজিতেন্দ্রিয় ব্যক্তিগণ করিতে পারে না ॥ ৩৩ ॥

## টীকা

সাধনরূপান্‌ ধর্ম্মানাহ—গুরুশুশ্রূষয়েতি চতুর্ভিঃ। গুরুশুশ্রূষারূপয়া ভক্ত্যা সর্ব্বেষাং লব্ধানাং প্রিয়-পদার্থানাং ভগবতি অর্পণেন চ ॥ ৩০ ॥ তস্য ভগবতঃ কথায়াং শ্রদ্ধয়া গুণানাং সর্ব্বজ্ঞত্বাদীনাং কর্ম্মণাং বিশ্বসর্জ্জনাদীনাং কীর্ত্তনৈঃ তল্লিঙ্গানাং তস্য মূর্ত্তীনাম্‌ ঈক্ষণমর্হণঞ্চ আদিযেষাং বন্দনপ্রণামাদীনাং তৈশ্চ ॥ ৩১ ॥ সর্ব্বেষু ভূতেষু হরিঃ আস্তে ইতি হেতোঃ তৈস্তদ্ধিতৈঃ কামৈঃ ভূতানি সাধু যথা ভবতি তথা মানয়েৎ ॥ ৩২ ॥ এবং যয়া গুরুশুশ্রূষণাদিবহ্বঙ্গয়া বাসুদেবে রতিং পরাং ভক্তিং

নিশম্য কর্ম্মাণি গুণানতুল্যান্ বীর্য্যাণি লীলাতনুভিঃ কৃতানি।
যদাতিহর্ষোৎপুলকাশ্রুগদ্গদং প্রোৎকণ্ঠ উদ্গায়তি রৌতি নৃত্যতি ॥ ৩৪ ॥
যদা গ্রহগ্রস্ত ইব ক্বচিদ্ধস-ত্যাক্রন্দতে ধ্যায়তি বন্দতেঽজনম্।
মুহুঃ শ্বসন্ বক্তি হরে! জগৎপতে! নারায়ণেত্যাত্মমতির্গতত্রপঃ ॥ ৩৫ ॥

### অন্বয়

[ পরাভক্তির উদয়ে কি হয়, তাহাই বলিতেছেন ]—[বাসুদেবস্য] (ভগবান্ বাসুদেবের) অতুল্যান্ গুণান্ (সর্ব্বেশ্বরত্বাদি অনুপম গুণসমূহ), লীলাতনুভিঃ কৃতানি (অবতারমূর্ত্তিতে অনুষ্ঠিত) কর্ম্মাণি (কর্ম্মসমূহ) বীর্য্যাণি [চ] (এবং পরাক্রমসমূহ) নিশম্য (শ্রবণ করিয়া) [মনুষ্যঃ] (মানব) অতিহর্ষোৎপুলকাশ্রুগদ্গদং (হর্ষভরে রোমাঞ্চ ও অশ্রুপাত হওয়ায় গদ্গদভাবে) প্রোৎকণ্ঠঃ [সন্] (অতিশয় উৎকণ্ঠিত হইয়া) যদা (যখন) উদ্গায়তি (উচ্চৈঃস্বরে গান করিতে থাকে), রৌতি (শ্রীকৃষ্ণকি জয় ইত্যাদি বলিয়া আনন্দধ্বনি করিতে থাকে) নৃত্যতি [চ] (ও নৃত্য করিতে থাকে) আত্মমতিঃ (এবং পরমাত্মাতে চিত্ত সমাহিত করিয়া মনুষ্য) যদা (যখন) [নিজকে কৃতার্থ মনে করিয়া] গ্রহগ্রস্তঃ ইব (গ্রহাবিষ্ট ব্যক্তির ন্যায়) ক্বচিৎ হসতি (কখনও হাস্য করে), [ক্বচিৎ] আক্রন্দতে (নিজকে ভগবৎকৃপায় বঞ্চিত মনে করিয়া কখনও রোদন করে), [ক্বচিৎ চ] (কখনও বা) অজনং ধ্যায়তি বন্দতে (ভগবানের ভক্তবৎসলত্বাদি গুণসমূহ স্মরণ করিয়া তাঁহারই ধ্যান ও বন্দনা করে)

### অনুবাদ

[ পরাভক্তির উদয়ে কি হয়, তাহাই বলিতেছেন ]—ভগবান্ বাসুদেবের সর্ব্বেশ্বরত্ব, সর্ব্বাত্মত্ব প্রভৃতি অতুলনীয় গুণসমূহ, অবতারমূর্ত্তিতে অনুষ্ঠিত কর্ম্মসমূহ এবং পরাক্রমসমূহ শ্রবণ করিয়া মনুষ্য যখন হর্ষভরে রোমাঞ্চ ও অশ্রুপাত হওয়ায় গদ্গদভাবে অতিশয় উৎকণ্ঠিত হইয়া উচ্চৈঃস্বরে গান করিতে থাকে, শ্রীকৃষ্ণকি জয় ইত্যাদি বলিয়া আনন্দধ্বনি করিতে থাকে ও নৃত্য করিতে থাকে এবং পরমাত্মাতে চিত্ত সমাহিত করিয়া মনুষ্য যখন নিজকে কৃতার্থ মনে করিয়া গ্রহাবিষ্ট ব্যক্তির ন্যায় কখনও হাস্য করে, নিজকে ভগবৎকৃপায় বঞ্চিত মনে করিয়া কখনও রোদন করে, কখনও বা ভগবানের ভক্তবৎসলত্বাদি গুণসমূহ স্মরণ করিয়া তাঁহারই ধ্যান ও বন্দনা করে এবং কখনও সঙ্কোচশূন্য হইয়া পুনঃ পুনঃ দীর্ঘনিঃশ্বাস পরিত্যাগ

### টীকা

লভতে মুমুক্ষুঃ, সাপি নির্জ্জিতঃ ষণ্ণাম্ ইন্দ্রিয়াণাং বর্গাঃ যৈস্তৈরেব ক্রিয়তে ন তু অজিতেন্দ্রিয়ৈরিত্যন্বয়ঃ ॥ ৩৩ ॥ রতিশব্দোক্তায়াঃ পরভক্তের্লিঙ্গানি বদন্ তয়া সর্ব্ববন্ধবিনির্ম্মুক্তো ভবতীত্যাহ—নিশম্যেতি ত্রিভিঃ। বাসুদেবস্য অতুল্যান্ সর্ব্বেশ্বরত্বসর্ব্ববেদৈকবেদ্যত্বসর্ব্বশক্তিত্বসর্ব্বাত্মত্বাদীন্ অনুপমান্ গুণান্ লীলাতনুভিঃ স্বেচ্ছোপাত্তাপ্রাকৃতবিগ্রহাবতারৈঃ কৃতানি কর্ম্মাণি বীর্য্যাণি প্রভাবাংশ্চ নিশম্য শ্রুত্বা অতিহর্ষেণোদ্গতাঃ পুলকা অশ্রূণি বা তৈঃ গদ্গদং যথা ভবত্যেবং প্রোৎকণ্ঠঃ প্রকৃষ্টা উৎকণ্ঠা যস্য সঃ তথাভূতঃ যদা উদ্গায়তি উচ্চৈর্গায়তি, রৌতি জয় কৃষ্ণেত্যাদীন্ পুণ্যান্ শব্দান্ করোতি, নৃত্যতি চ ॥ ৩৪ ॥ আত্মনি পরমাত্মনি মতির্যস্য যদা চ গ্রহগ্রস্ত ইব ক্বচিৎ আত্মানং ভগবদ্দাসত্বেন কৃতার্থং মত্বা হসতি, ক্বচিচ্চ ভগবন্তং দুর্দর্শং মত্বা স্বকৃতসাধনানাং তৎকৃপাং বিনা অকিঞ্চিৎকরত্বং চ মত্বা আক্রন্দতে রোদিতি,

তদা পুমান্ মুক্তসমস্তবন্ধন-স্তদ্ভাবভাবানুকৃতাশয়াকৃতিঃ।
নির্দ্দগ্ধবীজানুশয়ো মহীয়সা ভক্তিপ্রয়োগেণ সমেত্যধোক্ষজম্ ॥ ৩৬ ॥
অধোক্ষজালম্ভমিহাশুভাত্মনঃ শরীরিণঃ সংস্থতিচক্রশাতনম্।
তদ্ ব্রহ্মনির্ব্বাণসুখং বিদুর্বুধা-স্ততো ভজধ্বং হৃদয়ে হৃদীশ্বরম্ ॥ ৩৭ ॥

**অন্বয়**

[ ক্বচিৎ চ ] গতত্রপঃ ( এবং কখনও সঙ্কোচশূন্য হইয়া ) মুহুঃ শ্বসন্ ( পুনঃ পুনঃ দীর্ঘনিঃশ্বাস পরিত্যাগ করিতে করিতে ) হরে! জগৎপতে! নারায়ণ! ইতি বক্তি ( হে হরে! হে জগৎপতে! হে নারায়ণ! এইরূপ বলিতে থাকে ), তদা ( তখন ) মুক্তসমস্তবন্ধনঃ ( তাঁহার সমস্ত বন্ধন মুক্ত অর্থাৎ বিনষ্ট হইয়া যায় ), নির্দ্দগ্ধবীজানুশয়ঃ ( তাঁহার জন্মমরণপ্রবাহরূপ সংসারের কারণ বাসনাগ্রন্থি বিনষ্ট হয় ), তদ্ভাবভাবানুকৃতাশয়াকৃতিঃ পুমান্ ( এবং ভগবানের অপ্রাকৃত স্বরূপ, গুণ ও বিগ্রহাদি ধ্যান করার ফলে তাঁহার অন্তঃকরণ, ইন্দ্রিয়সমূহ ও শরীর তদনুরূপ হইয়া যায়, এইরূপে সেই মনুষ্য ) মহীয়সা ভক্তি-প্রয়োগেণ ( পরম ভক্তিযোগের দ্বারা ) অধোক্ষজং সমেতি ( ভগবান্‌কে প্রাপ্ত হইয়া থাকে অর্থাৎ ভগবৎসাধর্ম্ম্যরূপ মুক্তি লাভ করিয়া থাকে ) ॥ ৩৪ ॥ ৩৫ ॥ ৩৬ ॥

ইহ ( এই জগতে ) অধোক্ষজালম্ভম্ ( ভগবানের আশ্রয় গ্রহণই ) অশুভাত্মনঃ শরীরিণঃ ( সংসারাসক্তচিত্ত দেহিগণের ) সংস্থতিচক্রশাতনম্ ( জন্মমরণপ্রবাহরূপ সংসারচক্রের ছেদক অর্থাৎ

**অনুবাদ**

করিতে করিতে "হে হরে! হে জগৎপতে! হে নারায়ণ!" এইরূপ বলিতে থাকে, তখন সেই মনুষ্যের সমস্ত বন্ধন বিনষ্ট হইয়া যায়; তাঁহার জন্মমরণপ্রবাহরূপ সংসারের কারণ বাসনাগ্রন্থি বিনষ্ট হইয়া যায় এবং ভগবানের অপ্রাকৃত স্বরূপ, গুণ ও বিগ্রহাদি ধ্যান করার ফলে তাঁহার অন্তঃকরণ, ইন্দ্রিয়সমূহ ও শরীর তদনুরূপ হইয়া যায়, এইরূপে সেই মনুষ্য পরম ভক্তিযোগের দ্বারা ভগবান্‌কে প্রাপ্ত হইয়া থাকে অর্থাৎ ভগবৎসাধর্ম্ম্যরূপ মুক্তি লাভ করিয়া থাকে ॥ ৩৪ ॥ ৩৫ ॥ ৩৬ ॥

এই জগতে ভগবানের আশ্রয় গ্রহণই সংসারাসক্তচিত্ত দেহিগণের জন্মমরণপ্রবাহরূপ

**টীকা**

ক্বচিচ্চ ভক্তবৎসলত্বদীনবন্ধুত্বসর্ব্বশরণ্যত্বপতিতপাবনত্বাদীন্ ভগবদ্‌গুণান্ স্মৃত্বা তমেব অজনং দৃঢ়বিশ্বাসেন ধ্যায়তি, ক্বচিচ্চ গতা ভগবন্নামোচ্চারণাদিসঙ্কোচকরী অমঙ্গলা ত্রপা লজ্জা যস্য সঃ হে হরে! ইত্যাদি বক্তি ॥ ৩৫ ॥ তদা প্রারব্ধক্ষয়ে মুক্তানি সমস্তানি বন্ধনানি যস্য সঃ, নির্দগ্ধঃ বীজরূপঃ সংসৃতিহেতুঃ অনুশয়ঃ সাংসারিকবাসনাগ্রন্থিঃ যস্য সঃ, তস্য ভগবতো ভাবঃ কার্য্যকারণত্রিগুণপ্রকৃতিবিলক্ষণ-স্বরূপগুণবিগ্রহবত্ত্বং তস্য ভাবো ধ্যানং তেন অনুকৃতঃ অনুযোজিতঃ আশয়োঽন্তঃকরণং তদুপলক্ষিতা-প্রাকৃতসকলকরণকলাপঃ আকৃতিঃ অপ্রাকৃতবিগ্রহশ্চ যস্য সঃ, ভক্তিপ্রয়োগেণ ভক্তিরূপেণ প্রকৃষ্টযোগেন অধোক্ষজং ভগবন্তং প্রাপ্নোতি "নিরঞ্জনঃ পরমং সাম্যমুপৈতি" "ইদং জ্ঞানমুপাশ্রিত্য মম সাধর্ম্ম্যমাগতাঃ। সর্গেঽপি নোপজায়ন্তে প্রলয়ে ন ব্যথন্তি চ" ইতি শ্রুতিস্মৃতিপ্রসিদ্ধং ভগবৎসাধর্ম্ম্যলক্ষণং মোক্ষং প্রাপ্নোতীত্যর্থঃ ॥ ৩৬ ॥ যতঃ অধোক্ষজস্য আলম্ভম্ ভজনীয়তয়া গ্রহণং অশুভে সংসারে আত্মা

কোঽতিপ্রয়াসোঽসুরবালকা হরে-রুপাসনে স্বে হৃদি ছিদ্রেবৎ সতঃ।
স্বস্যাত্মনঃ সখ্যুরশেষদেহিনাং সামান্যতঃ কিং বিষয়োপপাদনৈঃ ॥ ৩৮ ॥

## অন্বয়

নিবর্ত্তক ); তৎ ( ঐ ভগবানের আশ্রয় গ্রহণ করিলে ) ব্রহ্মনির্ব্বাণসুখং ( মোক্ষসুখ হয় বলিয়া ) বুধাঃ বিদুঃ ( জ্ঞানিগণ বলিয়া থাকেন ); ততঃ ( অতএব ) [ হে দৈত্যবালকগণ ! তোমরা ] হৃদয়ে হৃদীশ্বরং ভজধ্বম্ ( হৃদয়ে অন্তর্য্যামী পরমেশ্বরের ভজনা কর ) ॥ ৩৭ ॥

অসুরবালকাঃ! ( হে অসুরবালকগণ ! ) অশেষদেহিনাং হৃদি ( সমস্ত প্রাণীর হৃদয়ে ) সামান্যতঃ সতঃ [ অপি ] ( ভগবান্ সাধারণভাবে থাকিলেও ) স্বে [ হৃদি তু ] ( স্বীয় ভক্তের হৃদয়ে ) ছিদ্রবৎ [ সতঃ ] ( ধনলোভী চৌরের ধনিকের গৃহচ্ছিদ্রে প্রবিষ্ট হওয়ার ন্যায় ভক্তিরসলোভে প্রবিষ্ট আছেন ), স্বস্য আত্মনঃ সখ্যুঃ [ চ ] হরেঃ ( ভক্তজনের অন্তর্য্যামী ও সখা সেই শ্রীহরির ) উপাসনে ( উপাসনাতে ) কঃ অতিপ্রয়াসঃ ? ( বিশেষ প্রয়াস কি আছে ? অর্থাৎ বিশেষ কষ্ট নাই ); বিষয়োপপাদনৈঃ কিম্ ? ( অতএব ভগবদুপাসনার বিরোধী ভোগ্যবস্তু অর্জ্জন করিবার প্রয়োজন কি ? ) ॥ ৩৮ ॥

## অনুবাদ

সংসারচক্রের ছেদক অর্থাৎ নিবর্ত্তক, তাহা হইতেই মোক্ষসুখ হয় ইহা জ্ঞানিগণ বলিয়া থাকেন; অতএব হে অসুরবালকগণ ! তোমরা হৃদয়ে অন্তর্য্যামী পরমেশ্বরের ভজনা কর ॥ ৩৭॥

হে অসুরবালকগণ ! ভগবান্ সাধারণভাবে সমস্ত প্রাণীর হৃদয়ে অবস্থিত থাকিলেও ধনলোভী চৌরের ধনিকের গৃহচ্ছিদ্রে প্রবিষ্ট হওয়ার ন্যায় তিনি স্বীয় ভক্তের হৃদয়ে ভক্তিরসের লোভে বিশেষরূপে প্রবিষ্ট আছেন, ভক্তজনের অন্তর্য্যামী ও সখা তাদৃশ শ্রীহরির উপাসনাতে বিশেষ প্রয়াস কি আছে ? অর্থাৎ বিশেষ কোন কষ্ট নাই ; অতএব ভগবদুপাসনার বিরোধী ভোগ্যবস্তু অর্জ্জন করিবার প্রয়োজন কি ? ॥ ৩৮ ॥

## টীকা

যস্য তস্য বদ্ধজীবস্য সংসৃতিচক্রশাতনং জন্মমরণপ্রবাহনিবর্ত্তকম্; তৎ তস্মাৎ অধোক্ষজালম্ভাৎ শরীরিণাং ব্রহ্মণাধোক্ষজেন সহ নির্ব্বাণং নির্গতা বাণাঃ উপদ্রবাঃ যস্মাৎ তথাবিধং সুখং মুক্ত্যানন্দং বুধাঃ বিদুঃ, অতঃ হৃদয়ে হৃদীশ্বরমধোক্ষজং ভজধ্বম্ ॥ ৩৭ ॥ অধোক্ষজস্য সুকরত্বমাহ—হে অসুর-বালকাঃ! অশেষদেহিনাং হৃদি সামান্যতঃ সতো বিদ্যমানস্যাপি স্বে হৃদি তু স্বকীয়ে ভক্তহৃৎসরোজে তু ছিদ্রবৎ ছিদ্রে ইব সতঃ চৌরো যথা মহতা যত্নেন ছিদ্রে ধনলোভেন ধনিকগৃহচ্ছিদ্রে প্রবিষ্টো ভবতি, তদ্বৎ ভক্তিরসলোভেন স্বভক্তহৃদি প্রবিষ্টস্য হরেঃ আত্মাত্মীয়ভরন্যাসবেলায়াং সর্ব্বস্বহারিণঃ স্বস্য ভক্তজনস্য আত্মনঃ অন্তর্য্যামিণঃ সর্ব্বকৃত্যনির্ব্বাহকতয়া সখ্যুশ্চ উপাসনে কোঽতিপ্রয়াসঃ ? বিষয়োপ-পাদনৈঃ বিষয়াণামর্জ্জনৈঃ তদুপাসনবিরোধিভিঃ কিং প্রয়োজনম্ ? ন কিমপীত্যর্থঃ ॥ ৩৮ ॥ বিষয়োপপাদনস্য নিষ্প্রয়োজনত্বং দর্শয়তি—রায় ইতি। ক্ষণভঙ্গুরমায়ুর্যস্য তস্য রায়ো ধনানি কলত্রাদয়ঃ সর্ব্বে অর্থাশ্চ কামাশ্চ চলাঃ ক্ষণভঙ্গুরাঃ কিয়ৎ প্রিয়ং কুর্ব্বন্তি ? ন কিমপীত্যর্থঃ। তথোক্তমিতিহাস-সমুচ্চয়ে—"সর্ব্বে ক্ষয়ান্তা নিচয়াঃ পতনান্তাঃ সমুচ্ছ্রয়াঃ। সংযোগা বিপ্রয়োগান্তা মরণান্তং হি জীবিতম্" ইতি। ভগবতাপ্যুক্তম্ "যে হি সংস্পর্শজা ভোগা দুঃখযোনয় এব তে। আদ্যন্তবন্তঃ কৌন্তেয় ! ন

রায়ঃ কলত্রং পশবঃ সুতাদয়ো গৃহা মহী কুঞ্জরকোষভূতয়ঃ।
সর্ব্বেঽর্থকামাঃ ক্ষণভঙ্গুরায়ুষঃ কুর্ব্বন্তি মর্ত্ত্যস্য কিয়ৎ প্রিয়ং চলাঃ ॥ ৩৯ ॥
এবং হি লোকাঃ ক্রতুভিঃ কৃতা অমী ক্ষয়িষ্ণবঃ সাতিশয়া ন নির্ম্মলাঃ।
তস্মাদদৃষ্টশ্রুতদূষণং পরং ভক্ত্যোক্তয়েশং ভজতাত্মলব্ধয়ে ॥ ৪০ ॥

**অন্বয়**

রায়ঃ (ধন), কলত্রং (পত্নী), পশবঃ (পশু), সুতাদয়ঃ (পুত্রাদি), গৃহাঃ (গৃহ), মহী (ভূমি), কুঞ্জরকোষভূতয়ঃ (হস্তী, ধনাগার, ঐশ্বর্য্য), সর্ব্বে অর্থকামাঃ (সমস্ত অর্থ ও কাম এই সকল) চলাঃ (ক্ষণভঙ্গুর); [অতএব ইহারা) ক্ষণভঙ্গুরায়ুষঃ মর্ত্ত্যস্য (অল্পায়ু অর্থাৎ মরণশীল মানবের) কিয়ৎ প্রিয়ং কুর্ব্বন্তি (কতটুকু প্রীতিসম্পাদন করিতে পারে? অর্থাৎ কিছুই পারে না) ॥ ৩৯ ॥

এবং (ঐহিক ধনাদি বস্তু যেমন ক্ষয়শীল, এইরূপ) অমী লোকাঃ হি (ঐ স্বর্গাদি লোকও) ক্রতুভিঃ কৃতাঃ (যজ্ঞাদির দ্বারা লাভ করা হয় বলিয়া) ক্ষয়িষ্ণবঃ (ক্ষয়শীল), সাতিশয়াঃ (পুণ্যের তারতম্যহেতু তথায় সুখাদির তারতম্য হয় অর্থাৎ স্বর্গাদি লোকও সুখদুঃখপ্রদ) ন নির্ম্মলাঃ (ও মলিন); তস্মাৎ (অতএব) আত্মলব্ধয়ে (মোক্ষ লাভ করিবার নিমিত্ত) উক্তয়া ভক্ত্যা (উপায়-সমূহের শ্রেষ্ঠ ঐ ভক্তিযোগের দ্বারা) অদৃষ্টশ্রুতদূষণং পরম্ ঈশম্ (যাঁহাতে কখনও দোষ দৃষ্ট বা শ্রুত হয় না, সেই পরমেশ্বরের) ভজত (ভজনা কর) ॥ ৪০ ॥

**অনুবাদ**

ধন, ভার্য্যা, পশু, পুত্রাদি এবং গৃহ, ভূমি, হস্তী, ধনাগার, ঐশ্বর্য্য, সমস্ত অর্থ ও কাম এই সকল বস্তু ক্ষণভঙ্গুর; অতএব ইহারা মরণশীল মানবের কতটুকু প্রীতিসম্পাদন করিতে পারে? অর্থাৎ এই সমস্ত ক্ষণভঙ্গুর পদার্থের দ্বারা মরণশীল মানবের কিছুমাত্র প্রীতি সম্পাদন হয় না ॥ ৩৯ ॥

ঐহিক ধনাদি পদার্থের ন্যায় ঐ স্বর্গাদি লোকও যজ্ঞাদির দ্বারা উপার্জ্জিত হয় বলিয়া ক্ষয়শীল, সুখদুঃখাদিপ্রদ অর্থাৎ পুণ্যের তারতম্যহেতু তথায় সুখাদিরও তারতম্য আছে, সুতরাং মালিন্যযুক্ত; অতএব মোক্ষলাভের নিমিত্ত উপায়সমূহের শ্রেষ্ঠ পূর্ব্বোক্ত ভক্তিযোগের দ্বারা যাঁহাতে কখনও দোষ দৃষ্ট বা শ্রুত হয় না, সেই পরমেশ্বরের ভজনা কর ॥ ৪০ ॥

**টীকা**

তেষু রমতে বুধঃ" ইতি ॥ ৩৯ ॥ যথা ঐহিকাঃ ধনাদিপদার্থাঃ চলাঃ এবং অমী স্বর্গাদয়ঃ ক্রতুভিঃ কৃতা নির্ম্মিতাঃ ক্ষয়িষ্ণবঃ চলা এব সাতিশয়াঃ ক্রতুতারতম্যতোঽতিশয়েন যুক্তাঃ হর্ষশোকপ্রদা ইত্যর্থঃ, ন নির্ম্মলাঃ মলিনাশ্চ যস্মাদেবং তস্মাৎ পরং নিরতিশয়ানন্দনিধিং ন বিদ্যতে দৃষ্টং শ্রুতং চ দূষণং যস্মিন্ তম্ ঈশং সর্ব্বনিয়ন্তারম্ আত্মলব্ধয়ে তৎপ্রাপ্ত্যর্থম্ একয়া সর্ব্বেভ্যঃ সাধনেভ্যঃ শ্রেষ্ঠয়া ভক্ত্যা ভজত ॥ ৪০ ॥ ভগবদ্ভজনাতিরিক্তকর্ম্মগতিমাহ—যদর্থ ইতি। যয়োঃ সুখদুঃখমোক্ষয়োরর্থে কর্ম্মাণি অসকৃৎ করোতি, অতঃ বিপর্য্যাসং বিপরীতং ফলমমোঘং বিন্দতে ॥ ৪১ ॥ এতদেব প্রপঞ্চয়ন্ কর্ম্মফলেহা দুঃখদা, কর্ম্মফলানীহা সুখদেত্যাহ—সুখায়েতি। ঈহয়া কর্ম্মফলেচ্ছয়া দুঃখম্ আপ্নোতি, ন সুখম্, অতোঽনীহায়াঃ

যদর্থ ইহ কর্ম্মাণি বিদ্বন্মান্যসকৃন্নরঃ।
করোত্যতো বিপর্য্যাসমমোঘং বিন্দতে ফলম্ ॥ ৪১ ॥
সুখায় দুঃখমোক্ষায় সংকল্প ইহ কর্ম্মিণঃ।
সদাপ্নোতীহয়া দুঃখমনীহায়াঃ সুখাবৃতঃ ॥ ৪২ ॥
কামান্ কাময়তে কাম্যৈর্যদর্থমিহ পূরুষঃ।
স বৈ দেহস্তু পারক্যো ভঙ্গুরো যাত্যুপৈতি চ ॥ ৪৩ ॥

**অন্বয়**

ইহ (এই জগতে) বিদ্বন্মানী নরঃ (পণ্ডিতাভিমানী ব্যক্তি) যদর্থে (যে জন্য অর্থাৎ যে সুখপ্রাপ্তি ও দুঃখনিবৃত্তির নিমিত্ত) অসকৃৎ কর্ম্মাণি করোতি (পুনঃ পুনঃ কর্ম্মের অনুষ্ঠান করে), [সেই ব্যক্তি] অতঃ (ঐ কর্ম্ম হইতে) বিপর্য্যাসং ফলম্ (তাহার বিপরীত ফল) অমোঘং বিন্দতে (অবশ্য লাভ করিয়া থাকে) ॥ ৪১ ॥

ইহ (ইহলোকে) সুখায় (সুখপ্রাপ্তি) দুঃখমোক্ষায (ও দুঃখনিবৃত্তির নিমিত্তই) কর্ম্মিণঃ (কর্ম্মী পুরুষের) সঙ্কল্পঃ [ভবতি] (সঙ্কল্প হইয়া থাকে); [কিন্তু] ঈহয়া (কর্ম্মফল কামনা করায়) [সঃ] সদা দুঃখম্ আপ্নোতি (সে সর্ব্বদা দুঃখই প্রাপ্ত হয়), [সুখ প্রাপ্ত হয় না; অতএব] অনীহায়াঃ সুখাবৃতঃ (কর্ম্মফলের আকাঙ্ক্ষা না থাকিলেই সুখী হয়) ॥ ৪২ ॥

ইহ (ইহলোকে) পূরুষঃ (মনুষ্য) যদর্থং (যাহার নিমিত্ত) কাম্যৈঃ (কাম্যকর্ম্মের দ্বারা) কামান্ (ভোগ্য বস্তুসমূহ) কাময়তে (কামনা করে), সঃ দেহঃ তু বৈ (সেই দেহই) পারক্যঃ (পরকীয় অর্থাৎ পিতা প্রভৃতির মমতার আস্পদ) ভঙ্গুরঃ (ও অনিত্য); [কারণ] যাতি উপৈতি চ (উহা জন্মে ও বিনষ্ট হয়) ॥ ৪৩ ॥

**অনুবাদ**

এই জগতে পণ্ডিতাভিমানী ব্যক্তি যে জন্য অর্থাৎ যে সুখপ্রাপ্তি ও দুঃখনিবৃত্তির নিমিত্ত পুনঃ পুনঃ কর্ম্মের অনুষ্ঠান করে, ঐ কর্ম্ম হইতে সেই মনুষ্য উদ্দেশ্যের বিপরীত ফল অবশ্য লাভ করিয়া থাকে ॥ ৪১ ॥

ইহলোকে সুখপ্রাপ্তি ও দুঃখনিবৃত্তির নিমিত্তই কর্ম্মী পুরুষের সঙ্কল্প হইয়া থাকে; কিন্তু কর্ম্মফলের কামনা করায় সে সর্ব্বদা দুঃখই প্রাপ্ত হয়, সুখ প্রাপ্ত হয় না; অতএব কর্ম্মফলের আকাঙ্ক্ষা না থাকিলেই সুখী হইয়া থাকে ॥ ৪২ ॥

ইহলোকে মনুষ্য যে দেহের নিমিত্ত কাম্যকর্ম্মের দ্বারা ভোগ্যবস্তুসমূহ কামনা করে, সেই দেহই পরকীয় অর্থাৎ পিতামাতা প্রভৃতির মমতার আস্পদ এবং অনিত্য, কারণ উহা জন্মে ও বিনষ্ট হয় ॥ ৪৩ ॥

**টীকা**

কর্ম্মফলানীহাতঃ সুখাবৃতঃ সুখব্যাপ্তো ভবতি ॥ ৪২ ॥ পুরুষো যদর্থং কামান্ ভোগান্ কাম্যৈঃ কর্ম্মভিঃ কাময়তে, স দেহস্তু পারক্যঃ পরেষাং পিতৃবৃত্তিপ্রদাদিমমতাবিষয়ঃ ভঙ্গুরোঽনিত্যশ্চ; যতো

কিমু ব্যবহিতাপত্য-দারাগারধনাদয়ঃ।
রাজ্যকোষগজামাত্যভৃত্যাপ্তা মমতাস্পদাঃ ॥ ৪৪ ॥
কিমেতৈরাত্মনস্তুচ্ছৈঃ সহ দেহেন নশ্বরৈঃ।
অনর্থৈরর্থসঙ্কাশৈর্নিত্যানন্দমহোদধেঃ ॥ ৪৫ ॥
নিরূপ্যতামিহ স্বার্থঃ কিয়ান্ দেহভৃতোঽসুরাঃ।
নিষেকাদিষ্ববস্থাসু ক্লিশ্যমানস্য কর্ম্মভিঃ ॥ ৪৬ ॥

**অন্বয়**

[ আত্মার সহিত দেহের নিকটসম্বন্ধ, অহংবুদ্ধির আস্পদ তাদৃশ দেহই যখন পরকীয় ও অনিত্য, তখন ] মমতাস্পদাঃ ( মমত্ববুদ্ধির আস্পদ ) ব্যবহিতাপত্যদারাগারধনাদয়ঃ ( ও দূরসম্বন্ধীয় পুত্র, কলত্র, গৃহ, ধনাদি ) রাজ্যকোষগজামাত্যভৃত্যাপ্তাঃ কিমু ? ( এবং রাজ্য, কোষ, হস্তী, অমাত্য, ভৃত্য ও আত্মীয়-বর্গের বিষয়ে আর বক্তব্য কি ? ) ॥ ৪৪ ॥

অনর্থৈঃ ( বস্তুতঃ অপুরুষার্থ অর্থাৎ পুরুষের অপ্রয়োজনীয় হইয়াও ) অর্থসঙ্কাশৈঃ ( যাহা যাহা পুরুষার্থের ন্যায় প্রতিভাত হয় ) তুচ্ছৈঃ নশ্বরৈঃ ( এবং তুচ্ছ ও অনিত্য ), দেহেন সহ এতৈঃ [ অপত্য-দারাদিভিঃ ] ( তাদৃশ এই দেহ ও পুত্রকলত্রগৃহাদি পদার্থের দ্বারা ) নিত্যানন্দমহোদধেঃ আত্মনঃ কিম্ ? ( অপরিচ্ছিন্ন পরমানন্দনিধিস্বরূপ ভগবানের অংশভূত জীবাত্মার প্রয়োজন কি ? অর্থাৎ কোন প্রয়োজনই নাই ) ॥ ৪৫ ॥

অসুরাঃ ! ( হে অসুরবালকগণ ! ) [ প্রাচীনৈঃ ] কর্ম্মভিঃ ( প্রাক্তন কর্ম্মের দ্বারা ) নিষেকাদিষু

**অনুবাদ**

আত্মার সহিত দেহের অতি নিকটসম্বন্ধ, অহংবুদ্ধির আস্পদ তাদৃশ দেহই যখন পরকীয় ও অনিত্য, তখন মমত্ববুদ্ধির আস্পদ ও দূরসম্বন্ধীয় পুত্র, কলত্র, গৃহ, ধনাদি এবং রাজ্য, কোষ, হস্তী, অমাত্য, ভৃত্য ও আত্মীয়বর্গের বিষয়ে আর বক্তব্য কি ? ॥ ৪৪ ॥

দেহ ও পুত্রকলত্রাদি পদার্থ বস্তুতঃ অপুরুষার্থ অর্থাৎ পুরুষের অপ্রয়োজনীয় হইয়াও পুরুষার্থের ন্যায় প্রতিভাত হইয়া থাকে এবং ঐ সকল পদার্থ তুচ্ছ ও অনিত্য ; জীবাত্মা অপরিচ্ছিন্ন পরমানন্দনিধিস্বরূপ ভগবানের অংশ ; ঐ দেহ ও পুত্রাদি পদার্থের দ্বারা আত্মার প্রয়োজন কি ? অর্থাৎ কোন প্রয়োজনই নাই ॥ ৪৫ ॥

হে অসুরবালকগণ ! প্রাক্তন কর্ম্মের দ্বারা দেহিগণ মাতৃগর্ভে জন্ম হইতে আরম্ভ করিয়া

**টীকা**

যাতি জায়তে উৎপত্তি নাশং প্রাপ্নোতি চ ॥ ৪৩ ॥ যদি অব্যবহিতোঽহন্তাস্পদো দেহঃ পারক্যাদি-দোষবান্, তদা ব্যবহিতাঃ মমতাস্পদাঃ অপত্যাদয়ঃ পারক্যাদিদোষবন্ত ইতি কিমু বক্তব্যম্ ॥ ৪৪ ॥ কিঞ্চ অনর্থৈঃ অপুরুষার্থরূপৈঃ অর্থসঙ্কাশৈঃ পুরুষার্থবদাভাসমানৈঃ এতৈরপত্যদারাদিভিঃ দেহেন সহ নশ্বরৈরনিত্যৈঃ নিত্যানন্দমহোদধেঃ অপরিচ্ছিন্নপরমানন্দনিধেঃ শ্রীভগবতঃ সম্বন্ধিনঃ অংশভূতস্য আত্মনঃ প্রত্যগাত্মনঃ কিম্ ? ন কিমপি প্রয়োজনমিত্যর্থঃ ॥ ৪৫ ॥ প্রাচীনৈঃ কর্ম্মভিঃ নিষেকাদিষু অবস্থাসু

কর্ম্মাণ্যারভতে দেহী দেহেনাত্মানুবর্ত্তিনা।
কর্ম্মভিস্তনুতে দেহমুভয়ং ত্ববিবেকতঃ ॥ ৪৭ ॥
তস্মাদর্থাশ্চ কামাশ্চ ধর্ম্মাশ্চ যদপাশ্রয়াঃ।
ভজতানীহয়াত্মানমনীহং হরিমীশ্বরম্ ॥ ৪৮ ॥

**অন্বয়**

অবস্থাসু ক্লিশ্যমানস্য ( যাহারা মাতৃগর্ভে জন্ম হইতে আরম্ভ করিয়া সকল অবস্থায় ক্লেশ পাইতে থাকে ), দেহভৃতঃ ( তাদৃশ জীবগণের ) ইহ ( এই সংসারে ) কিয়ান্ স্বার্থঃ ( কতটুকু স্বার্থ আছে ), [ তৎ ] নিরূপ্যতাম্ ( তাহা নিরূপণ কর অর্থাৎ বিবেচনা করিয়া দেখ ) ॥ ৪৬ ॥

দেহী ( দেহধারী জীব ) আত্মানুবর্ত্তিনা দেহেন ( আত্মার অনুবর্ত্তী দেহের দ্বারা ) কর্ম্মাণি আরভতে ( কর্ম্মসমূহ করিতে থাকে ) [ এবং ] কর্ম্মভিঃ ( ঐ কর্ম্মসমূহের দ্বারা ) দেহম্ [ আরভতে ] ( দেহ উৎপাদন করে অর্থাৎ কর্ম্মফল ভোগের নিমিত্ত দেহ ধারণ করে ); [ এইরূপে ] উভয়ং তু অবিবেকতঃ ( ঐ কর্ম্ম ও ভোগদেহ অজ্ঞানবশতঃ ) তনুতে ( উৎপাদন করিতে থাকে ); [ কিন্তু ভগবদ্ভক্তির দ্বারা মুক্ত হইতে চেষ্টা করে না ] ॥ ৪৭ ॥

তস্মাৎ ( অতএব ) ধর্ম্মাঃ চ অর্থাঃ চ কামাঃ চ ( ধর্ম্ম, অর্থ ও কাম এই ত্রিবর্গ ) যদপাশ্রয়াঃ ( যাঁহার অধীন ), [ তম্ ] অনীহম্ ( সেই পূর্ণকাম বলিয়া ভোগেচ্ছাশূন্য ), আত্মানম্ ( অন্তর্য্যামী ) ঈশ্বরং হরিম্ ( ও পরমেশ্বর শ্রীহরিকে ) অনীহয়া ভজত ( নিষ্কামভাবে ভজনা কর ) ॥ ৪৮ ॥

**অনুবাদ**

সকল অবস্থায় ক্লেশ পাইতে থাকে; তাহাদের এই সংসারে কতটুকু স্বার্থ আছে, তাহা নিরূপণ কর অর্থাৎ ভাবিয়া দেখ ॥ ৪৬ ॥

দেহধারী জীব আত্মার অনুবর্ত্তী দেহের দ্বারা কর্ম্মসমূহ করিতে থাকে এবং ঐ কর্ম্মসমূহের দ্বারা ভোগদেহ উৎপাদন করে অর্থাৎ কর্ম্মফল ভোগের নিমিত্ত দেহ ধারণ করে; এইরূপে জীব ঐ কর্ম্ম ও ভোগদেহ অজ্ঞানবশতঃ উৎপাদন করিতে থাকে; কিন্তু ভগবদ্ভক্তির দ্বারা মুক্ত হইতে চেষ্টা করে না ॥ ৩৭ ॥

অতএব হে অসুরবালকগণ! ধর্ম্ম, অর্থ ও কাম এই ত্রিবর্গ যাঁহার অধীন এবং যিনি পূর্ণকাম বলিয়া ভোগেচ্ছাশূন্য, তোমরা সেই অন্তর্য্যামী পরমেশ্বর শ্রীহরিকে নিষ্কামভাবে ভজনা কর ॥ ৪৮ ॥

**টীকা**

ক্লিশ্যমানস্য দেহভৃতো জীবস্য ইহ সংসারে কিয়ান্ স্বার্থঃ, তৎ নিরূপ্যতাম্ ॥ ৪৬ ॥ দেহেন কর্ম্মাণি আরভতে, দেহং তু কর্ম্মভিরারভতে এবমুভয়ং কর্ম্মদেহযুগলমবিবেকতো হেয়োপাদেয়বোধাভাবতস্তনুতে, ন তু ভগবদ্ভক্ত্যা মুক্তো ভবতীতি ভাবঃ ॥ ৪৭ ॥ অর্থাদয়ো যদপাশ্রয়া যদধীনাঃ অনীহয়া ঐহিকামুষ্মিকপদার্থবাসনাত্যাগেন আত্মানমন্তর্য্যামিণম্ "এষ তে আত্মান্তর্য্যামী" ইতি বেদপ্রসিদ্ধম্ অনীহং স্বতোঽবাপ্তসমস্তকামত্বাৎ ভোগেচ্ছারহিতং ভজত ॥ ৪৮ ॥ স্বকৃতৈঃ স্বসৃষ্টৈঃ মহদ্ভিঃ ভূতৈঃ পৃথিব্যাদিভিঃ কৃতানাং সর্ব্বেষাং সুরাদীনাম্ আত্মা অন্তর্য্যামী প্রিয়ো হিতৈষী চাসৌ ঈশ্বরো নিয়ন্তা হরিরেব, অতো



সর্ব্বেষামপি ভূতানাং হরিরাত্মেশ্বরঃ প্রিয়ঃ।
ভূতৈর্মহদ্ভিঃ স্বকৃতৈঃ কৃতানাং জীবসংজ্ঞিতঃ ॥ ৪৯ ॥
দেবোঽসুরো মনুষ্যো বা যক্ষো গন্ধর্ব্ব এব বা।
ভজন্মুকুন্দচরণং স্বস্তিমান্ স্যাদ্ যথা বয়ম্ ॥ ৫০ ॥
নালং দ্বিজত্বং দেবত্বমৃষিত্বং বাসুরাত্মজাঃ।
প্রীণনায় মুকুন্দস্য ন বৃত্তং ন বহুজ্ঞতা ॥ ৫১ ॥
ন দানং ন তপো নেজ্যা ন শৌচং ন ব্রতানি চ।
প্রীয়তেঽমলয়া ভক্ত্যা হরিরন্যদ্বিড়ম্বনম্ ॥ ৫২ ॥

**অন্বয়**

হরিঃ [ এব ] ( শ্রীহরিই ) স্বকৃতৈঃ মহদ্ভিঃ ভূতৈঃ ( স্বসৃষ্ট পৃথিব্যাদি মহাভূতসমূহের দ্বারা ) কৃতানাং সর্ব্বেষাম অপি ভূতানাং ( উৎপাদিত সকল প্রাণীর ) আত্মা ( অন্তর্যামী ), ঈশ্বরঃ ( নিয়ন্তা ) প্রিয়ঃ ( ও হিতকারী ); [ অতঃ ] ( অতএব ) জীবসংজ্ঞিতঃ দেবঃ অসুরঃ মনুষ্যঃ যক্ষঃ বা গন্ধর্ব্বঃ এব বা ( দেব, অসুর, মনুষ্য, যক্ষ অথবা গন্ধর্ব্ব নামক যে কোন জীব ) মুকুন্দচরণং ভজন্ ( ভগবান্ মুকুন্দের শ্রীচরণ ভজনা করিয়া ) বয়ং যথা ( আমার ন্যায় ) স্বস্তিমান্ স্যাৎ ( কল্যাণ প্রাপ্ত হইতে পারে ) ॥ ৪৯ ॥ ৫০ ॥

অসুরাত্মজাঃ ! ( হে অসুরপুত্রগণ ! ) মুকুন্দস্য প্রীণনায় ( ভগবান্ মুকুন্দের প্রীতি উৎপাদন করিতে ) দ্বিজত্বম্ দেবত্বম্ ঋষিত্বম্ বা ( দ্বিজত্ব, দেবত্ব বা ঋষিত্ব ) ন অলম্ ( পর্য্যাপ্ত নহে ) ন বৃত্তম্, ন বহুজ্ঞতা, ন দানং, ন তপঃ, ন ইজ্যা, ন শৌচং, ন ব্রতানি চ ( এবং চরিত্র, বহুজ্ঞতা, দান, তপস্যা, যজ্ঞ, শৌচ এবং ব্রতসমূহও পর্য্যাপ্ত নহে ); হরিঃ ( শ্রীহরি ) অমলয়া ভক্ত্যা প্রীয়তে ( নির্ম্মল অর্থাৎ নিষ্কাম ভক্তির দ্বারাই প্রীত হন ); অন্যৎ বিড়ম্বনম্ ( অন্য সমস্তই বিড়ম্বনামাত্র ) ॥ ৫১ ॥ ৫২ ॥

**অনুবাদ**

শ্রীহরিই স্বসৃষ্ট পৃথিব্যাদি মহাভূতসমূহের দ্বারা সকল প্রাণীকে সৃষ্টি করিয়াছেন এবং তিনি প্রাণিগণের অন্তর্য্যামী, নিয়ন্তা ও হিতকারী ; অতএব দেব, অসুর, মনুষ্য যক্ষ অথবা গন্ধর্ব্ব নামক যে কোন জীব ভগবান্ মুকুন্দের শ্রীচরণ ভজনা করিয়া আমার ন্যায় কল্যাণ লাভ করিতে পারে ॥ ৪৯ ॥ ৫০ ॥

হে অসুরপুত্রগণ ! ভগবান্ মুকুন্দের প্রীতি উৎপাদন করিতে দ্বিজত্ব, দেবত্ব, ঋষিত্ব, চরিত্র, বহুজ্ঞতা, দান, তপস্যা, যজ্ঞ, শৌচ এবং ব্রতসমূহ পর্য্যাপ্ত নহে ; শ্রীহরি নিষ্কাম ভক্তিযোগের দ্বারাই প্রীত হন ; অন্য সমস্তই বিড়ম্বনামাত্র ; অতএব অসুরবংশে জন্মগ্রহণ করিয়াছ বলিয়া ভগবদ্ভজনে অধিকার নাই এইরূপ আশঙ্কা করিও না ॥ ৫১ ॥ ৫২ ॥

**টীকা**

জীবসংজ্ঞিতঃ যঃ কশ্চিদপি জীবপদার্থঃ দেবাদিনামকো মুকুন্দচরণং ভজন্ স্বস্তিমান্ স্যাদিত্যুত্তরেণান্বয়ঃ ॥ ৪৯ ॥ ৫০ ॥ বৃত্তং বর্ণাশ্রমক্রিয়াত্মকম্ ॥ ৫১ ॥ ব্রতানি নানাতিথ্যুপবাসতীর্থবাসাদীনি ॥ ৫২ ॥ যথা ময়ি স্বাংশভূতে দাসে ভগবানন্তর্য্যামিরূপেণ বর্ত্ততে, তথা সর্ব্বেষু ভূতেষ্বপি এবমাত্মৌপম্যেন সর্ব্বত্র বর্ত্তমানে সর্ব্বভূতানামাত্মনি অন্তর্য্যামিণি ভগবতি ভক্তিং কুরুত ; ভূতদ্রোহো ন কার্য্যঃ ; কিন্তু

ততো হরৌ ভগবতি ভক্তিং কুরুত দানবাঃ ! ।
আত্মৌপম্যেন সর্ব্বত্র সর্ব্বভূতাত্মনীশ্বরে ॥ ৫৩ ॥
দৈতেয়া যক্ষরক্ষাংসি স্ত্রিয়ঃ শূদ্রা ব্রজৌকসঃ ।
খগা মৃগাঃ পাপজীবাঃ সন্তি হ্যচ্যুততাং গতাঃ ॥ ৫৪ ॥
এতাবানেব লোকেঽস্মিন্ পুংসঃ স্বার্থঃ পরঃ স্মৃতঃ ।
একান্তভক্তির্গোবিন্দে যৎ সর্ব্বত্র তদীক্ষণম্ ॥ ৫৫ ॥

ইতি শ্রীমদ্ভাগবতে মহাপুরাণে পারমহংস্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং
সপ্তমস্কন্ধে বালানুশাসনং নাম সপ্তমোঽধ্যায়ঃ ॥ ৭ ॥

**অন্বয়**

ততঃ ( অতএব ) দানবাঃ ! ( হে দৈত্যবালকগণ ! ) আত্মৌপম্যেন সর্ব্বত্র [ বর্ত্তমানে ] ( "আমাতে যেমন ভগবান্ অন্তর্য্যামীরূপে বর্ত্তমান আছেন, সেইরূপ সর্ব্বভূতেও বর্ত্তমান আছেন" এইরূপ আত্মতুলনার দ্বারা সর্ব্বত্র বর্ত্তমান ) সর্ব্বভূতাত্মনি ( সর্ব্বভূতের অন্তর্য্যামী ) ভগবতি ঈশ্বরে হরৌ ( ভগবান্ পরমেশ্বর শ্রীহরির প্রতি ) ভক্তিং কুরুত ( তোমরা ভক্তিভাব স্থাপন কর )॥ ৫৩ ॥

[ কারণ ভক্তির দ্বারাই ] দৈতেয়াঃ ( দৈত্য ), যক্ষরক্ষাংসি ( যক্ষ, রাক্ষস ), স্ত্রিয়ঃ ( স্ত্রী ), শূদ্রাঃ ( শূদ্র ), ব্রজৌকসঃ ( ব্রজবাসী ), মৃগাঃ ( পশু ), খগাঃ ( পক্ষী ) পাপজীবাঃ [ অপি ] ( ও নীচযোনিপ্রাপ্ত জীবগণও ) অচ্যুততাং গতাঃ সন্তি হি ( ভগবদ্ভাবপ্রাপ্তিরূপ মোক্ষ লাভ করিয়াছে ) ॥ ৫৪ ॥

গোবিন্দে একান্তভক্তিঃ ( ভগবান্ গোবিন্দের প্রতি একান্তভক্তি ) সর্ব্বত্র তদীক্ষণম্ ( এবং সর্ব্বত্র তাঁহাকে দর্শন করা ), [ ইতি ] যৎ এতাবান্ এব ( ইহাই ) অস্মিন্ লোকে ( ইহলোকে ) পুংসঃ পরঃ স্বার্থঃ স্মৃতঃ ( পুরুষের পরম স্বার্থ বলিয়া শাস্ত্রে অভিহিত হইয়াছে ) ॥ ৫৫ ॥

**অনুবাদ**

অতএব হে দৈত্যবালকগণ ! "আমাতে যেমন ভগবান্ অন্তর্য্যামীরূপে অবস্থিত আছেন, সেইরূপ সর্ব্বভূতেও বর্ত্তমান আছেন" এইরূপ আত্মতুলনার দ্বারা তোমরা সর্ব্বত্র বর্ত্তমান সর্ব্বভূতের অন্তর্য্যামী ভগবান্ পরমেশ্বর শ্রীহরির প্রতি ভক্তিভাব স্থাপন কর ॥ ৫৩ ॥

কারণ ভক্তির দ্বারাই দৈত্য, যক্ষ, রাক্ষস, স্ত্রী, শূদ্র, ব্রজবাসী, পশু, পক্ষী এবং নীচযোনিপ্রাপ্ত জীবগণও ভগবদ্ভাবপ্রাপ্তিরূপ মোক্ষ লাভ করিয়াছে ॥ ৫৪ ॥

ভগবান্ গোবিন্দের প্রতি একান্তভক্তি এবং সর্ব্বত্র তাঁহাকে দর্শন করাই ইহলোকে পুরুষের পরম স্বার্থ বলিয়া শাস্ত্রে অভিহিত হইয়াছে ॥ ৫৫ ॥

সপ্তম অধ্যায়ের অনুবাদ সমাপ্ত ॥ ৭ ॥

**টীকা**

সর্ব্বত্র হরিদৃষ্ট্যা যথাশক্তি যথাযোগ্যমানুকূল্যং কুরুতেত্যর্থঃ ॥ ৫৩ ॥ যতো ভক্ত্যৈব দৈতেয়াদয়ঃ অচ্যুততাং ভগবদ্ভাবাপত্তিলক্ষণং মোক্ষং গতাঃ সন্তি ॥ ৫৪ ॥ অধ্যায়দ্বয়োক্তার্থমুপসংহরতি—এতাবানিতি। গোবিন্দে ভক্তিঃ, সর্ব্বত্র তদীক্ষণং তদাত্মকত্বদর্শনমিত্যেতাবানেব স্বার্থঃ ॥ ৫৫ ॥

ইতি শ্রীমদ্ভাগবতে মহাপুরাণে সপ্তমস্কন্ধীয়ে শ্রীমচ্ছুকদেবকৃত-
সিদ্ধান্তপ্রদীপে সপ্তমাধ্যায়ার্থপ্রকাশঃ ॥ ৭ ॥

# অষ্টমোঽধ্যায়ঃ

শ্রীনারদ উবাচ

অথ দৈত্যসুতাঃ সর্ব্বে শ্রুত্বা তদনুবর্ণিতম্ ।
জগৃহুর্নিরবদ্যত্বান্নৈব গুর্ব্বনুশিক্ষিতম্ ॥ ১ ॥
অথাচার্য্যসুতস্তেষাং বুদ্ধিমেকান্তসংস্থিতাম্ ।
আলক্ষ্য ভীতস্ত্বরিতো রাজ্ঞ আবেদয়দ্ যথা ॥ ২ ॥

**অন্বয়**

[ হিরণ্যকশিপু প্রহ্লাদকে বধ করিতে উদ্যত হইলে ভগবান্ নৃসিংহরূপে অবতীর্ণ হইয়া হিরণ্যকশিপুকে নিধন করেন ; অনন্তর ব্রহ্মা প্রভৃতি সকলে নৃসিংহদেবের স্তব করেন, এই সকল কথা এই অধ্যায়ে বর্ণনা করা হইতেছে ] শ্রীনারদঃ উবাচ ( নারদ বলিলেন ) [ হে মহারাজ যুধিষ্ঠির ! ] সর্ব্বে দৈত্যসুতাঃ ( দৈতবালকগণ ) তদনুবর্ণিতং শ্রুত্বা ( প্রহ্লাদের উপদেশবাক্য শ্রবণ করিয়া ) অথ ( অনন্তর ) নিরবদ্যত্বাৎ ( নির্দ্দোষ বলিয়া ) [ তৎ এব ] জগৃহুঃ ( তাহাই গ্রহণ করিল ) ; গুর্ব্বনুশিক্ষিতং ন এব [ জগৃহুঃ ] ( গুরুর শিক্ষা গ্রহণ করিল না ) [ অর্থাৎ গুরুর শিক্ষা পরিত্যাগ করিয়া প্রহ্লাদের উপদেশ মত ভগবানে ভক্তিভাব স্থাপন করিল ] ॥ ১ ॥

অথ ( অনন্তর ) আচার্য্যসুতঃ ( গুরুপুত্র ) তেষাম্ ( সেই বালকগণের ) একান্তসংস্থিতাম্ বুদ্ধিম্ আলক্ষ্য ( বুদ্ধি ভগবন্নিষ্ঠ প্রহ্লাদের উপদেশানুযায়ী হইয়াছে বুঝিতে পারিয়া ) ভীতঃ ত্বরিতঃ ( ভীত হইলেন এবং সত্বর ) রাজ্ঞে যথা আবেদয়ৎ ( রাজা হিরণ্যকশিপুর নিকটে যথাযথরূপে সমস্ত বিবরণ জ্ঞাপন করিলেন ) ॥ ২ ॥

**অনুবাদ**

[ এই অধ্যায়ে নৃসিংহরূপী শ্রীহরিকর্ত্তৃক হিরণ্যকশিপুর বধ ও ব্রহ্মা প্রভৃতিকর্ত্তৃক নৃসিংহদেবের স্তুতি বর্ণনা করা হইতেছে । ] নারদ বলিলেন—হে মহারাজ যুধিষ্ঠির ! দৈত্যবালকগণ প্রহ্লাদের উপদেশবাক্য শ্রবণ করিয়া নির্দ্দোষ বলিয়া অর্থাৎ উত্তমজ্ঞানে তাহাই গ্রহণ করিল ; গুরুর শিক্ষা গ্রহণ করিল না অর্থাৎ গুরুর উপদিষ্ট বিষয় পরিত্যাগ করিয়া প্রহ্লাদের উপদেশ মত ভগবানের প্রতি ভক্তিভাব স্থাপন করিল ॥ ১ ॥

অনন্তর গুরুপুত্র বালকগণের বুদ্ধি ভগবন্নিষ্ঠ প্রহ্লাদের উপদেশানুসারী হইয়াছে বুঝিতে পারিয়া ভীত হইলেন এবং সত্বর রাজা হিরণ্যকশিপুর নিকটে যথাযথরূপে সমস্ত বিবরণ জ্ঞাপন করিলেন ॥ ২ ॥

**টীকা**

অষ্টমে প্রহ্লাদং হন্তুং প্রবৃত্তো হিরণ্যকশিপুঃ নৃহরিণা হতঃ ; স চ ব্রহ্মাদিভিঃ স্তুত ইতি বর্ণ্যতে—অথেতি । নিরবদ্যত্বাৎ নির্দ্দোষত্বাৎ তেন প্রহ্লাদেন বর্ণিতং জগৃহুঃ ॥ ১ ॥ একস্মিন্ ভগবতি অন্তঃসমাবেশো যস্য তেন প্রহ্লাদবাক্যেন সংস্থিতাং বুদ্ধিমালক্ষ্য জ্ঞাত্বা ॥ ২ ॥ তনয়স্যানয়ং পক্ষাশ্রয়ণং

শ্রুত্বা তদপ্রিয়ং দৈত্যো দুঃসহং তনয়ানয়ম্।
কোপাবেশচলদ্গাত্রঃ পুত্রং হন্তুং মনো দধে ॥ ৩ ॥
ক্ষিপ্ত্বা পরুষয়া বাচা প্রহ্লাদমতদর্হণম্।
আহেক্ষমাণঃ পাপেন তিরশ্চীনেন চক্ষুষা ॥ ৪ ॥
প্রশ্রয়াবনতং দান্তং বদ্ধাঞ্জলিমবস্থিতম্।
সর্পঃ পদাহত ইব শ্বসন্ প্রকৃতিদারুণঃ ॥ ৫ ॥

শ্রীহিরণ্যকশিপুরুবাচ

হে দুর্ব্বিনীত! মন্দাত্মন্! কুলভেদকরাধম!।
স্তব্ধং মচ্ছাসনোদ্ধৃত্তং নেষ্যে ত্বাদ্য যমক্ষয়ম্ ॥ ৬ ॥

## অন্বয়

দৈত্যঃ (হিরণ্যকশিপু) তৎ দুঃসহম্ অপ্রিয়ম্ তনয়ানয়ম্ (সেই দুঃসহ ও অপ্রিয় পুত্রের বিষ্ণুপক্ষাবলম্বনের কথা) শ্রুত্বা (শ্রবণ করিয়া) কোপাবেশচলদ্গাত্রঃ (ক্রোধভরে কম্পিতকলেবর হইয়া) পুত্রম্ হন্তুম্ মনো দধে (পুত্রকে বধ করিতে মনন করিল) ॥ ৩ ॥

প্রকৃতিদারুণঃ [সঃ] (স্বভাবতঃ অতিনিষ্ঠুর সেই হিরণ্যকশিপু) পদাহতঃ সর্পঃ ইব (পদাহত সর্পের ন্যায়) শ্বসন্ (দীর্ঘশ্বাস পরিত্যাগ করিতে করিতে) প্রশ্রয়াবনতং (বিনয়াবনত), দান্তম্ (জিতেন্দ্রিয়), বদ্ধাঞ্জলিম্ অবস্থিতম্ (করজোড়ে অবস্থিত) অতদর্হণং প্রহ্লাদং (ও তিরস্কারের অযোগ্য প্রহ্লাদকে) পরুষয়া বাচা (কঠোর বাক্যে) ক্ষিপ্ত্বা (তিরস্কার করিয়া) পাপেন তিরশ্চিনেন চক্ষুষা (পাপ অর্থাৎ দুষ্ট বক্রদৃষ্টির দ্বারা) ঈক্ষমাণঃ (দর্শন করতঃ) আহ (বলিতে লাগিল) ॥ ৪ ॥ ৫ ॥

শ্রীহিরণ্যকশিপুঃ উবাচ (হিরণ্যকশিপু বলিল) হে দুর্ব্বিনীত! (হে উদ্ধত!) মন্দাত্মন্! (হে

## অনুবাদ

দৈত্যরাজ হিরণ্যকশিপু পুত্রের সেই দুঃসহ অপ্রিয় বিষ্ণুপক্ষাবলম্বনের কথা শ্রবণ করিয়া ক্রোধভরে কাঁপিতে লাগিল এবং পুত্রকে বধ করিতে মনন করিল ॥ ৩ ॥

স্বভাবতঃ অতিনিষ্ঠুর সেই হিরণ্যকশিপু পদাহত সর্পের ন্যায় দীর্ঘশ্বাস পরিত্যাগ করিতে করিতে বিনয়াবনত, জিতেন্দ্রিয়, করজোড়ে অবস্থিত ও তিরস্কারের অযোগ্য প্রহ্লাদকে কঠোরবাক্যে তিরস্কার করিল এবং দুষ্ট বক্রদৃষ্টির দ্বারা দর্শন করতঃ বলিতে লাগিল ॥ ৪ ॥ ৫ ॥

হিরণ্যকশিপু বলিল—রে উদ্ধত! রে মন্দবুদ্ধে! রে কুলনাশক! রে অধম!

## টীকা

তং তাদৃশমপ্রিয়ং শ্রুত্বা কোপস্যাবেশেন উদ্রেকেন চলৎ কম্পনং গাত্রং যস্য সঃ ॥ ৩ ॥ ক্ষিপ্ত্বা ভর্ৎসয়িত্বা, পাপেন দুষ্টেন, তিরশ্চীনেন বক্রেণ ॥ ৪ ॥ ৫ ॥ মচ্ছাসনাৎ মদাদেশাৎ, উদ্বৃত্তং বহির্ভূতম্, ত্বা ত্বাম্ ॥ ৬ ॥ কিং কিঞ্চিন্মাত্রং বিষ্ণ্বাখ্যং বলং যস্য সঃ কিংবলঃ অভীতবৎ প্রশাসনম্ অত্যগাঃ

ক্রুদ্ধস্য যস্য কম্পন্তে ত্রয়ো লোকাঃ সহেশ্বরাঃ।
তস্য মেঽভীতবন্মূঢ়! শাসনং কিংবলোঽত্যগাঃ॥ ৭॥

শ্রীপ্রহ্লাদ উবাচ

ন কেবলং মে ভবতশ্চ রাজন্! স বৈ বলং বলিনাঞ্চাপরেষাম্।
পরেঽবরেঽমী স্থিরজঙ্গমা যে ব্রহ্মাদয়ো যেন বশং প্রণীতাঃ॥ ৮॥

**অন্বয়**

মন্দবুদ্ধে!) কুলভেদকর! (হে কুলনাশক!) অধম! (হে অধম!) মচ্ছাসনোদ্বৃত্তং স্তব্ধং ত্বা (তুই আমার শাসনের বহির্ভূত ও অবিনয়ী, তোকে) অদ্য (আজ) [অহং] (আমি) যমক্ষয়ং নেষ্যে (যমালয়ে প্রেরণ করিব)॥ ৬॥

মূঢ়! (হে মূঢ়!) ক্রুদ্ধস্য যস্য [মে ভয়েন] (আমি ক্রুদ্ধ হইলে আমার ভয়ে) সহেশ্বরাঃ ত্রয়ঃ লোকাঃ (লোকপালগণের সহিত ত্রিলোক) কম্পন্তে (কম্পিত হইয়া থাকে), তস্য মে (তাদৃশ আমার) শাসনং (শাসন) [ত্বং] (তুই) কিংবলঃ (কাহার বলে) অভীতবৎ (নির্ভীকের ন্যায়) অত্যগাঃ? (লঙ্ঘন করিলি?)॥ ৭॥

শ্রীপ্রহ্লাদঃ উবাচ (প্রহ্লাদ বলিলেন) রাজন্! (হে রাজন্!) ব্রহ্মাদয়ঃ যে (ব্রহ্মাদি যে সকল) পরে অবরে (উচ্চ নীচ) স্থিরজঙ্গমাঃ (স্থাবরজঙ্গম), অমী (ঐ সকলকে) যেন বশং প্রণীতাঃ (যিনি বশ করিয়া রাখিয়াছেন), সঃ বৈ (তিনিই) ন কেবলং মে (কেবল আমার নহেন), ভবতঃ চ অপরেষাং বলিনাং চ বলম্ (আপনার এবং অপরাপর বলশালিগণেরও বল)॥ ৮॥

**অনুবাদ**

তুই আমার শাসনের বহির্ভূত ও অবিনীত; অতএব তোকে আজ আমি যমালয়ে প্রেরণ করিব॥ ৬॥

রে মূঢ়! আমি ক্রুদ্ধ হইলে আমার ভয়ে লোকপালগণের সহিত ত্রিলোক কম্পিত হইয়া থাকে, তাদৃশ আমার শাসন তুই কাহার বলে নির্ভীকের ন্যায় লঙ্ঘন করিলি?॥ ৭॥

প্রহ্লাদ বলিলেন—হে রাজন্! ব্রহ্মাদি উচ্চ ও নীচ স্থাবরজঙ্গম সকলকে যিনি বশীভূত করিয়া রাখিয়াছেন, সেই ভগবান্ কেবল আমার বল নহেন, কিন্তু আপনার ও অপরাপর বলশালিগণেরও বল॥ ৮॥

**টীকা**

অতিক্রান্তবানসি॥ ৭॥ যদুক্তং কিংবল ইতি, তত্র বলমাহ—হে রাজন্! মে মমৈব স বলং নাস্তি, কিন্তু ভবদীয়ানাং সর্ব্বেষাং বলম্॥ ৮॥ ঈশ্বরঃ সর্ব্বনিয়ন্তা কালঃ "জ্ঞঃ কালকালঃ" ইতি শ্রুতেঃ; উরবঃ ক্রমাঃ পাদবিক্ষেপা যস্য সঃ, স এব ওজঃ ইন্দ্রিয়শক্তিঃ, সহঃ মনঃশক্তিঃ, সত্ত্বং ধৈর্য্যং, বলং দেহশক্তিঃ, ইন্দ্রিয়াণি চ তেষামাত্মা আশ্রয়ঃ॥ ৯॥ ত্বম্ ইমম্ আত্মনঃ স্বস্য আসুরং ভাবং জহি ত্যজ, অজিতাৎ আত্মনো মনসঃ ঋতে অন্যে বিদ্বিষঃ শত্রবো ন সন্তি, অতো মনঃ সমং যথা ভবতি তথা ধৎস্ব ধারয়; তদ্ধি সাম্যেন মনসো ধারণং হি অনন্তস্য মহৎ সমর্হণম্ শ্রেষ্ঠং

স ঈশ্বরঃ কাল উরুক্রমোঽসা-বোজঃসহঃসত্ত্ববলেন্দ্রিয়াত্মা।
স এব বিশ্বং পরমঃ স্বশক্তিভিঃ সৃজত্যবত্যত্তি গুণত্রয়েশঃ ॥ ৯ ॥
জহ্যাসুরং ভাবমিমং ত্বমাত্মনঃ সমং মনো ধৎস্ব ন সন্তি বিদ্বিষঃ।
ঋতেঽজিতাদাত্মন উৎপথে স্থিতাৎ তদ্ধি হ্যনন্তস্য মহৎ সমর্হণম্ ॥ ১০ ॥
দস্যূন্ পুরা ষণ্ন বিজিত্য লুম্পতো মন্যন্ত একে স্বজিতা দিশো দশ।
জিতাত্মনো জ্ঞস্য সমস্য দেহিনাং সাধোঃ স্বমোহপ্রভবাঃ কুতঃ পরে ॥ ১১ ॥

**অন্বয়**

সঃ [ এব ] ঈশ্বরঃ কালঃ ( তিনিই সর্ব্বনিয়ন্তা কাল ); উরুক্রমঃ অসৌ এব ( বহু পরাক্রমশালী তিনিই ) ওজঃসহঃসত্ত্ববলেন্দ্রিয়াত্মা ( ইন্দ্রিয়শক্তি, মনঃশক্তি, ধৈর্য্য, দেহশক্তি ও ইন্দ্রিয়সমূহের আশ্রয় ); সঃ গুণত্রয়েশঃ পরমঃ [ এব ] ( সেই গুণত্রয়ের নিয়ন্তা পরমপুরুষই ) স্বশক্তিভিঃ ( স্বীয় শক্তিসমূহের দ্বারা ) বিশ্বং সৃজতি অবতি অত্তি ( বিশ্বের সৃজন, পালন ও সংহার করিয়া থাকেন ) ॥ ৯ ॥

ত্বম্ ( আপনি ) আত্মনঃ ( নিজের ) ইমম্ আসুরং ভাবং ( এই আসুরিক ভাব ) জহি ( পরিত্যাগ করুন ); অজিতাৎ ( অবশীভূত ) উৎপথে স্থিতাৎ ( ও উন্মার্গগামী ) আত্মনঃ ঋতে ( মন ব্যতীত ) বিদ্বিষঃ ন হি সন্তি ( আর কেহ শত্রু নাই ); [ অতএব আপনি ] মনঃ সমং ধৎস্ব ( মনকে সমভাবে প্রতিষ্ঠিত করুন ); তৎ হি ( তাহাই ) অনন্তস্য ( ভগবানের ) মহৎ সমর্হণম্ ( শ্রেষ্ঠ পূজা ) ॥ ১০ ॥

একে ( আপনার মত কেহ কেহ ) পুরা ( প্রথমে ) [ আয়ুর্ধনং ] লুম্পতঃ ( আয়ুরূপ ধনাপহারী ) ষট্ দস্যূন্ ( ছয়টি ইন্দ্রিয়রূপ দস্যুকে ) ন বিজিত্য ( জয় না করিয়াই ) দশ দিশঃ স্বজিতাঃ মন্যন্তে

**অনুবাদ**

তিনিই সর্ব্বনিয়ন্তা কালস্বরূপ; বহুপরাক্রমশালী তিনিই ইন্দ্রিয়শক্তি, মনঃশক্তি, ধৈর্য্য, দেহশক্তি ও ইন্দ্রিয়সমূহের আশ্রয়; গুণত্রয়ের নিয়ন্তা পরমপুরুষ তিনিই স্বীয় শক্তিসমূহের দ্বারা এই বিশ্বের সৃজন, পালন ও সংহার করিয়া থাকেন ॥ ৯ ॥

আপনি নিজের এই আসুরিক ভাব পরিত্যাগ করুন; অবশীভূত ও উন্মার্গগামী মন ব্যতীত আর কেহ শত্রু নাই; অতএব আপনি মনকে সমভাবে প্রতিষ্ঠিত করুন; মনের ঐ সমপ্রতিষ্ঠাই ভগবানের শ্রেষ্ঠ পূজা ॥ ১০ ॥

হে রাজন্! আপনার মত কেহ কেহ প্রথমে আয়ুরূপ ধন অপহরণকারী ছয়টি ইন্দ্রিয়রূপ দস্যুকে জয় না করিয়াই নিজে দশ দিক্ জয় করিয়াছেন বলিয়া মনে করেন। যিনি ইন্দ্রিয়জয়ী, "সমস্তই ভগবদাত্মক" এইরূপ জ্ঞানসম্পন্ন ও সর্ব্বভূতে সমভাবাপন্ন, তাদৃশ সাধু

**টীকা**

পূজনম্ ॥ ১০ ॥ একে ভবাদৃশাঃ পুরা আদৌ ভজনার্হমায়ুর্ধনং লুম্পতঃ ষড়িন্দ্রিয়নামকান্ দস্যূন্ অবিজিত্য দশ অপি দিশঃ স্বজিতা মন্যন্তে, জিত আত্মা মনো যেন তস্য মনোপলক্ষিতসকলেন্দ্রিয়জয়শীলস্য জ্ঞস্য সর্ব্বং ভগবদাত্মকমিত্যেবং জ্ঞানবতঃ অতএব সর্ব্বদেহিনাং সমস্য সাধোঃ মোহপ্রভবাঃ পরে শত্রবঃ কুতঃ? ন কুতোঽপি ॥ ১১ ॥ অতিমাত্রমতিমর্য্যাদম্ বিকত্থসে, অতো ব্যক্তং নিশ্চিতং

শ্রীহিরণ্যকশিপুরুবাচ

ব্যক্তং ত্বং মর্ত্তুকামোঽসি যোঽতিমাত্রং বিকত্থসে।
মুমূর্ষূণাং হি মন্দাত্মন্! ননু স্যুর্বিক্লবা গিরঃ ॥ ১২ ॥
যস্ত্বয়া মন্দভাগ্যোক্তো মদন্যো জগদীশ্বরঃ।
কাসৌ যদি স সর্ব্বত্র কস্মাৎ স্তম্ভে ন দৃশ্যতে ॥ ১৩ ॥

**অন্বয়**

( দশদিক্ স্বয়ং জয় করিয়াছেন বলিয়া মনে করেন )। জিতাত্মনঃ ( যিনি ইন্দ্রিয়জয়ী ), জ্ঞস্য ("সমস্তই ভগবদাত্মক" এইরূপ জ্ঞানসম্পন্ন ) দেহিনাং সমস্য ( ও সর্ব্বভূতে সমভাবাপন্ন ), সাধোঃ ( তাদৃশ সাধু ব্যক্তির ) স্বমোহপ্রভবাঃ পরে কুতঃ? ( অজ্ঞানমূলক শত্রু কোথায়? ) ॥ ১১ ॥

শ্রীহিরণ্যকশিপুঃ উবাচ ( হিরণ্যকশিপু বলিল ) মন্দাত্মন্! ( রে মন্দবুদ্ধে! ) যঃ ত্বং ( তুই ) অতিমাত্রং বিকত্থসে ( মাত্রা ছাড়াইয়া আত্মশ্লাঘা করিতেছিস্ ), [ অতঃ ] ব্যক্তং ( অতএব নিশ্চয়ই ) মর্ত্তুকামঃ অসি ( তুই মরিতে ইচ্ছা করিয়াছিস্ ); ননু ( নিশ্চয়ই ) মুমূর্ষূণাং গিরঃ ( মুমূর্ষু ব্যক্তিগণের বাক্য ) বিপ্লবাঃ স্যুঃ হি ( অসম্বদ্ধ [ প্রলাপস্বরূপ ] হইয়া থাকে ) ॥ ১২ ॥

মন্দভাগ্য! ( রে মন্দভাগ্য! ) [ আমিই জগতের ঈশ্বর ], মদন্যঃ যঃ জগদীশ্বরঃ ( আমি ব্যতীত অন্য যে একজন জগদীশ্বর আছে ) ত্বয়া উক্তঃ ( তুই বলিলি ), যদি অসৌ [ অস্তি, তর্হি ] ক্ব [ অস্তি ] ( যদি সে আছে, তবে কোথায় আছে? ) [ প্রহ্লাদঃ আহ ] সঃ সর্ব্বত্র [ অস্তি ] ( প্রহ্লাদ বলিলেন—তিনি সর্ব্বত্র আছেন ); [ হিরণ্যকশিপুঃ আহ ] কস্মাৎ স্তম্ভে ন [ অস্তি? ] ( হিরণ্যকশিপু বলিল—তবে স্তম্ভে নাই কেন? ) [ প্রহ্লাদঃ আহ ] দৃশ্যতে ( প্রহ্লাদ বলিলেন—ঐ তিনি দৃষ্ট হইতেছেন ) ॥ ১৩ ॥

**অনুবাদ**

ব্যক্তির শত্রু কোথায়? অজ্ঞানতাহেতুই শত্রু কল্পনা করা হয়; জ্ঞানীর নিকটে কেহই শত্রু হয় না ॥ ১১ ॥

হিরণ্যকশিপু বলিল—রে মন্দবুদ্ধে! তুই মাত্রা ছাড়াইয়া আত্মশ্লাঘা করিতেছিস্; অতএব নিশ্চয়ই তুই মরিতে অভিলাষ করিয়াছিস্; নিশ্চয়ই মুমূর্ষুগণের বাক্য এইরূপ অসম্বদ্ধ হইয়া থাকে ॥ ১২ ॥

রে মন্দভাগ্য! আমিই জগতের ঈশ্বর; তথাপি তুই যে বলিলি, আমি ব্যতীত অপর একজন জগদীশ্বর আছে, আচ্ছা যদি থাকে, তবে সে কোথায় আছে? প্রহ্লাদ বলিলেন—তিনি সর্ব্বত্র আছেন; হিরণ্যকশিপু বলিল—তবে স্তম্ভে নাই কেন? প্রহ্লাদ বলিলেন—ঐ তিনি স্তম্ভে দৃষ্টিগোচর হইতেছেন ॥ ১৩ ॥

**টীকা**

মর্ত্তুকামোঽসি; তত্র লিঙ্গমাহ—ননু নূনং মুমূর্ষূণাং গিরো বিপ্লবাঃ অসম্বদ্ধাঃ স্যুঃ ॥ ১২ ॥ হে মন্দভাগ্য! প্রথমতস্তু ঈশ্বরোঽহমেব; যদি মদন্যঃ মত্তঃ অন্যোঽপি য ঈশ্বরস্ত্বয়া উক্তঃ, অসৌ ক্ব অস্তি? প্রহ্লাদ আহ—সর্ব্বত্র, হিরণ্যকশিপুরাহ—কস্মাৎ স্তম্ভে নাস্তি, প্রহ্লাদ আহ—দৃশ্যতে ॥ ১৩ ॥

সোঽহং বিকত্থমানস্য শিরঃ কায়াদ্ধরামি তে।
গোপায়েত হরিস্ত্বাদ্য যস্তে শরণমীপ্সিতম্ ॥ ১৪ ॥
এবং দুরুক্তৈর্মুহুরর্দ্দয়ন্ রুষা সুতং মহাভাগবতং মহাসুরঃ।
খড়্গং প্রগৃহ্যোৎপতিতো বরাসনাৎ স্তম্ভং ততাড়াতিবলঃ স্বমুষ্টিনা ॥ ১৫ ॥
তদৈব তস্মিন্নিনদোঽতিভীষণো বভূব যেনাণ্ডকটাহমস্ফুটৎ।
যং বৈ স্বধিষ্ণ্যোপগতং ত্বজাদয়ঃ শ্রুত্বা স্বধামাত্যয়মঙ্গ! মেনিরে ॥ ১৬ ॥

**অন্বয়**

[ স্তম্ভমধ্যে ভগবান্‌কে না দেখিয়া হিরণ্যকশিপু বলিল ] সঃ অহং ( জগদীশ্বর আমি ) বিকত্থমানস্য তে ( আত্মশ্লাঘাকারী তোর ) শিরঃ ( মস্তক ) কায়াৎ হরামি ( দেহ হইতে বিচ্ছিন্ন করিতেছি ), যঃ তে ( যে তোর ) ঈপ্সিতং শরণং ( অভিলষিত আশ্রয় ), [ সঃ ] হরিঃ ( সেই হরি ) অদ্য ( আজ ) ত্বা ( তোকে ) গোপায়েত ( রক্ষা করুক ) ॥ ১৪ ॥

অতিবলঃ মহাসুরঃ ( অতিবলশালী মহাসুর হিরণ্যকশিপু ) রুষা ( ক্রোধে ) এবং দুরুক্তৈঃ ( এইরূপ দুর্ব্বাক্যের দ্বারা ) মহাভাগবতং সুতং ( পরম ভগবদ্ভক্ত পুত্র প্রহ্লাদকে ) মুহুঃ অর্দ্দয়ন্ (পুনঃ পুনঃ মর্ম্মযাতনা দিয়া ) খড়্গং প্রগৃহ্য ( খড়্গ গ্রহণ করতঃ ) বরাসনাৎ উৎপতিতঃ ( সিংহাসন হইতে লম্ফ দিয়া পড়িয়া ) স্তম্ভং স্বমুষ্টিনা ততার ( নিকটস্থ স্তম্ভে মুষ্টিপ্রহার করিল ) ॥ ১৫ ॥

অঙ্গ! ( হে মহারাজ যুধিষ্ঠির! ) তদা এব ( তখনই অর্থাৎ মুষ্টিপ্রহার করিবামাত্রই ) তস্মিন্ ( সেই স্তম্ভে ) অতিভীষণঃ নিনদঃ ( অতিভীষণ ধ্বনি ) বভূব ( উত্থিত হইল ), যেন অণ্ডকটাহম্ অস্ফুটং ( তাহাতে ব্রহ্মাণ্ডকটাহ যেন বিদীর্ণ হইয়া গেল ) অজাদয়ঃ তু ( এবং ব্রহ্মাদি দেবগণ ) স্বধিষ্ণ্যোপগতং যং বৈ ( স্ব স্ব ধামে ঐ ধ্বনি ) শ্রুত্বা ( শ্রবণ করিয়া ) স্বধামাত্যয়ং মেনিরে ( নিজ নিজ ধামের বিনাশকাল উপস্থিত বলিয়া মনে করিলেন ) ॥ ১৬ ॥

**অনুবাদ**

স্তম্ভমধ্যে ভগবান্‌কে না দেখিতে পাইয়া হিরণ্যকশিপু বলিল—আমিই জগদীশ্বর; আমি আত্মশ্লাঘাকারী তোর মস্তক ছেদন করিতেছি; যে তোর অভিলষিত আশ্রয়, সেই হরি আজ তোকে রক্ষা করুক্ ॥ ১৪ ॥

অতিবলশালী মহাসুর হিরণ্যকশিপু ক্রোধে এইরূপ দুর্ব্বাক্যের দ্বারা পরম ভগবদ্ভক্ত স্বীয় পুত্র প্রহ্লাদকে পুনঃ পুনঃ মর্ম্মযাতনা দিল এবং খড়্গ গ্রহণ করতঃ সিংহাসন হইতে লম্ফ দিয়া পড়িয়া নিকটস্থ স্তম্ভে মুষ্টিপ্রহার করিল ॥ ১৫ ॥

হে মহারাজ যুধিষ্ঠির! ঐ মুষ্টি প্রহারের সঙ্গে সঙ্গেই সেই স্তম্ভে অতিভীষণ ধ্বনি উত্থিত হইল; তাহাতে ব্রহ্মাণ্ডকটাহ যেন বিদীর্ণ হইয়া গেল এবং ব্রহ্মাদি দেবগণ স্ব স্ব ধামে ঐ ধ্বনি শ্রবণ করিয়া নিজ নিজ ধামের বিনাশকাল উপস্থিত বলিয়া মনে করিলেন ॥ ১৬ ॥

**টীকা**

হিরণ্যকশিপুঃ তমপশ্যন্নাহ—সোঽহমিতি ॥ ১৪ ॥ ১৫ ॥ যং নিনদম্, অপ্যয়ং নাশম্ ॥ ১৬ ॥ তস্য

স বিক্রমন্ পুত্রবধেপ্সুরোজসা নিশম্য নির্হ্রাদমপূর্ব্বমদ্ভুতম্।
অন্তঃসভায়াং ন দদর্শ তৎপদং বিতত্রসুর্যেন সুরারিযূথপাঃ ॥ ১৭ ॥
সত্যং বিধাতুং নিজভৃত্যভাষিতং ব্যাপ্তিঞ্চ ভূতেষ্বখিলেষু চাত্মনঃ।
অদৃশ্যতাত্যদ্ভুতরূপমুদ্বহন্ স্তম্ভে সভায়াং ন মৃগং ন মানুষম্ ॥ ১৮ ॥

**অন্বয়**

পুত্রবধেপ্সুঃ সঃ ( পুত্রবধে অভিলাষী সেই হিরণ্যকশিপু ) ওজসা বিক্রমন্ ( তেজঃসহকারে বিক্রম প্রকাশ করিতেছিল, সেই অবস্থায় ) অপূর্ব্বম্ অদ্ভুতং নির্হ্রাদং ( অভূতপূর্ব্ব অদ্ভুত ধ্বনি ) নিশম্য ( শ্রবণ করিয়া ) সুরারিযূথপাঃ ( অসুরদলপতিগণ ) যেন বিতত্রসুঃ ( যাহাতে ত্রাসান্বিত হইয়াছিল ), অন্তঃসভায়াং ( সভামধ্যে ) তৎপদং ( তাদৃশ ধ্বনির কারণ ) ন দদর্শ ( দেখিতে পাইল না ) ॥ ১৭ ॥

[ অনন্তর ভগবান্ ] নিজভৃত্যভাষিতং চ ( নিজ ভৃত্য অর্থাৎ ভক্ত প্রহ্লাদের বাক্য ) আত্মনঃ অখিলেষু ভূতেষু ব্যাপ্তিং চ ( এবং নিজের সমস্ত পদার্থে ব্যাপ্তি অর্থাৎ অবস্থান ) সত্যং বিধাতুম্ ( সত্য বলিয়া প্রমাণিত কবিবার নিমিত্ত ) ন মৃগং ন মানুষং অত্যদ্ভুতরূপং ( পশুও নহে, মনুষ্যও নহে এইরূপ অতি অদ্ভুত মূর্ত্তি ) উদ্বহন্ ( ধারণ করিয়া ) সভায়াং স্তম্ভে ( সভামধ্যে সেই স্তম্ভে ) অদৃশ্যত ( দৃষ্টিগোচর হইলেন ) ॥ ১৮ ॥

**অনুবাদ**

অসুরদলপতিগণ সেই ধ্বনি শ্রবণে ত্রাসান্বিত হইয়া পড়িল ; পুত্রবধে অভিলাষী হিরণ্যকশিপু তেজঃসহকারে বিক্রম প্রকাশ করিতেছিল এই অবস্থায় সেই অভূতপূর্ব্ব অদ্ভুত ধ্বনি শ্রবণ করিল ; কিন্তু সভামধ্যে তাদৃশ ধ্বনির কারণ কিছুই দেখিতে পাইল না ॥ ১৭ ॥

"ভগবান্ স্বয়ং গীতাতে বলিয়াছেন—আমার ভক্ত কখনও বিনষ্ট হয় না, ভগবদ্ভক্ত প্রহ্লাদ বলিয়াছেন—এই স্তম্ভে হরি দৃষ্টিগোচর হইতেছেন এবং ভগবান্ সর্ব্বত্র বিদ্যমান আছেন, হিরণ্যকশিপু চিন্তিত হইয়া বলিয়াছিল—হয় ত এই নির্ভীক বালক পুত্রের সহিত বিরোধের ফলেই আমার মৃত্যু হইবে এবং হিরণ্যকশিপু ব্রহ্মার নিকটে ব্রহ্মার সৃষ্ট কোন প্রাণী হইতেই যেন তাহার মৃত্যু না হয় ইত্যাদি বর প্রার্থনা করিয়াছিল, ব্রহ্মাও "তথাস্তু" বলিয়া বর প্রদান করিয়াছিলেন, সনকাদি মুনিগণ ভগবানের পার্ষদদ্বয়কে অভিশাপ প্রদান করিয়া পরে অনুগ্রহপূর্ব্বক বলিয়াছিলেন—তোমরা তিন জন্ম পরে মুক্ত হইবে" এই সকল ভক্তবাক্য এবং নিজের সমস্ত পদার্থে ব্যাপ্তি অর্থাৎ অবস্থান সত্য বলিয়া প্রমাণিত করিবার নিমিত্ত ভগবান্ শ্রীহরি পশুও নহে, মনুষ্যও নহে, এইরূপ অতি-অদ্ভুত বিগ্রহ ধারণ করিয়া সভামধ্যে সেই স্তম্ভে দৃষ্টিগোচর হইলেন ॥ ১৮ ॥

**টীকা**

নির্হ্রাদস্য পদমুত্তবস্থানম্ ॥ ১৭ ॥ নিজভৃত্যভাষিতং নিজভৃত্যান্ প্রতি শ্রীমুখেন ভাষিতং "ন মে ভক্তঃ প্রণশ্যতি" ইতি, যচ্চ ভৃত্যেন প্রহ্লাদেন ভাষিতং দৃশ্যতে ইতি, তথাত্মনোঽব্যাপ্তিং প্রতি নিজভৃত্যেন প্রহ্লাদেন ভাষিতং স সর্ব্বত্রেতি, তথা নিজভৃত্যেন হিরণ্যকশিপুনা ভাষিতম্ অকুতশ্চিন্তয়োঽমরঃ, এতদ্ বিরোধেন মে মৃত্যুর্ভবিতেতি ; তথা হিরণ্যকশিপুনা "যদি দাস্যস্যভিমতান্

স সত্ত্বমেবং পরিতো বিপশ্যন্ স্তম্ভস্য মধ্যাদনু নির্জ্জিহানম্।
নায়ং মৃগো নাপি নরো বিচিত্র-মহো কিমেতন্নৃমৃগেন্দ্ররূপম্ ॥ ১৯ ॥
মীমাংসমানস্য সমুত্থিতোঽগ্রতো নৃসিংহরূপস্তদলং ভয়ানকম্ ॥ ২০ ॥

### অন্বয়

সঃ (দৈত্যরাজ হিরণ্যকশিপু) এবং (সেই ধ্বনি যেমন শ্রবণ করিল, সেইরূপ) সত্ত্বং [জ্ঞাতুং] (গর্জ্জনকারী প্রাণীকেও দেখিবার নিমিত্ত) পরিতঃ বিপশ্যন্ (চতুর্দ্দিকে অবলোকন করিতে করিতে) অনু (পরক্ষণেই) স্তম্ভস্য মধ্যাৎ (স্তম্ভের মধ্য হইতে) নির্জ্জিহানং নৃমৃগেন্দ্ররূপং [বিপশ্যন্] (একটি নর ও সিংহের মিশ্র মূর্ত্তি নির্গত হইতে দেখিয়া) অহো! অয়ং ন মৃগঃ ন অপি নরঃ (আহা! এ পশুও নহে, মনুষ্যও নহে) এতৎ বিচিত্রং কিম্ (এই বিচিত্র মূর্ত্তিটি কি?) [ইতি মীমাংসিতবান্] (এইরূপ বিতর্ক করিতে লাগিল) ॥ ১৯ ॥

[তস্য এবম্] অলং ভয়ানকং তৎ [নৃসিংহরূপং] (হিরণ্যকশিপু এইরূপে অতিভয়ানক সেই নৃসিংহমূর্ত্তির বিষয়) মীমাংসমানস্য (মনে মনে বিচার করিতেছে এমন সময়ে তাহার) অগ্রতঃ (সম্মুখে) নৃসিংহরূপঃ হরিঃ সমুত্থিতঃ (নরসিংহরূপী শ্রীহরি সমুত্থিত হইলেন) ॥ ২০ ॥

### অনুবাদ

দৈত্যরাজ হিরণ্যকশিপু সেই ধ্বনি যেমন শ্রবণ করিল, সেইরূপ গর্জ্জনকারী প্রাণীকেও দেখিবার নিমিত্ত চতুর্দ্দিকে দৃষ্টিপাত করিতে লাগিল এবং পরক্ষণেই স্তম্ভের মধ্য হইতে একটি নর ও সিংহের মিশ্রমূর্ত্তি নির্গত হইতে দেখিয়া অহো! এ পশুও নহে, মনুষ্যও নহে, এই বিচিত্র মূর্ত্তিটি কি? এইরূপ বিতর্ক করিতে লাগিল ॥ ১৯ ॥

হিরণ্যকশিপু এইরূপে সেই অতিভয়ানক নৃসিংহমূর্ত্তির বিষয় মনে মনে বিতর্ক অর্থাৎ চিন্তা করিতেছে এমন সময়ে তাহার সম্মুখে নরসিংহরূপী শ্রীহরি সমুত্থিত হইলেন ॥ ২০ ॥

### টীকা

বরান্ মে বরদোত্তম! ভূতেভ্যস্ত্বদ্বিসৃষ্টেভ্যো মৃত্যুর্মা ভূন্মম প্রভো"! ইত্যাদি বরে প্রার্থিতে সতি যদ্ ব্রহ্মণা নিজভৃত্যেন ভাষিতং "তাতেমে দুর্ল্লভাঃ পুংসো যান্ বৃণীষে বরান্ মম। তথাপি বিতরাম্যঙ্গ" ইতি, তথা নিজভৃত্যৈঃ সনকাদিভিঃ শাপান্তবমস্তুতপ্তৈঃ ত্রিভিঃ জন্মভিঃ শাপ-মোক্ষো ভবত্বিতি ভাষিতং তৎ সর্ব্বং সত্যং বিধাতুম্ কর্ত্তুম্ অদ্ভুতং রূপমুদ্বহন্ দধৎ স্তম্ভে অদৃশ্যত দৃশ্যো বভুব ভগবানিতি শেষঃ ॥ ১৮ ॥ হিরণ্যকশিপুঃ এবং ধ্বনিরূপং কার্য্যং যথা জ্ঞাত-বান্, তদ্বৎ তৎকর্ত্তৃ সত্ত্বং প্রাণিবিশেষমপি জ্ঞাতুং পরিতঃ বিপশ্যন্ বিলোকয়ন্ অনু অনন্তরং স্তম্ভস্য মধ্যাৎ নির্জ্জিহানং নির্গচ্ছন্তং নৃমৃগেন্দ্ররূপম্ বিপশ্যন্ অহো! অয়ং ন মৃগঃ, নাপি নরঃ, এতদ্-বিচিত্রং কিমিতি মীমাংসিতবানিতি শেষঃ ॥ ১৯ ॥ এবমলং ভয়ানকং তৎ নৃমৃগেন্দ্ররূপং মীমাংসমানস্য অগ্রতঃ নৃসিংহরূপো ভগবান্ সমুত্থিতোঽভূৎ ॥ ২০ ॥ তদেব রূপমনুবর্ণয়তি—প্রতপ্তেত্যাদি ত্রিভিঃ। প্রতপ্তং যচ্চামীকরং স্বর্ণং তদ্বৎ পিশঙ্গে চণ্ডে অরুণে লোচনে যস্মিন্, স্ফুরন্ত্যঃ সটাঃ জটাঃ কেশরাঃ কণ্ঠরোমাণি চ যস্মিন্ তৎ স্ফুরৎসটাকেশরং জৃম্ভিতমাননং যস্মিন্ তৎ জৃম্ভিতাননং তচ্চ তচ্চ তৎ। করালা উগ্রা দংষ্ট্রা যস্মিন্, করবালঃ খড়্গঃ ভ্রমৎকরবালবৎ চঞ্চলা ক্ষুরান্তবৎ তীক্ষ্ণা চ জিহ্বা যস্মিন্, ভ্রুকুটীযুক্তেন মুখেন

প্রতপ্তচামীকরচণ্ডলোচনং স্ফুরৎসটাকেশরজৃম্ভিতাননম্।
করালদংষ্ট্রং করবালচঞ্চল-ক্ষুরান্তজিহ্বং ভ্রুকুটীমুখোল্বণম্ ॥ ২১ ॥
স্তব্ধোর্দ্ধকর্ণং গিরিকন্দরাদ্ভুত-ব্যাত্তাস্যনাসং হনুভেদভীষণম্।
দিবিস্পৃশৎকায়মদীর্ঘপীবর-গ্রীবোরুবক্ষঃস্থলমল্পমধ্যমম্ ॥ ২২ ॥
চন্দ্রাংশুগৌরৈশ্ছুরিতং তনূরুহৈ-র্বিষ্বগ্ভুজানীকশতং নখায়ুধম্।
দুরাসদং সর্ব্বনিজেতরায়ুধ-প্রবেকবিদ্রাবিতদৈত্যদানবম্ ॥ ২৩ ॥

**অন্বয়**

[ নৃসিংহদেবের রূপ বর্ণনা করিতেছেন ] প্রতপ্তচামীকরচণ্ডলোচনং ( নৃসিংহদেবের সেই মূর্ত্তিতে লোচনদ্বয় উত্তপ্ত সুবর্ণের ন্যায় পিঙ্গলবর্ণ ও উগ্র ), স্ফুরৎসটাকেশরজৃম্ভিতাননং ( জটা ও কেশর দীপ্তিশালী, মুখমণ্ডল বিকট ), করালদংষ্ট্রং ( দংষ্ট্রাসমূহ ভয়ানক ), করবালচঞ্চলক্ষুরান্তজিহ্বং ( জিহ্বা খড়্গের ন্যায় চঞ্চল ও ক্ষুরধারের ন্যায় তীক্ষ্ণ ছিল ), ভ্রুকুটীমুখোল্বণং ( ভ্রুকুটীযুক্ত মুখের দ্বারা ঐ মূর্ত্তি ভীষণ হইয়াছিল ), স্তব্ধোর্দ্ধকর্ণম্ ( ঐ মূর্ত্তিতে কর্ণদ্বয় নিশ্চল ও উদ্ধমুখ ), গিরিকন্দরাদ্ভুতব্যাত্তাস্যনাসম্ ( মুখ ও নাসিকা পর্ব্বতগুহার ন্যায় অদ্ভুত ও বিস্তারিত ছিল ), হনুভেদভীষণং ( কপোলপ্রান্তদ্বয়ের প্রসারণহেতু ঐ মূর্ত্তি ভীষণ হইয়াছিল ), দিবিস্পৃশৎকায়ম্ ( ঐ মূর্ত্তিতে দেহ আকাশস্পর্শী ), অদীর্ঘপীবরগ্রীবোরুবক্ষঃস্থলম্ ( গ্রীবা হ্রস্ব ও স্থূল, বক্ষঃস্থল বিশাল ), অল্পমধ্যমম্ ( উদর ক্ষীণ ছিল ), চন্দ্রাংশুগৌরৈঃ তনূরুহৈঃ বিষ্বক্ ছুরিতং ( ঐ মূর্ত্তি চন্দ্রকিরণের ন্যায় গৌরবর্ণ রোমরাজির দ্বারা পরিব্যাপ্ত ছিল ), ভুজানীকশতম্ ( ঐ মূর্ত্তিতে শত শত বাহু ) নখায়ুধম্ ( ও নখরূপ অস্ত্রশস্ত্রসমূহ বিদ্যমান ছিল ), দুরাসদম্ ( ঐ মূর্ত্তি দুর্দ্ধর্ষ ছিল ),

**অনুবাদ**

[ তিনটি শ্লোকে নৃসিংহদেবের রূপ বর্ণনা করিতেছেন ]—নৃসিংহদেবের সেই মূর্ত্তিতে লোচনদ্বয় উত্তপ্ত সুবর্ণের ন্যায় পিঙ্গলবর্ণ ও উগ্র, জটা ও কেশর দীপ্তিশালী, মুখমণ্ডল বিকট, দংষ্ট্রাসমূহ ভয়ানক, জিহ্বা খড়্গের ন্যায় চঞ্চল ও ক্ষুরধারের ন্যায় তীক্ষ্ণ ছিল ; ভ্রুকুটীযুক্ত মুখের দ্বারা ঐ মূর্ত্তি ভীষণ হইয়াছিল ; ঐ মূর্ত্তিতে কর্ণদ্বয় নিশ্চল ও উর্দ্ধমুখ এবং মুখ ও নাসিকা পর্ব্বতগুহার ন্যায় অদ্ভুত ও বিস্তারিত ছিল ; কপোলপ্রান্তদ্বয়ের বিস্তৃতিহেতু ঐ মূর্ত্তি ভীষণ হইয়াছিল ; ঐ মূর্ত্তিতে দেহ আকাশস্পর্শী, গ্রীবা হ্রস্ব ও স্থূল, বক্ষঃস্থল বিশাল ও উদর ক্ষীণ ছিল ; ঐ মূর্ত্তি চন্দ্রকিরণের ন্যায় গৌরবর্ণ রোমরাজিতে পরিব্যাপ্ত ছিল ; ঐ মূর্ত্তিতে শত শত বাহু ও নখরূপ অস্ত্রশস্ত্রসমূহ বিদ্যমান ছিল ; ঐ মূর্ত্তি দুর্দ্ধর্ষ ছিল এবং নিজের চক্রাদি শ্রেষ্ঠ অস্ত্রশস্ত্রসমূহ ও ইন্দ্রাদি দেবগণের বজ্রাদি শ্রেষ্ঠ অস্ত্রশস্ত্রসমূহের দ্বারা দৈত্য ও দানবগণকে বিতাড়িত করিতেছিল ॥ ২১ ॥ ২২ ॥ ২৩ ॥

**টীকা**

উল্বণম্ ॥ ২১ ॥ স্তব্ধৌ উর্দ্ধৌ কর্ণৌ যস্মিন্, গিরিকন্দরবৎ অদ্ভুতং ব্যাত্তং প্রসৃতমাস্যং নাসে চ যস্মিন্, হন্বোঃ কপোলপ্রান্তয়োঃ ভেদেন প্রসারণেন ভীষণম্, দিবি স্পৃশদত্যুচ্চঃ কায়ো যস্মিন্, অলুক্ সমাসঃ ; অদীর্ঘা পীবরা পুষ্টা চ গ্রীবা যস্মিন্, উরু বিশালং বহু বিস্তীর্ণং বক্ষঃস্থলং যস্মিন্ তচ্চ তচ্চ

প্রায়েণ মেঽয়ং হরিণোরুমায়িনা বধঃ স্মৃতোঽনেন সমুদ্যতেন কিম্।
এবং ব্রুবংস্ত্বভ্যপতদ্ গদায়ুধো নদন্ নৃসিংহং প্রতি দৈত্যকুঞ্জরঃ ॥ ২৪ ॥
অলক্ষিতোঽগ্নৌ পতিতঃ পতঙ্গমো যথা নৃসিংহৌজসি সোঽসুরস্তদা।
ন তদ্বিচিত্রং খলু সত্ত্বধামনি স্বতেজসা যো নু পুরাপিবৎ তমঃ ॥ ২৫ ॥

**অন্বয়**

সর্ব্বনিজেতরায়ুধপ্রবেকবিদ্রাবিতদৈত্যদানবম্ (এবং নিজের চক্রাদি এবং ইন্দ্রাদি দেবগণের বজ্রাদি শ্রেষ্ঠ অস্ত্রশস্ত্রসমূহের দ্বারা দৈত্য ও দানবগণকে বিতাড়িত করিতেছিল) ॥ ২১ ॥ ২২ ॥ ২৩ ॥

প্রায়েণ উরুমায়িনা হরিণা (হরি প্রায়ই মায়া অবলম্বন করিয়া থাকে, সেই মহামায়াবী হরি) মে অয়ং বধঃ স্মৃতঃ (আমাকে এইরূপে সম্মুখযুদ্ধে বধ করিবে স্থির করিয়াছে), [তথাপি] অনেন সমুদ্যতেন কিম্? (তাহা হইলেও ইহার এইরূপ উদ্যম অর্থাৎ চেষ্টায় আমার কি হইবে?) এবং ব্রুবন্ (এইরূপ বলিতে বলিতে) দৈত্যকুঞ্জরঃ তু (দৈত্যরাজ হিরণ্যকশিপু) গদায়ুধঃ (গদাহস্তে) নদন্ (গর্জ্জন করিতে করিতে) নৃসিংহং প্রতি (নৃসিংহদেবের) অভ্যপতৎ (অভিমুখে ধাবিত হইল) ॥ ২৪ ॥

তদা (তখন) অগ্নৌ পতিতঃ (অগ্নিতে পতিত) পতঙ্গমঃ যথা (পতঙ্গের ন্যায়) সঃ অসুরঃ (সেই হিরণ্যকশিপু) নৃসিংহৌজসি [পতিতঃ সন্] (নৃসিংহদেবের তেজঃপুঞ্জে পতিত হইয়া) অলক্ষিতঃ [অভবৎ] (অদৃশ্য হইয়া গেল)। নু (আহা!) যঃ (যে শ্রীহরি) পুরা (সৃষ্টির আদিতে) স্বতেজসা (স্বীয় তেজের দ্বারা) তমঃ (প্রলয়কালীন তমঃ) অপিবৎ (পান অর্থাৎ দূর করিয়াছিলেন), [তস্মিন্] সত্ত্বধামনি (সেই অপ্রাকৃত তেজের আশ্রয় শ্রীহরিতে) [পতিতস্য তমোময়স্য দৈত্যস্য যৎ অদর্শনম্] (পতিত তমোময় অসুরের যে অদর্শন), তৎ বিচিত্রং ন খলু (তাহা বিচিত্র নহে) ॥ ২৫ ॥

**অনুবাদ**

হরি প্রায়ই মায়া অবলম্বন করিয়া থাকে, সেই মহামায়াবী হরি আমাকে এইরূপে সম্মুখ সমরে বধ করিবে স্থির করিয়াছে, তাহা হইলেও ইহার এইরূপ চেষ্টায় আমার কি হইবে? এইরূপ বলিতে বলিতে দৈত্যরাজ হিরণ্যকশিপু গদাহস্তে গর্জ্জন করিতে করিতে নৃসিংহদেবের অভিমুখে ধাবিত হইল ॥ ২৪ ॥

তখন অগ্নিতে পতিত পতঙ্গের ন্যায় সেই হিরণ্যকশিপু নৃসিংহদেবের তেজঃপুঞ্জে

**টীকা**

তৎ, অল্পং মধ্যমমুদরং যস্মিন্ ॥ ২২ ॥ চন্দ্রাংশুবদ্ গৌরৈঃ তনূরুহৈঃ বিষ্বক্ পরিতঃ ছুরিতং ব্যাপ্তং, ভুজা এব উভয়তোঽনীকশতং যস্মিন্, নখাস্তেবায়ুধানি যস্মিন্। দুরাসদম্ আসাদিতুমশক্যম্, সর্ব্বাণি চ নিজানি সুদর্শনাদীনি ইতরাণি বজ্রাদীনি এবায়ুধপ্রবেকাঃ শস্ত্রশ্রেষ্ঠাস্তৈঃ বিদ্রাবিতাঃ দৈত্যা দানবাশ্চ যেন, এবম্ভূতং রূপং মীমাংসতঃ সমুত্থিত ইতি পূর্ব্বেণান্বয়ঃ ॥ ২৩ ॥ প্রায়ঃ উরুমায়িনা অত্যদ্ভুতশক্তিমতা হরিণা বিষ্ণুনা মে মমায়ং সংগ্রামে শ্লাঘ্যত্বেন প্রসিদ্ধো বধঃ স্মৃতশ্চিন্তিতস্তথাপ্যনেন সমুদ্যতেন কিং স্যাৎ। স দৈত্যকুঞ্জর এবং ব্রুবন্ গদায়ুধঃ নদন নৃসিংহং প্রতি অভ্যপতৎ ॥ ২৪ ॥ অপি তু পুনঃ নৃসিংহৌজসি পতিতঃ সন্ অগ্নৌ পতঙ্গমো যথা তদ্বৎ অলক্ষিতোঽভবৎ। সত্ত্বস্যাপ্রাকৃতস্য তেজসো ধামনি আশ্রয়ে ভগবতি পতিতস্য তমোময়স্য দৈত্যস্য যদদর্শনং তদ্বিচিত্রং ন ভবতি, যঃ পুরা

ততোঽভিপদ্যাভ্যহনন্মহাসুরো রুষা নৃসিংহং গদয়োরুবেগয়া।
তং বিক্রমন্তং সগদং গদাধরো মহোরগং তার্ক্ষ্যসুতো যথাগ্রহীৎ ॥ ২৬ ॥
স তস্য হস্তোৎকলিতস্তদাসুরো বিক্রীড়তো যদ্বদহির্গরুত্মতঃ।
অসাধ্বমন্যন্ত হৃতৌকসোঽমরা ঘনচ্ছদা ভারত! সর্ব্বধিষ্ণ্যপাঃ ॥ ২৭ ॥

**অন্বয়**

ততঃ (অনন্তর) মহাসুরঃ (মহাসুর হিরণ্যকশিপু) রুষা (ক্রোধে) অভিপদ্য (নৃসিংহদেবের সম্মুখীন হইয়া) উরুবেগয়া গদয়া (মহাবেগশালী গদার দ্বারা) নৃসিংহম্ অভ্যহনৎ (নৃসিংহদেবকে আঘাত করিল); [তদা] (তখন) তার্ক্ষ্যসুতঃ মহোরগং যথা (কশ্যপপুত্র গরুড় যেমন মহাসর্পকে ধরিয়া ফেলে, সেইরূপ) গদাধরঃ (ভগবান্ গদাধর) সগদং বিক্রমন্তং তং (গদার সহিত আক্রমণকারী সেই হিরণ্যকশিপুকে) অগ্রহীৎ (ধরিয়া ফেলিলেন) ॥ ২৬ ॥

ভারত! (হে যুধিষ্ঠির!) তদা (তখন) বিক্রীড়তঃ গরুত্মতঃ অহিঃ যদ্বৎ (ক্রীড়াকারী গরুড়ের হাত হইতে সর্প যেমন দুই একবার মুক্ত হয়), [তথা] (সেইরূপ) সঃ অসুরঃ (ঐ হিরণ্যকশিপু) [বিক্রীড়তঃ] তস্য (ক্রীড়াকারী নৃসিংহরূপী শ্রীহরির) হস্তোৎকলিতঃ (হাত হইতে মুক্ত হইল); [তেন] (তাহাতে) হৃতৌকসঃ অমরাঃ (স্থানভ্রষ্ট দেবগণ) সর্ব্বধিষ্ণ্যপাঃ (ও লোকপালগণ) ঘনচ্ছদাঃ (মেঘান্তরালে থাকিয়া) [তৎ] অসাধু অমন্যন্ত (তাহা ভাল মনে করিলেন না) ॥ ২৭ ॥

**অনুবাদ**

পতিত হইয়া অদৃশ্য হইয়া গেল। আহা! যে শ্রীহরি সৃষ্টির আদিতে স্বীয় তেজের দ্বারা প্রলয়কালীন তমঃ দূর করিয়াছিলেন, অপ্রাকৃত তেজের আশ্রয় সেই শ্রীহরিতে পতিত হইয়া তমোময় অসুরের যে অদর্শন, তাহা বিচিত্র নহে ॥ ২৫ ॥

অনন্তর মহাসুর হিরণ্যকশিপু ক্রোধে নৃসিংহদেবের সম্মুখীন হইয়া মহাবেগশালী গদার দ্বারা তাঁহাকে আঘাত করিল; তখন কশ্যপপুত্র গরুড় যেমন মহাসর্পকে ধরিয়া ফেলে, সেইরূপ ভগবান্ গদাধর নৃসিংহদেব আক্রমণকারী সেই হিরণ্যকশিপুকে গদার সহিত ধরিয়া ফেলিলেন ॥ ২৬ ॥

হে যুধিষ্ঠির! তখন ক্রীড়াশীল গরুড়ের হাত হইতে সর্প যেমন দুই একবার মুক্ত হয়, সেইরূপ ঐ হিরণ্যকশিপু ক্রীড়াশীল নৃসিংহরূপী শ্রীহরির হাত হইতে মুক্ত হইল অর্থাৎ ক্রীড়াচ্ছলে নৃসিংহদেব তাহাকে ছাড়িয়া দিলেন; তাহাতে স্থানচ্যুত দেবগণ ও লোকপালগণ মেঘের অন্তরালে থাকিয়া তাহা ভাল মনে করিলেন না অর্থাৎ নৃসিংহদেবের হাত হইতে হিরণ্যকশিপু মুক্ত হওয়ায় তাঁহারা অমঙ্গল আশঙ্কা করিতে লাগিলেন ॥ ২৭ ॥

**টীকা**

সৃষ্ট্যাদৌ প্রলয়কালীনং তমঃ নু অহো অপিবৎ ॥ ২৫ ॥ সংক্ষেপেণোক্তং পতনাদর্শনপ্রকারং বিস্তরেণ বর্ণয়তি—তত ইত্যাদিনা। বিক্রমন্তং ততস্ততঃ প্রহরন্তং তার্ক্ষ্যসুতো গরুড়ো মহোরগং যথা অগ্রহীৎ ॥ ২৬ ॥ তথা বিক্রীড়তোঽহিঃ যদ্বদুৎকলিতো ভবেৎ, তদ্বৎ সঃ অসুরঃ তস্য হস্তাৎ উৎকলিতো মুক্তঃ। তেন হৃতৌকসোঽমরাঃ দেবাঃ সর্ব্বে ধিষ্ণ্যপাঃ দিক্‌পালাঃ ঘনচ্ছদাঃ মেঘান্তরিতাঃ

তং মন্যমানো নিজবীর্য্যশঙ্কিতং যদ্ধস্তমুক্তো নৃহরিং মহাসুরঃ।
পুনস্তমাসজ্জত খড়্গচর্ম্মণী প্রগৃহ্য বেগেন জিতশ্রমো মৃধে ॥ ২৮ ॥
তং শ্যেনবেগং শতচন্দ্রবর্ত্মভি-শ্চরন্তমচ্ছিদ্রমুপর্য্যধো হরিঃ।
কৃত্বাট্টহাসং খরমুৎস্বনোল্বণং নিমীলিতাক্ষং জগৃহে মহাজবঃ ॥ ২৯ ॥

### অন্বয়

মৃধে জিতশ্রমঃ ( যুদ্ধে শ্রমশূন্য ) মহাসুরঃ ( মহাসুর হিরণ্যকশিপু ) ) যদ্ধস্তমুক্তঃ ( যাঁহার হস্ত হইতে মুক্ত হইল ), তং নৃহরিং ( সেই নৃসিংহদেবকে ) নিজবীর্য্যশঙ্কিতং ( স্বীয় পরাক্রমে শঙ্কিত ) মন্যমানঃ ( মনে করিয়া ) খড়্গচর্ম্মণী প্রগৃহ্য (খড়্গ ও চর্ম্ম ধারণ করতঃ ) বেগেন পুনঃ তম্ ( মহাবেগে পুনরায় তাঁহাকে ) আসজ্জত ( আক্রমণ করিল ) ॥ ২৮ ॥

শতচন্দ্রবর্ত্মভিঃ ( হিরণ্যকশিপু খড়্গ ও চর্ম্মের ভ্রমণপথে ) অচ্ছিদ্রম্ উপর্য্যধঃ চরন্তম্ (ছিদ্রশূন্যভাবে অর্থাৎ নিরন্তর উপরে ও নীচে পরিভ্রমণ করিতে থাকিলে) শ্যেনবেগং নিমীলিতাক্ষং তং খরং ( শ্যেনপক্ষীর ন্যায় বেগশালী ও ভয়ে মুদ্রিতনয়ন সেই খল হিরণ্যকশিপুকে ) মহাজবঃ হরিঃ ( মহাবেগশালী নৃসিংহরূপী শ্রীহরি ) উৎস্বনোল্বণং অট্টহাসং কৃত্বা ( মহাশব্দে ভয়ঙ্কর অট্টহাস্য করিয়া ) জগৃহে ( ধরিয়া ফেলিলেন ) ॥ ২৯ ॥

### অনুবাদ

মহাসুর হিরণ্যকশিপু যুদ্ধে কখনও পরিশ্রান্ত হয় না ; সে নৃসিংহদেবের হস্ত হইতে মুক্ত হইয়া নৃসিংহদেবকে স্বীয় পরাক্রমে শঙ্কিত মনে করিল এবং খড়্গ ও চর্ম্ম ধারন করিয়া মহাবেগে তাঁহাকে আক্রমণ করিল ॥ ২৮ ॥

হিরণ্যকশিপু খড়্গ ও চর্ম্মের ভ্রমণপথে উপরে ও নীচে ছিদ্রশূন্যভাবে অর্থাৎ নিরন্তর পরিভ্রমণ করিতে লাগিল, তখন মহাবেগশালী নৃসিংহরূপী শ্রীহরি মহাশব্দে ভয়ঙ্কর উচ্চহাস্য করিয়া শ্যেনপক্ষীর ন্যায় বেগশালী সেই খল হিরণ্যকশিপুকে ধরিয়া ফেলিলেন ; নৃসিংহদেবের অট্টহাস্যে হিরণ্যকশিপুর নয়নদ্বয় নিমীলিত হইল ॥ ২৯ ॥

### টীকা

তদ্ধুৎকলনম্ অসাধু অমন্যন্ত ॥ ২৭ ॥ মহাসুরঃ যস্য হস্তাৎ মুক্তস্তং নৃহরিং নিজবীর্য্যশঙ্কিতং মন্যমানঃ খড়্গচর্ম্মণী প্রগৃহ্য মৃধে জিতশ্রমঃ শ্রমশূন্যঃ বেগেন পুনস্তমাসজ্জত ॥ ২৮ ॥ তং খরং খলং হিরণ্যকশিপুং শ্যেনস্যেব বেগো যস্য সঃ তথা তম্, শতচন্দ্রবর্ত্মভিঃ খড়্গচর্ম্মভ্রামণমার্গৈঃ অচ্ছিদ্রং যথা স্যাৎ তথা উপর্য্যধশ্চরন্তং মহাজবো হরিঃ উৎস্বনেন উন্নাদেন উল্বণং ভয়ঙ্করম্ অট্টহাসমুচ্চৈর্হাসং কৃত্বা জগৃহে ; কথম্ভূতম্ ? অট্টহাসেন নিমীলিতে অক্ষিণী যস্য তম্ ॥ ২৯ ॥ বিষ্বক্ সর্ব্বতঃ স্ফুরন্তং নিঃসরন্তং গ্রহণেনাতুরম্ ইন্দ্রেণ সহ যুদ্ধে কুলিশেনাপি ন ক্ষতা ত্বক্ যস্য তম্, যথা আখুং মূষিকং ব্যালঃ সর্পো বিদারয়েৎ দন্তৈরিতি শেষঃ, "ব্যালো দুষ্টগজে সর্পে" ইতি কোষাৎ, যথা গরুড়ো মহাবিষমহিং নখৈঃ বিদারয়েৎ, তথা দ্বারি নান্তর্ন বহিঃ উরুম্ উরৌ আপাত্য ন ভূমৌ ন

বিষ্বক্ স্ফুরন্তং গ্রহণাতুরং হরি-র্ব্যালো যথাখুং কুলিশাক্ষতত্বচম্ ।
দ্বার্য্যূরুমাপাত্য দদার লীলয়া নখৈর্যথাহিং গরুড়ো মহাবিষম্ ॥ ৩০ ॥
সংরম্ভদুষ্প্রেক্ষ্যকরাললোচনো ব্যাত্তাননান্তং বিলিহন্ স্বজিহ্বয়া ।
অসৃগ্লবাক্তারুণকেশরাননো যথান্ত্রমালী দ্বিপহত্যয়া হরিঃ ॥ ৩১ ॥

## অন্বয়

কুলিশাক্ষতত্বচম্ ( ইন্দ্রের সহিত যুদ্ধে বজ্রপ্রহারেও যাহার চর্ম্ম ছিন্ন হয় নাই ) বিষ্বক্ স্ফুরন্তং ( এবং যে চতুর্দ্দিকে বিচরণ করিতেছিল ), গ্রহণাতুরং ( সেই হিরণ্যকশিপুকে নৃসিংহদেব ধরিবামাত্র সে কাতর হইয়া পড়িল, তখন তাহাকে ) হরিঃ ( নৃসিংহরূপী শ্রীহরি ) দ্বারি উরুম্ আপাত্য ( দ্বারদেশে স্বীয় উরুতে স্থাপন করিয়া ) ব্যালঃ [ দন্তৈঃ ] আখুং যথা ( সর্প দন্তের দ্বারা যেমন মূষিককে বিদারণ করে ), গরুড়ঃ [ নখৈঃ ] মহাবিষম্ অহিং যথা ( গরুড় নখের দ্বারা যেমন মহাবিষধর সর্পকে বিদারণ করে ), [ তথা ] ( সেইরূপ ) নখৈঃ ( নখসমূহের দ্বারা ) লীলয়া ( অবলীলাক্রমে ) দদার ( বিদারণ করিলেন ) ॥ ৩০ ॥

সংরম্ভদুষ্প্রেক্ষ্যকরাললোচনঃ ( কোপহেতু নৃসিংহদেবের লোচনদ্বয় দুর্দ্দর্শনীয় ও ভয়ঙ্কর হইল ), স্বজিহ্বয়া ( তিনি নিজ জিহ্বাদ্বারা ) ব্যাত্তাননান্তং বিলিহন্ ( বিস্তৃত মুখের প্রান্তভাগ লেহন করিতে লাগিলেন ), দ্বিপহত্যয়া আন্ত্রমালী হরিঃ যথা ( হস্তিবধের দ্বারা অন্ত্রমালাধারী সিংহের কেশর ও মুখ যেমন রক্তাক্ত ও অরুণবর্ণ হয়, সেইরূপ ) অস্রগ্লবাক্তারুণকেশরাননঃ ( তাঁহার কেশর ও বদনমণ্ডল রক্তাক্ত ও

## অনুবাদ

পূর্ব্বে ইন্দ্রের সহিত যুদ্ধে বজ্রপ্রহারেও হিরণ্যকশিপুর চর্ম্ম ছিন্ন হয় নাই, এক্ষণেও সে চতুর্দ্দিকে বিচরণ করিতেছিল, কিন্তু নৃসিংহরূপী শ্রীহরি তাহাকে ধরিবামাত্র সে কাতর হইয়া পড়িল ; অনন্তর নৃসিংহদেব তাহাকে দ্বারদেশে স্বীয় উরুতে স্থাপন করিয়া সর্প দন্তের দ্বারা যেমন মূষিককে বিদারণ করে, গরুড় নখের দ্বারা যেমন মহাবিষধর সর্পকে বিদারণ করে, সেইরূপ নখসমূহের দ্বারা অবলীলাক্রমে বিদারণ করিলেন। [ "গৃহের অভ্যন্তরে বা বাহিরে হিরণ্যকশিপুর মৃত্যু হইবে না" ব্রহ্মার এইরূপ বর ছিল বলিয়া নৃসিংহদেব তাহাকে দ্বারদেশে রাখিয়া বধ করিলেন ] ॥ ৩০ ॥

কোপহেতু নৃসিংহদেবের লোচনদ্বয় দুর্দ্দর্শনীয় ও ভয়ঙ্কর হইল, তিনি স্বীয় জিহ্বার দ্বারা বিস্তৃত মুখের প্রান্তভাগ লেহন করিতে লাগিলেন, হস্তীকে বধ করিয়া সিংহ তাহার

## টীকা

ব্যোম্নি নখৈরেব ন তু ব্যসুভিরসুমদ্ভির্ব্বা লীলয়া দদার ; দিবানক্তাভাবায় সন্ধ্যায়ামিতি জ্ঞেয়ম্ ॥ ৩০ ॥
হিরণ্যকশিপুবধমুক্ত্বা তদনুচরবধমাহ—সংরম্ভেতি দ্বাভ্যাম্। সংরম্ভেণ কোপেন দুষ্প্রেক্ষ্যে দ্রষ্টুমশক্যে করালে লোচনে যস্য, স্বজিহ্বয়া ব্যাত্তাননান্তং বিলিহন্ দ্বিপস্য হত্যয়া বধেন হরিঃ সিংহ ইব অসৃক্-লবৈঃ রক্তবিন্দুভিঃ আক্তা অতএব অরুণাঃ কেশরাঃ আননঞ্চ যস্য, আন্ত্রাণাং মালা যস্য স হরিঃ ॥ ৩১ ॥
নখাঙ্কুরৈঃ উৎপাটিতহৃৎসরোরুহং তং বিসৃজ্য তস্য সহস্রশঃ অনুচরান্ ভৃত্যান্ অনুপথান্ তমনুপন্থা

নখাঙ্কুরোৎপাটিতহৃৎসরোরুহং বিসৃজ্য তস্যানুচরানুদায়ুধান্ ।
অহন্ সমস্তান্নখশস্ত্রপাণিভি-র্দোর্দ্দণ্ডযূথোঽনুপথান্ সহস্রশঃ ॥ ৩২ ॥
সটাবধূতা জলদাঃ পরাপতন্ গ্রহাশ্চ তদ্দৃষ্টিবিমুষ্টরোচিষঃ ।
অম্ভোধয়ঃ শ্বাসহতা বিচুক্ষুভু-র্নির্হ্রাদভীতা দিগিভা বিচুক্রুশুঃ ॥ ৩৩ ॥

### অন্বয়

অরুণবর্ণ হইল ), দোর্দ্দণ্ডযূথঃ ( বহু ভুজদণ্ডসমন্বিত সেই নৃসিংহদেব ) নখাঙ্কুরোৎপাটিতহৃৎসরোরুহং ( নখের দ্বারা হিরণ্যকশিপুর হৃৎপদ্ম উৎপাটনপূর্ব্বক তাহাকে ) বিসৃজ্য ( পরিত্যাগ করিয়া ) উদায়ুধান্ ( অস্ত্রশস্ত্র উত্তোলন করিয়া আক্রমণকারী ) তস্য সহস্রশঃ অনুচরান্ ( তাহার সহস্র সহস্র অনুচরগণকে ) সমস্তান্ অনুপথান্ ( ও অনুজীবিগণকে ) নখশস্ত্রপাণিভিঃ ( নখ, অস্ত্রশস্ত্র ও হস্তের দ্বারা ) অহন্ ( বধ করিলেন ) ॥ ৩১ ॥ ৩২ ॥

জলদাঃ ( মেঘসমূহ ) সটাবধূতাঃ ( তাঁহার জটাঘাতে চালিত হইয়া ) পরাপতন্ ( দূরে সরিয়া গেল ), গ্রহাঃ তদ্দৃষ্টিবিমুষ্টরোচিষঃ ( তাহার দৃষ্টির দ্বারা গ্রহগণের জ্যোতিঃ ম্লান হইল ), অম্ভোধয়ঃ ( সমুদ্র সকল ) শ্বাসহতাঃ ( তাঁহার নিঃশ্বাসবায়ুর আঘাতে আহত হইয়া ) বিচুক্ষুভুঃ ( বিক্ষুব্ধ হইল ), দিগিভাঃ চ ( দিগ্‌গজগণ ) নির্হ্রাদভীতাঃ ( তাঁহার গর্জ্জনধ্বনিতে ভীত হইয়া ) বিচুক্রুশুঃ ( চীৎকার করিতে লাগিল ) ॥ ৩৩ ॥

### অনুবাদ

অস্ত্রের অর্থাৎ নাড়ীসমূহের মালা ধারণ করিলে ঐ সিংহের কেশর ও মুখমণ্ডল যেমন রক্তাক্ত ও অরুণবর্ণ হয়, সেইরূপ তাঁহার কেশর ও মুখমণ্ডল রক্তাক্ত ও অরুণবর্ণ হইল, বহু বাহুদণ্ড-সমন্বিত তাদৃশ নৃসিংহদেব নখের দ্বারা হিরণ্যকশিপুর হৃৎপদ্ম উৎপাটন করতঃ তাহাকে পরিত্যাগ করিলেন এবং অস্ত্রশস্ত্র উত্তোলন করিয়া আক্রমণকারী তাহার সহস্র সহস্র অনুচরগণকে ও অনুজীবিগণকে নখ, অস্ত্রশস্ত্র ও হস্তের দ্বারা বধ করিলেন ॥ ৩১ ॥ ৩২ ॥

মেঘসমূহ নৃসিংহদেবের জটাঘাতে চালিত হইয়া দূরে সরিয়া পড়িল, তাঁহার দৃষ্টিতে গ্রহগণের জ্যোতিঃ ম্লান হইল, সমুদ্র সকল তাঁহার নিঃশ্বাসবায়ুর আঘাতে আহত হইয়া বিক্ষুব্ধ হইল, দিগ্‌গজগণ তাঁহার গর্জ্জনধ্বনিতে ভীত হইয়া চীৎকার করিতে লাগিল ॥ ৩৩ ॥

### টীকা

জীবনমার্গো যেষাং তান্, দোর্দ্দণ্ডযূথানি যস্য সঃ নখাদিভিঃ অহন্ হতবান্ ॥ ৩২ ॥ তস্য নিরতিশয়ং প্রতাপমাহ—সটেতি দ্বাভ্যাম্ । সটাভিঃ অবধূতাঃ অপনীতাঃ পরাপতন্ দূরমগমন্ ॥ ৩৩ ॥ দ্যৌঃ তস্য সটাভিঃ ক্ষিপ্তৈরাকৃষ্টৈর্বিমানৈঃ সঙ্কুলা ব্যাপ্তা জাতা, পদা অতিপীড়িতা ক্ষ্মা প্রোৎসর্পত অনুব্যচলৎ অমুষ্য রংহসা বেগেন, তস্য তেজসা খ' নভঃ ককুভো দিশশ্চ ন রেজিরে ॥ ৩৪ ॥ ততস্তদনন্তরং সভায়ামুত্তমে নৃপাসনে প্রহ্লাদার্থং তৎপ্রসাদীকর্ত্তুমুপবিষ্টং সম্ভৃতং সম্যক্ স্বভাবত এব ভৃতং পূর্ণং তেজো যস্য তং, ন লক্ষিতো দ্বৈরথঃ প্রতিযোদ্ধা যেন তং, অত্যামর্ষণং প্রচণ্ডবক্ত্রং ভীত্যা কশ্চন কোঽপি ন বভাজ

দ্যৌস্তৎসটোৎক্ষিপ্তবিমানসঙ্কুলা প্রোৎসর্পত ক্ষ্মা চ পদাভিপীড়িতা।
শৈলাঃ সমুৎপেতুরমুষ্য রংহসা তত্তেজসা খং ককুভো ন রেজিরে ॥ ৩৪ ॥
ততঃ সভায়ামুপবিষ্টমুত্তমে নৃপাসনে সংভৃততেজসং বিভুম্।
অলক্ষিতদ্বৈরথমত্যমর্ষণং প্রচণ্ডবক্ত্রং ন বভাজ কশ্চন ॥ ৩৫ ॥
নিশম্য লোকত্রয়মস্তকজ্বরং তমাদিদৈত্যং হরিণা হতং মৃধে।
প্রহর্ষবেগোৎকলিতাননা মুহুঃ প্রসূনবর্ষৈর্ববৃষুঃ সুরস্ত্রিয়ঃ ॥ ৩৬ ॥

**অন্বয়**

দ্যৌঃ (স্বর্গ) তৎসটোৎক্ষিপ্তবিমানসঙ্কুলা ['জাতা'] (তাঁহার জটার আঘাতে উৎক্ষিপ্ত অর্থাৎ উচ্চালিত বিমানসমূহের দ্বারা পরিব্যাপ্ত হইল), ক্ষ্মা (পৃথিবী) পদাভিপীড়িতা (তাঁহার পদভরে প্রপীড়িতা হইয়া) প্রোৎসর্পত (সঞ্চালিতা হইল), অমুষ্য রংহসা (তাঁহার বেগে) শৈলাঃ সমুৎপেতুঃ (পর্ব্বতসমূহ উৎপতিত হইল) তত্তেজসা খং ককুভঃ চ (এবং তাঁহার তেজে আকাশ ও দিকসকল) ন রেজিরে (শ্রীভ্রষ্ট হইল) ॥ ৩৪ ॥

ততঃ (অনন্তর) সভায়াম্ (সভামধ্যে) উত্তমে নৃপাসনে উপবিষ্টম (উত্তম রাজসিংহাসনে উপবিষ্ট), সম্ভৃততেজসম্ (অতি তেজস্বী), অলক্ষিতদ্বৈরথম্ (প্রতিদ্বন্দ্বীশূন্য), অত্যমর্ষণং (অতিক্রোধী) প্রচণ্ডবক্ত্রম্ (ও করালবদন) বিভুং (প্রভু নৃসিংহদেবকে) [ভয়হেতু] কশ্চন (কেহই) ন বভাজ (সেবা করিতে সমর্থ হইল না) ॥ ৩৫ ॥

[তদা] (তখন) সুরস্ত্রিয়ঃ (দেবরমণীগণ) লোকত্রয়মস্তকজ্বরং (ত্রিলোকের শিরঃপীড়ার ন্যায়)

**অনুবাদ**

তাঁহার জটার আঘাতে উৎক্ষিপ্ত অর্থাৎ উচ্চালিত বিমানসমূহের দ্বারা স্বর্গ পরিব্যাপ্ত হইল, পৃথিবী তাঁহার পদভরে প্রপীড়িতা ও সঞ্চালিতা হইল, পর্ব্বতসমূহ তাঁহার বেগে উৎপতিত হইল এবং তাঁহার তেজে আকাশ ও দিক্‌সমূহ শ্রীভ্রষ্ট হইল ॥ ৩৪ ॥

অনন্তর নৃসিংহদেব সভামধ্যে উত্তম রাজসিংহাসনে উপবিষ্ট হইলেন, তাঁহার আর কেহ প্রতিদ্বন্দ্বী যোদ্ধা রহিল না, তখন অতিশয় তেজস্বী, মহাক্রোধী ও করালবদন প্রভু নৃসিংহদেবকে দর্শন করিয়া ভয়হেতু কেহই তাঁহার সেবা করিতে সমর্থ হইল না ॥ ৩৫ ॥

তখন দেবরমণীগণ ত্রিলোকের শিরঃপীড়ার ন্যায় সেই আদিদৈত্য হিরণ্যকশিপু নৃসিংহরূপী শ্রীহরিকর্ত্তৃক যুদ্ধে নিহত হইয়াছে শ্রবণ করিয়া আনন্দিত হইলেন এবং হর্ষোৎফুল্ল-বদনে তাঁহার উপরে পুষ্পবর্ষণ করিতে লাগিলেন ॥ ৩৬ ॥

**টীকা**

নাসেবত ॥ ৩৫ ॥ সুরাণাং স্ত্রিয়ঃ লোকত্রয়স্য মস্তকজ্বরং দুঃসহশিরঃপীড়ামিব তমাদিদৈত্যং হরিণা দুঃখনাশকেন মৃধে হতং নিশম্য প্রহর্ষবেগেন উৎকলিতানি আননানি যাসাং তাঃ প্রসূনবর্ষৈঃ ববৃষুঃ ॥ ৩৬ ॥ তদা তস্মিন্নবসরে দিদৃক্ষতাং দ্রষ্টুমিচ্ছতাং নাকিনাং দিবৌকসাং বিমানাবলিভিঃ নভস্তলং সঙ্কুলম্ আস

তদা বিমানাবলিভির্নভস্তলং দিদৃক্ষতাং সঙ্কুলমাস নাকিনাম্ ।
সুরানকা দুন্দুভয়োঽথ জঘ্নিরে গন্ধর্ব্বমুখ্যা ননৃতুর্জগুঃ স্ত্রিয়ঃ ॥ ৩৭ ॥
তত্রোপব্রজ্য বিবুধা ব্রহ্মেন্দ্রগিরিশাদয়ঃ ।
ঋষয়ঃ পিতরঃ সিদ্ধা বিদ্যাধরমহোরগাঃ ॥ ৩৮ ॥
মনবঃ প্রজানাং পতয়ো গন্ধর্ব্বাপ্সরচারণাঃ ।
যক্ষাঃ কিম্পুরুষাস্তাত ! বেতালাঃ সহকিন্নরাঃ ॥ ৩৯ ॥
তে বিষ্ণুপার্ষদাঃ সর্ব্বে সুনন্দকুমুদাদয়ঃ ।
মূর্দ্ধ্নি বদ্ধাঞ্জলিপুটা আসীনং তীব্রতেজসম্ ।
ঈড়িরে নরশার্দ্দূলং নাতিদূরচরাঃ পৃথক্ ॥ ৪০ ॥

**অন্বয়**

তম্ আদিদৈত্যং ( সেই আদিদৈত্য হিরণ্যকশিপু ) হরিণা মৃধে হতং নিশম্য ( নৃসিংহরূপী শ্রীহরিকর্ত্তৃক যুদ্ধে নিহত হইয়াছে শ্রবণ করিয়া ) প্রহর্ষবেগোৎকলিতাননাঃ ( হর্ষবশতঃ প্রফুল্লবদনে ) [ তাঁহার উপরে ] মুহুঃ প্রসূনবর্ষৈঃ ববৃষুঃ ( পুষ্পবর্ষণ করিতে লাগিলেন ) ॥ ৩৬ ॥

তদা ( তখন ) [ তাঁহাকে ] দিদৃক্ষতাম্ ( দর্শন করিতে অভিলাষী ) নাকিনাং ( স্বর্গবাসী দেবগণের ) বিমানাবলিভিঃ ( বিমানসমূহের দ্বারা ) নভস্তলং সঙ্কুলম্ আস ( গগনমণ্ডল পরিব্যাপ্ত হইল ), সুরানকাঃ অথ দুন্দুভয়ঃ জঘ্নিরে ( দেবগণ আনকধ্বনি ও দুন্দুভিধ্বনি করিতে লাগিলেন ), গন্ধর্ব্বমুখ্যাঃ জগুঃ ( গন্ধর্ব্বশ্রেষ্ঠগণ তাঁহার গুণগান করিতে লাগিলেন ) স্ত্রিয়ঃ ননৃতুঃ ( এবং অপ্‌সরোগণ নৃত্য করিতে লাগিলেন ) ॥ ৩৭ ॥

তাত ! ( হে যুধিষ্ঠির ! ) [ অনন্তর ] ব্রহ্মেন্দ্রগিরিশাদয়ঃ বিবুধাঃ ( ব্রহ্মা, ইন্দ্র ও মহাদেব প্রভৃতি দেবগণ ), ঋষয়ঃ ( ঋষিগণ ), পিতরঃ ( পিতৃগণ ), সিদ্ধাঃ ( সিদ্ধগণ ), বিদ্যাধরমহোরগাঃ ( বিদ্যাধরগণ,

**অনুবাদ**

তখন তাঁহাকে দর্শন করিতে অভিলাষী স্বর্গবাসী দেবগণের বিমানসমূহের দ্বারা গগনমণ্ডল পরিব্যাপ্ত হইল ; দেবগণ আনকধ্বনি ও দুন্দুভিধ্বনি করিতে লাগিলেন ; গন্ধর্ব্বশ্রেষ্ঠগণ তাঁহার গুণগান করিতে লাগিলেন এবং অপ্‌সরোগণ নৃত্য করিতে লাগিলেন ॥ ৩৭ ॥

হে যুধিষ্ঠির ! অনন্তর ব্রহ্মা, ইন্দ্র ও মহাদেব প্রমুখ দেবগণ, ঋষিগণ, পিতৃগণ, সিদ্ধগণ, বিদ্যাধরগণ, নাগগণ, মনুগণ, প্রজাপতিগণ, গন্ধর্ব্বগণ, অপ্‌সরোগণ, চারণগণ, যক্ষগণ, কিম্পুরুষগণ, কিন্নরগণ, বেতালগণ এবং সুনন্দ ও কুমুদ প্রভৃতি বিষ্ণুপার্ষদগণ তথায় উপস্থিত

**টীকা**

বভূব ; সুরাণামানকাঃ দুন্দুভয়শ্চ জঘ্নিরে তৈর্বাদিতাঃ, গন্ধর্ব্বমুখ্যাঃ জগুঃ, স্ত্রিয়শ্চ ননৃতুঃ ॥ ৩৭ ॥ ৩৮ ॥ গন্ধর্ব্বাশ্চ অপ্‌সরসশ্চ চারণাশ্চেতি দ্বন্দ্বে অপ্‌সর ইত্যত্র সকারাভাবঃ আর্ষত্বাৎ ॥ ৩৯ ॥ ৪০ ॥ দুরন্তশক্তয়ে নিত্যশক্তয়ে স্বলীলয়া স্বাধীনবিহারেণ হেতুনা গুণৈঃ স্বশক্তিগুণৈঃ রজআদিভিঃ বিশ্বস্য সর্গাদীন্ বিদধতে ;

শ্রীব্রহ্মোবাচ

নতোঽস্ম্যনন্তায় দুরন্তশক্তয়ে বিচিত্রবীর্য্যায় পবিত্রকর্ম্মণে।
বিশ্বস্য সর্গস্থিতিসংযমান্ গুণৈঃ স্বলীলয়া সন্দধতেঽব্যয়াত্মনে ॥৪১॥

শ্রীরুদ্র উবাচ

কোপকালো যুগান্তস্তে হতোঽয়মসুরোঽল্পকঃ।
তৎসুতং পাহ্যুপসৃতং ভক্তং তে ভক্তবৎসল! ॥ ৪২ ॥

**অন্বয়**

নাগগণ), মনবঃ (মনুগণ), প্রজানাং পতয়ঃ (প্রজাপতিগণ), গন্ধর্ব্বাপ্সরচারণাঃ (গন্ধর্ব্বগণ, অপ্সরোগণ, চারণগণ), যক্ষাঃ (যক্ষগণ), কিম্পুরুষাঃ (কিম্পুরুষগণ), সহকিন্নরাঃ বেতালাঃ (কিন্নরগণ, বেতালগণ) তে সুনন্দকুমুদাদয়ঃ সর্ব্বে বিষ্ণুপার্ষদাঃ (এবং সুনন্দ ও কুমুদ প্রভৃতি বিষ্ণুপার্ষদগণ) তত্র উপব্রজ্য (তথায় উপস্থিত হইয়া) মূর্দ্ধ্নি বদ্ধাঞ্জলিপুটাঃ (মস্তকে অঞ্জলিবন্ধনপূর্ব্বক) নাতিদূরচরাঃ (নৃসিংহদেবের অনতিদূরে থাকিয়া) আসীনং (সিংহাসনে উপবিষ্ট) তীব্রতেজসং (অতি তেজস্বী) নরশার্দ্দূলম্ পৃথক্ ঈড়িরে (নৃসিংহদেবের পৃথক্ পৃথক্ স্তব করিতে লাগিলেন) ॥ ৩৮ ॥ ৩৯ ॥ ৪০ ॥

শ্রীব্রহ্মা উবাচ (ব্রহ্মা বলিলেন) দুরন্তশক্তয়ে (যিনি নিত্যশক্তিযুক্ত), বিচিত্রবীর্য্যায় (যাঁহার প্রভাব বিচিত্র) পবিত্রকর্ম্মণে (ও কর্ম্মসমূহ পবিত্র), স্বলীলয়া (যিনি স্বেচ্ছায় বিহার করেন বলিয়া) গুণৈঃ (রজঃ, সত্ত্ব ও তমোগুণের দ্বারা) বিশ্বস্য (বিশ্বের) সর্গস্থিতিসংযমান্ সন্দধতে (সৃষ্টি, স্থিতি ও সংহার করিয়া থাকেন) অব্যয়াত্মনে (এবং যিনি নির্ব্বিকারস্বরূপ), অনন্তায় নতঃ অস্মি (আমি সেই অনন্তকে প্রসন্ন করিবার নিমিত্ত প্রণিপাত করি) ॥ ৪১ ॥

শ্রীরুদ্রঃ উবাচ (রুদ্রদেব বলিলেন) [হে ভগবন্! আপনাকে নমস্কার করি]; তে (আপনার)

**অনুবাদ**

হইয়া মস্তকে অঞ্জলিবন্ধনপূর্ব্বক অনতিদূরে থাকিয়া সিংহাসনে উপবিষ্ট ও অতিতেজস্বী সেই নৃসিংহদেবের পৃথক্ পৃথক্ স্তব করিতে লাগিলেন ॥ ৩৮ ॥ ৩৯ ॥ ৪০ ॥

ব্রহ্মা বলিলেন—যিনি নিত্যশক্তিযুক্ত, যাঁহার প্রভাব বিচিত্র, ও কর্ম্মসমূহ পবিত্র, যিনি স্বেচ্ছায় বিহার করেন বলিয়া রজঃ, সত্ত্ব ও তমোগুণের দ্বারা এই বিশ্বের সৃজন, পালন ও সংহার করিয়া থাকেন এবং যিনি নির্ব্বিকারস্বরূপ, আমি সেই ভগবান্ অনন্তকে প্রসন্ন করিবার নিমিত্ত প্রণিপাত করি ॥ ৪১ ॥

রুদ্র বলিলেন—হে ভগবন্! আপনাকে নমস্কার করি; আপনার কোপের কাল প্রলয়

**টীকা**

অতএবাব্যয়াত্মনে নির্ব্বিকারস্বরূপায় নতোঽস্মি ॥ ৪১ ॥ রুদ্রোঽপি ভগবন্তং প্রণম্যাহেতি যোজ্যম্। এবমগ্রেঽপি যত্র নতির্নাস্তি, তত্র যোজ্যম্। তে তব কোপস্য কালঃ যুগান্তঃ প্রলয়ঃ, ইদানীমপি সত্যসঙ্কল্পস্য তব যৎ প্রতি কোপঃ, সঃ তু অত্যল্পঃ অসুরঃ হতঃ; অতঃ কোপং ত্যক্ত্বা তৎসুতং তে ভক্তমুপসৃতং ত্বাং শরণং গতং পাহি ॥ ৪২ ॥ হে পরম! নঃ অস্মান্ ত্রায়তা রক্ষতা স্বভাগাঃ "অহং হি সর্ব্বযজ্ঞানাং ভোক্তা চ" ইতি স্মৃতেঃ স্বীয়া এব ভাগাঃ দৈত্যাৎ প্রত্যানীতাঃ "ঈশ্বরঃ সর্ব্বভূতানাং হৃদ্দেশেঽর্জ্জুন তিষ্ঠতি" ইতি অস্মদাদি-

শ্রীইন্দ্র উবাচ

প্রত্যানীতাঃ পরম ! ভবতা ত্রায়তা নঃ স্বভাগা
দৈত্যাক্রান্তং হৃদয়কমলং ত্বদ্‌গৃহং প্রত্যবোধি ।
কালগ্রস্তং কিয়দিদমহো নাথ ! শুশ্রূষতাং তে
মুক্তিস্তেষাং ন হি বহুমতা নারসিংহাপরৈঃ কিম্ ॥ ৪৩ ॥

**অন্বয়**

কোপকালঃ যুগান্তঃ ( কোপের কাল প্রলয় অর্থাৎ প্রলয়কালেই আপনার কোপ হয় ); [ এক্ষণে আপনার যাহার প্রতি কোপ ], [ সঃ ] অয়ং অল্পকঃ অসুরঃ হতঃ ( সেই ক্ষুদ্র অসুর নিহত হইয়াছে ); [ অতএব ] ভক্তবৎসল ! ( হে ভক্তবৎসল ! ) [ কোপ পরিত্যাগ করিয়া ] তৎসুতং ( তাহার পুত্র ) তে ভক্তং ( আপনার ভক্ত ) উপস্হতং ( ও শরণাগত প্রহ্লাদকে ) পাহি ( রক্ষা করুন ) ॥ ৪২ ॥

শ্রীইন্দ্রঃ উবাচ ( ইন্দ্র বলিলেন ) পরম ! ( হে সর্ব্বশ্রেষ্ঠ ! ) [ আপনাকে নমস্কার করি ]; নঃ ত্রায়তা ভবতা ( আমাদিগকে রক্ষা করিয়া আপনি ) স্বভাগাঃ ( আপনার স্বকীয় যজ্ঞভাগই ) [ দৈত্যগণ হইতে ] প্রত্যানীতাঃ ( প্রত্যানয়ন করিলেন ); দৈত্যাক্রান্তং ত্বদ্‌গৃহং হৃদয়কমলং ( আমাদের হৃদয়কমল আপনার আবাসস্থল, তাহা এতকাল দৈত্যকর্ত্তৃক অধিকৃত ছিল অর্থাৎ হিরণ্যকশিপুর ভয়ে আপনাকে ভুলিয়া গিয়া তাহাকেই চিন্তা করিতাম, এক্ষণে ঐ হৃৎপদ্ম ) প্রত্যবোধি ( আপনি প্রবুদ্ধ করিলেন অর্থাৎ ভয় দূর করিয়া আপনার চিন্তায় নিরত করিলেন ); অহো ! নাথ ! ( হে ভক্তিরসপ্রদ ! ) নারসিংহ ! ( হে নরসিংহ ! ) তে শুশ্রূষতাং (আপনার সেবা যাঁহারা করেন, তাঁহাদের নিকটে) কালগ্রস্তম্ ইদং কিয়ৎ ( কালের কবলে পতিত অর্থাৎ অস্থায়ী এই ত্রিলোকের ঐশ্বর্য্য কতটুকু ? অর্থাৎ অতি তুচ্ছ ); তেষাং ( তাঁহাদের নিকটে ) মুক্তিঃ [ অপি ] ন হি বহুমতা ( মুক্তিও আদরণীয় নহে ); অপরৈঃ কিম্ ( ধর্ম্মাদি অপর পুরুষার্থের বিষয়ে আর কথা কি ? ) ॥ ৪৩ ॥

**অনুবাদ**

অর্থাৎ প্রলয়কালেই আপনার কোপ হয়; এক্ষণে আপনার যাহার প্রতি কোপ হইয়াছে, সেই ক্ষুদ্র অসুর নিহত হইয়াছে; অতএব হে ভক্তবৎসল ! কোপ পরিত্যাগ করিয়া সেই হিরণ্যকশিপুর পুত্র আপনার ভক্ত ও শরণাগত প্রহ্লাদকে রক্ষা করুন ॥ ৪২ ॥

ইন্দ্র বলিলেন—হে সর্ব্বশ্রেষ্ঠ ! আপনাকে নমস্কার করি; আপনি আমাদিগকে রক্ষা করিয়া আপনার স্বীয় যজ্ঞভাগই দৈত্যগণ হইতে প্রত্যানয়ন করিলেন; আমাদের হৃদয়কমল

**টীকা**

হৃদয়কমলং ত্বদ্‌গৃহমেব, তচ্চ এতাবৎপর্য্যন্তং দৈত্যাক্রান্তম্ তদ্ভয়াৎ ত্বদ্বিস্মৃতেঃ তৎস্মৃতেশ্চ তেন রুদ্ধম্; ইদানীং প্রত্যবোধি তৎস্বরূপগুণগ্রাহকং কৃতম্; স্বর্গাদিসুখং দুঃখোদর্কং জ্ঞাত্বা হরিভক্তানাং সুখং নিরুপাধিকং কাময়মান আহ—হে নাথ ! হে যাচ্য ! হে ভক্তিরসপ্রদ ! হে নারসিংহ ! কালে গ্রস্তমিদং দেবৈশ্বর্য্যং কিয়ৎ ? তে ত্বাং শুশ্রূষতাং মুক্তিরপি ন বহুমতা, অপরৈঃ পুরুষার্থৈঃ কিম্ ? ত্বদ্‌ভজনসুখং তাবদনুপমং ত্বদ্ভাবাপত্তিলক্ষণস্য ত্বদ্ভজনফলস্য মোক্ষস্য নিরতিশয়ত্বং কো বর্ণয়েদিতি ভাবঃ ॥ ৪৩ ॥ হে আদিপুরুষ ! বিশ্বহেতো ! যেনেদং বিশ্বং আত্মগতং সূক্ষ্মরূপেণ ত্বমপি বসন্তং সসর্জ্জ্য স্থূলতয়া প্রকটিতবান্, নোঽস্মভ্যং

শ্রীঋষয় উচুঃ

ত্বং নস্তপঃ পরমমাত্থ যদাত্মতেজো যেনেদমাদিপুরুষাত্মগতং সসর্কথ।
তদ্বিপ্রলুপ্তমমুনাদ্য শরণ্যপাল! রক্ষাগৃহীতবপুষা পুনরন্বমংস্থাঃ ॥ ৪৪ ॥

শ্রীপিতর উচুঃ

শ্রাদ্ধানি নোঽধিবুভুজে প্রসভং তনূজৈ-র্দত্তানি তীর্থসময়েঽপ্যপিবৎ তিলাম্বু।
তস্যোদরান্নখবিদীর্ণবপাদ্য আর্চ্ছৎ তস্মৈ নমো নৃহরয়েঽখিলধর্ম্মগোপ্ত্রে ॥৪৫॥

**অন্বয়**

শ্রীঋষয়ঃ উচুঃ (ঋষিগণ বলিলেন) আদিপুরুষ! (হে জগৎকারণ!) ত্বং (আপনি) যেন (যে তপস্যার দ্বারা) আত্মগতম্ ইদং [বিশ্বং] (নিজের মধ্যে সূক্ষ্মরূপে অবস্থিত এই জগৎ) সসর্কথ (সৃষ্টি করিয়াছেন) [এবং আপনি] নঃ (আমাদিগকে) যৎ পরমম্ আত্মতেজঃ আথ (যে সর্ব্বৈশ্বর্য্যপ্রদ স্বকীয় তপস্যারূপ তেজ উপদেশ করিয়াছেন), শরণ্যপাল! (হে শরণাগতপালক!) অমুনা বিপ্রলুপ্তং তৎ তপঃ (ঐ হিরণ্যকশিপু আমাদের সেই তপস্যা বিলুপ্ত করিয়াছিল), অদ্য (আজ) [আপনি] পুনঃ (পুনরায়) রক্ষাগৃহীতবপুষা (বিশ্বরক্ষার নিমিত্ত নৃসিংহরূপ ধারণ করিয়া) অন্বমংস্থাঃ ("তপস্যা কর" এইরূপ অনুমতি প্রদান করিলেন); [আপনাকে নমস্কার করি] ॥ ৪৪ ॥

শ্রীপিতরঃ উচুঃ (পিতৃগণ বলিলেন) তনূজৈঃ (আমাদের পুত্রগণ) তীর্থসময়ে (তিথি প্রভৃতির

**অনুবাদ**

আপনার আবাসস্থল, তাহা এতকাল দৈত্যকর্তৃক অধিকৃত ছিল, এক্ষণে আপনি প্রবুদ্ধ করিলেন অর্থাৎ আমরা হিরণ্যকশিপুর ভয়ে আপনাকে ভুলিয়া গিয়া তাহাকেই চিন্তা করিতাম, এক্ষণে সেই ভয় দূর করিয়া আপনি আমাদিগকে আপনার চিন্তায় নিরত করিলেন। হে নাথ! হে নরসিংহ! যাঁহারা আপনার সেবা করেন, তাঁহাদের নিকটে কালগ্রস্ত অর্থাৎ অস্থায়ী এই ত্রিলোকের ঐশ্বর্য্য কতটুকু? অর্থাৎ অতি তুচ্ছ; তাঁহাদের নিকটে মুক্তিও আদরণীয় নহে; অপর ধর্ম্মাদি পুরুষার্থের বিষয়ে আর বক্তব্য কি? ॥ ৪৩ ॥

ঋষিগণ বলিলেন—হে আদিপুরুষ! আপনাকে নমস্কার করি; আপনি যে তপস্যার দ্বারা নিজের মধ্যে সূক্ষ্মরূপে অবস্থিত এই জগৎ স্থূলরূপে সৃষ্টি করিয়াছেন এবং আপনি আমাদিগকে যে সর্ব্বৈশ্বর্য্যপ্রদ স্বকীয় তেজ উপদেশ করিয়াছিলেন, হে শরণাগতপালক! ঐ হিরণ্যকশিপু আমাদের সেই তপস্যা বিলুপ্ত করিয়াছিল, অদ্য আপনি বিশ্বরক্ষার নিমিত্ত নৃসিংহরূপ ধারণ করিয়া পুনরায় আমাদিগকে তপস্যা করিবার অনুমতি প্রদান করিলেন ॥৪৪॥

পিতৃগণ বলিলেন—আমাদিগের পুত্রগণ তিথি প্রভৃতির যোগকালে আমাদিগকে শ্রদ্ধা-

**টীকা**

যদাথ উপদিষ্টবানসি; কথম্ভূতম্? পরমং সর্ব্বৈশ্বর্য্যপ্রদম্ আত্মনো বিভূতিরূপম্ "তপো ব্রহ্ম" ইতি শ্রুতেঃ, তদমুনা দৈত্যেন বিপ্রলুপ্তং পুনস্ত্বং রক্ষার্থং গৃহীতেন বপুষা নরহরিরূপেণ অন্বমংস্থাঃ তপঃ কুরুত

শ্রীসিদ্ধা ঊচুঃ

যো নো গতিং যোগসিদ্ধামসাধু- রহার্ষীদ্‌যোগতপোবলেন।
নানাদর্পং তং নখৈর্বিদদার তস্মৈ তুভ্যং প্রণতাঃ স্মো নৃসিংহ ! ॥ ৪৬ ॥

**অন্বয়**

যোগকালে ) নঃ ( আমাদিগকে ) দত্তানি শ্রাদ্ধানি ( শ্রদ্ধাপূর্ব্বক পিণ্ডাদি দান করিলে সেই সকল ) [ যঃ ] প্রসভম্ ( যে হিরণ্যকশিপু বলপূর্ব্বক) অধিবুভুজে ( অধিকার করিয়া ভোজন করিত ) তিলাম্বু অপি অপিবৎ ( এবং তর্পণকালে প্রদত্ত তিলোদকও পান করিত ), যঃ ( যিনি ) তস্য নখবিদীর্ণবপাৎ উদরাৎ ( তাহার উদর নখের দ্বারা বিদারণ করিয়া তাহা হইতে ) [ ঐ সকল ] আর্চ্ছৎ ( আহরণ করিলেন ), অখিলধর্ম্মগোপ্তে ( অখিল ধর্ম্মের রক্ষক ) তস্মৈ নৃহরয়ে নমঃ ( সেই নৃসিংহদেবকে নমস্কার করি ) ॥ ৪৫ ॥

শ্রীসিদ্ধাঃ উচুঃ ( সিদ্ধগণ বলিলেন ) নৃসিংহ ! ( হে নৃসিংহ ! ) যঃ অসাধুঃ ( যে পাপিষ্ঠ অসুর ) যোগতপোবলেন ( স্বীয় যোগ ও তপস্যার বলে ) নঃ ( আমাদের ) যোগসিদ্ধাং গতিম্ ( যোগের দ্বারা সাধিত অণিমাদি সিদ্ধি ) অহার্ষীৎ ( হরণ করিয়াছিল ), নানাদর্পং তং ( বহু গর্ব্বান্বিত সেই হিরণ্য-কশিপুকে ) [ যঃ ] ( যিনি ) নখৈঃ বিদদার ( নখের দ্বারা বিদারণ করিলেন ), তস্মৈ তুভ্যম্ ( তাদৃশ আপনাকে ) [ বয়ং ] প্রণতাঃ স্মঃ ( আমরা প্রণাম করি ) ॥ ৪৬ ॥

**অনুবাদ**

পূর্ব্বক পিণ্ডাদি দান করিলে ঐ সকল যে হিরণ্যকশিপু বলপূর্ব্বক অধিকার করিয়া ভোজন করিত এবং তর্পণকালে প্রদত্ত তিলোদকও পান করিত, যিনি সেই হিরণ্যকশিপুর উদর বিদারণ করিয়া ঐ সকল আহরণ করিলেন, অখিল ধর্ম্মের রক্ষক সেই নৃসিংহদেবকে আমরা নমস্কার করি ॥ ৪৫ ॥

সিদ্ধগণ বলিলেন—হে নৃসিংহ ! যে পাপিষ্ঠ অসুর স্বীয় যোগ ও তপস্যার বলে আমাদের যোগসাধিত অণিমাদি সিদ্ধি হরণ করিয়াছিল, গর্ব্বান্বিত সেই হিরণ্যকশিপুকে যিনি নখের দ্বারা বিদারণ করিলেন, তাদৃশ আপনাকে আমরা প্রণাম করি ॥ ৪৬ ॥

**টীকা**

ইত্যভ্যনুজ্ঞাতবানসি ॥ ৪৪ ॥ যঃ অসভ্যঃ বিদ্বৎসভানর্হঃ শ্রাদ্ধানি শ্রাদ্ধনিমিত্তানি পিণ্ডাদীনি তিলাম্বু চ তনুজৈঃ নোঽস্মভ্যং তীর্থসময়ে তিথিপাত্রাদিযোগকালে দত্তানি প্রসভং বলাৎ স্বয়মধিবুভুজে তস্যোদরান্ন-খৈর্ব্বিদীর্ণা বপা যস্য তস্মাৎ য আর্চ্ছৎ আহৃতবান্ তস্মৈ নমঃ ॥ ৪৫ ॥ যঃ অসাধুঃ নঃ অস্মাকং যোগসিদ্ধাং তপশ্চিত্তৈকাগ্র্যরূপযোগেন সাধিতাং গতিমণিমাদিসিদ্ধিমহার্ষীৎ অপহৃতবান্, তং নানাদর্পমনেকাভিমানবন্তং যো নখৈর্ব্বিদদার বিদারিতবান্ তস্মৈ তুভ্যং প্রণতাঃ স্মঃ ॥ ৪৬ ॥ যোঽস্তঃ বিদ্যাং অন্তর্ধানাদিলক্ষণাং পৃথগ্ধারণয়া তৎতদ্বিদ্যার্থমনোধারণয়া অসুরাদ্ধাং সম্পাদিতাং অযেধৎ, সঃ যেন সংখ্যে সংগ্রামে পশুবৎ হতঃ, তং মায়য়া বহুনেন সঙ্কল্পেন নৃসিংহরূপেণ আবির্ভূতং নিত্যং প্রণতাঃ স্মঃ ॥ ৪৭ ॥ রত্নানি মণ্যাদীনি স্ত্রীরত্নানি চ আসাং ভবৎপ্রজানাং নঃ তদ্বক্ষঃপাটনেন দত্ত আনন্দো যেন তৎসম্বুদ্ধৌ হে দত্তানন্দ ! তে

শ্রীবিদ্যাধরা উচুঃ

বিদ্যাং পৃথগ্ধারণয়ানুরাদ্ধাং ন্যষেধদজ্ঞো বলবীর্য্যদৃপ্তঃ।
স যেন সংখ্যে পশুবদ্ধতস্তং মায়ানৃসিংহং প্রণতাঃ স্ম নিত্যম্ ॥ ৪৭ ॥

শ্রীনাগা উচুঃ

যেন পাপেন রত্নানি স্ত্রীরত্নানি হৃতানি নঃ।
তদ্বক্ষঃপাটনেনাসাং দত্তানন্দ ! নমোঽস্তু তে ॥ ৪৮ ॥

শ্রীমনব উচুঃ

মনবো বয়ং তব নিদেশকারিণো দিতিজেন দেব ! পরিভূতসেতবঃ।
ভবতা খলঃ স উপসংহৃতঃ প্রভো ! করবাম তে কিমনুশাধি কিঙ্করান্ ॥৪৯॥

**অন্বয়**

শ্রীবিদ্যাধরাঃ উচুঃ ( বিদ্যাধরগণ বলিলেন ) [ যঃ ] অজ্ঞঃ ( যে অজ্ঞ অসুর ) বলবীর্য্যদৃপ্তঃ ( বল ও বীর্য্যে গর্ব্বিত হইয়া ) পৃথক্ ধারণয়া অনুরাদ্ধাং বিদ্যাং ( আমাদের মনের পৃথক্ পৃথক্ ধারণার দ্বারা লব্ধ অন্তর্দ্ধানাদি বিদ্যা ) ন্যষেধৎ ( প্রতিরুদ্ধ করিয়াছিল ), সঃ ( সেই হিরণ্যকশিপুকে ) যেন ( যিনি ) সংখ্যে ( যুদ্ধে ) পশুবৎ ( পশুর ন্যায় ) হতঃ ( বধ করিলেন ), তং মায়ানৃসিংহং ( সেই স্বসঙ্কল্পে নৃসিংহরূপে আবির্ভূত ভগবান্‌কে ) [ বয়ং ] নিত্যং প্রণতাঃ স্ম ( আমরা নিত্য প্রণাম করি ) ॥ ৪৭ ॥

শ্রীনাগাঃ উচুঃ ( নাগগণ বলিলেন ) যেন পাপেন ( যে পাপিষ্ঠ ) নঃ ( আমাদের ) রত্নানি ( ফণাস্থিত রত্নসমূহ ) স্ত্রীরত্নানি [চ] ( ও উত্তমা স্ত্রীগণকে ) হৃতানি ( হরণ করিয়াছিল ), তদ্বক্ষঃপাটনেন ( সেই হিরণ্যকশিপুর বক্ষঃস্থল বিদারণ করিয়া ) আসাং দত্তানন্দ ! ( ঐ স্ত্রীগণকে যিনি আনন্দ প্রদান করিলেন, হে ভগবন্ ! তাদৃশ ) তে নমঃ অস্তু ( আপনাকে নমস্কার ) ॥ ৪৮ ॥

শ্রীমনবঃ উচুঃ ( মনুগণ বলিলেন ) দেব ! ( হে দেব ! ) [ আমরা আপনাকে নমস্কার করি ];

**অনুবাদ**

বিদ্যাধরগণ বলিলেন—আমরা মনের পৃথক্ পৃথক্ ধারণাদ্বারা অন্তর্দ্ধানাদি বিদ্যা লাভ করিয়াছিলাম, যে অজ্ঞ অসুর বল ও বীর্য্যে গর্ব্বিত হইয়া আমাদের সেই বিদ্যা প্রতিরুদ্ধ করিয়াছিল, সেই হিরণ্যকশিপুকে যিনি যুদ্ধে পশুর ন্যায় বধ করিলেন, স্বীয় সঙ্কল্পে নৃসিংহরূপে আবির্ভূত সেই ভগবান্‌কে আমরা নিত্য প্রণাম করি ॥ ৪৭ ॥

নাগগণ বলিলেন—যে পাপিষ্ঠ অসুর আমাদের ফণাস্থিত রত্নসমূহ ও উত্তমা স্ত্রীগণকে হরণ করিয়াছিল, সেই হিরণ্যকশিপুর বক্ষঃস্থল বিদারণ করিয়া যিনি ঐ স্ত্রীগণের আনন্দ বিধান করিলেন, হে ভগবন্ ! তাদৃশ আপনাকে নমস্কার করি ॥ ৪৮ ॥

মনুগণ বলিলেন—হে দেব ! আপনাকে আমরা নমস্কার করি ; আমরা আপনার

**টীকা**

তুভ্যং নমঃ ॥ ৪৮ ॥ নিদেশকারিণঃ আজ্ঞাকারিণঃ যেন পরিভূতাঃ নিরাকৃতাঃ সেতবো বর্ণাশ্রমমর্য্যাদা যেষাং তে, স উপসংহৃতো হতঃ, অতঃ অনুশাধি অনুশিক্ষয় ॥ ৪৯ ॥ হে পরেশ ! "সত্বং স্বাতন্ত্র্যমুদ্দিষ্টং

শ্রীপ্রজাপতয় উচুঃ

প্রজেশা বয়ং তে পরেশাভিসৃষ্টা ন যেন প্রজা বৈ সৃজামো নিষিদ্ধাঃ।
স এষ ত্বয়া ভিন্নবক্ষা নু শেতে জগন্মঙ্গলং সত্ত্বমূর্ত্তেঽবতারঃ॥ ৫০ ॥

শ্রীগন্ধর্ব্বা উচুঃ

বয়ং বিভো তে নটনাট্যগায়কা যেনাত্মসাদ্বীর্য্যবলৌজসা কৃতাঃ।
স এষ নীতো ভবতা দশামিমাং কিমুৎপথস্থঃ কুশলায় কল্পতে॥ ৫১ ॥

**অন্বয়**

বয়ং ( আমরা ) তব ( আপনার ) নিদেশকারিণঃ ( আজ্ঞাবহ ) মনবঃ ( মনুগণ ); দিতিজেন ( দিতিপুত্র হিরণ্যকশিপু ) পরিভূতসেতবঃ ( আমাদের বর্ণাশ্রমধর্ম্মমর্য্যাদা নষ্ট করিয়াছিল ), সঃ খলঃ ( সেই দুষ্টকে ) ভবতা ( আপনি ) উপসংহৃতঃ ( সংহার করিলেন )। প্রভো! ( হে প্রভো! ) [ এক্ষণে আমরা ] তে ( আপনার ) কিং করবাম ? ( কি কার্য্য করিব ? ) কিঙ্করান্ অনুশাধি (সেবকদিগকে আদেশ করুন) ॥ ৪৯ ॥

শ্রীপ্রজাপতয়ঃ উচুঃ ( প্রজাপতিগণ বলিলেন ) পরেশ! ( হে পরমেশ্বর! ) [ আমরা আপনাকে নমস্কার করি ]। তে অভিসৃষ্টাঃ ( আপনাকর্ত্তৃক সৃষ্ট ) প্রজেশাঃ বয়ং ( প্রজাপতি আমরা ) যেন নিষিদ্ধাঃ ( যাহাকর্ত্তৃক নিবারিত হইয়া ) [ এতকাল ] প্রজাঃ ন বৈ সৃজামঃ ( প্রজা সৃষ্টি করিতে পারি নাই ), সঃ এষঃ ( সেই হিরণ্যকশিপু এই ) ত্বয়া ভিন্নবক্ষাঃ ( আপনাকর্ত্তৃক বক্ষঃস্থল বিদীর্ণ হওয়ায় ) শেতে ( ভূতলে পড়িয়া আছে ); [ অতএব ] সত্ত্বমূর্ত্তে! ( হে সত্ত্বমূর্ত্তে! ) [ তব ] অবতারঃ ( আপনার অবতার ) নু ( নিশ্চয়ই ) জগন্মঙ্গলম্ ( জগতের মঙ্গলস্বরূপ ) ॥ ৫০ ॥

শ্রীগন্ধর্ব্বাঃ উচুঃ ( গন্ধর্ব্বগণ বলিলেন ) বিভো! ( হে প্রভো! ) [ আমরা আপনাকে নমস্কার

**অনুবাদ**

আজ্ঞাবহ মনুগণ; দিতিপুত্র হিরণ্যকশিপু আমাদের বর্ণাশ্রমধর্ম্মমর্য্যাদা নষ্ট করিয়াছিল, সেই দুষ্টকে আপনি সংহার করিলেন। হে প্রভো! এক্ষণে আমরা আপনার কি কার্য্য করিব ? আপনার কিঙ্করদিগকে আদেশ করুন ॥ ৪৯ ॥

প্রজাপতিগণ বলিলেন—হে পরমেশ্বর! আমরা আপনাকে নমস্কার করি; আমরা আপনার সৃষ্ট প্রজাপতি; যে দুষ্ট অসুরের বাধায় আমরা এতকাল প্রজা সৃষ্টি করিতে পারি নাই, আপনি সেই হিরণ্যকশিপুর বক্ষঃস্থল বিদারণ করায় সে এই ভূতলে পড়িয়া আছে; অতএব হে সত্ত্বমূর্ত্তে! আপনার অবতার নিশ্চয়ই জগতের মঙ্গলস্বরূপ॥ ৫০ ॥

গন্ধর্ব্বগণ বলিলেন—হে বিভো! আমরা আপনাকে নমস্কার করি; আমরা আপনার

**টীকা**

তচ্চ কৃষ্ণেন চাপরে" ইতি বচনাৎ সত্ত্বেন স্বাতন্ত্র্যেণ মূর্ত্তির্যস্য তৎসম্বুদ্ধৌ হে সত্ত্বমূর্ত্তে! তে ত্বয়া অভিসৃষ্টাঃ প্রজেশা বয়ং যেন নিষিদ্ধাঃ প্রজাঃ ন সৃজামঃ, স এষ ত্বয়া ভিন্নবক্ষাঃ ভিন্নং বিদারিতং বক্ষো যস্য স তথা শেতে; তস্মাৎ স্বমঙ্গলস্যৈকস্য কা কথা তে তবাবতারো নু নিশ্চিতং জগন্মঙ্গলম্॥ ৫০॥ হে বিভো! তে ত্বদীয়াঃ নটাশ্চ নাট্যগায়কাঃ নাট্যেষু তৎতদনুরূপগানকর্ত্তারশ্চ বয়ং বীর্য্যবলৌজসা বীর্য্যবলাভ্যাং

শ্রীচারণা উচুঃ

হরে ! তবাঙ্ঘ্রিপঙ্কজং ভবাপবর্গমাশ্রিতাঃ ।
যদেষ সাধুহৃচ্ছয়-স্ত্বয়াসুরঃ সমাপিতঃ ॥ ৫২ ॥

শ্রীযক্ষা উচুঃ

বয়মনুচরমুখ্যাঃ কর্ম্মভিস্তে মনোজ্ঞৈ-স্ত ইহ দিতিসুতেন প্রাপিতা বাহকত্বম্ । •
স তু জনপরিতাপং তৎকৃতং জানতা তে নরহর উপনীতঃ পঞ্চতাং পঞ্চবিংশ ! ॥৫৩॥

**অন্বয়**

করি ]। তে ( আপনার ) নটনাট্যগায়কাঃ ( নর্ত্তক ও নাট্যগায়ক ) বয়ং ( আমাদিগকে ) বীর্য্যাবলৌজসা যেন ( শূরত্ব ও সামর্থ্যে প্রভাবসম্পন্ন হইয়া যে দুষ্ট অসুর ) আত্মসাৎ কৃতাঃ ( বশীভূত করিয়াছিল ), সঃ এষঃ ( সেই হিরণ্যকশিপুকে ) ভবতা ( আপনি ) ইমাং দশাং নীতঃ ( এইরূপ অবস্থা অর্থাৎ মৃতাবস্থা প্রাপ্তি করাইলেন )। উৎপথস্থঃ ( কুমার্গে অবস্থিত ব্যক্তি ) কিং কুশলায় কল্পতে ( কি কোনও মঙ্গল লাভ করিতে পারে ? ) ॥ ৫১ ॥

শ্রীচারণাঃ উচুঃ ( চারণগণ বলিলেন ) হরে ! ( হে হরে ! ) [ আপনাকে আমরা নমস্কার করি ]। যৎ ( যেহেতু ) এষঃ সাধুহৃচ্ছয়ঃ অসুরঃ ( ভয়প্রদরূপে সাধুগণের হৃদয়ে অবস্থিত এই অসুরকে ) ত্বয়া সমাপিতঃ ( আপনি সংহার করিলেন ), [ অতঃ নির্ভয়াঃ বয়ং ] ( অতএব ভয়শূন্য হইয়া আমরা ) ভবাপবর্গম্ ( সংসারনিবর্ত্তক ) তব অঙ্ঘ্রিপঙ্কজং ( আপনার চরণকমল ) আশ্রিতাঃ ( আশ্রয় করিলাম ) ॥ ৫২ ॥

শ্রীযক্ষাঃ উচুঃ ( যক্ষগণ বলিলেন ) পঞ্চবিংশ ! ( হে ভগবন্ ! প্রকৃতি, মহত্তত্ত্ব, অহঙ্কারতত্ত্ব,

**অনুবাদ**

নর্ত্তক ও নাট্যগায়ক ; যে দুষ্ট অসুর শূরত্ব ও সামর্থ্যে প্রভাবশালী হইয়া আমাদিগকে বশীভূত করিয়াছিল, সেই হিরণ্যকশিপুকে আপনি এইরূপ অবস্থায় উপনীত করিলেন অর্থাৎ বক্ষঃস্থল বিদারণ করিয়া নিধন করিলেন ; কুমার্গে অবস্থিত ব্যক্তি কি কোনও মঙ্গল লাভ করিতে পারে ? ॥ ৫১ ॥

চারণগণ বলিলেন—হে হরে ! আপনাকে আমরা নমস্কার করি। সাধুগণের হৃদয়ে ভয়প্রদরূপে অবস্থিত এই অসুরকে আপনি সংহার করিলেন ; অতএব ভয়শূন্য হইয়া আমরা সংসারনিবর্ত্তক আপনার চরণকমল আশ্রয় করিলাম ॥ ৫২ ॥

যক্ষগণ বলিলেন—হে ভগবন্ ! আপনি প্রকৃতি, মহৎ, অহঙ্কার, পঞ্চতন্মাত্র, পঞ্চমহাভূত

**টীকা**

শূরত্বসামর্থ্যাভ্যাম্ ওজ প্রভাবো যস্য স তথা, এবম্ভূতেন যেন আত্মসাৎকৃতাঃ স্ববশগাঃ কৃতাঃ, স এষ ভবতা ইমাং দশাং নীতঃ ; উৎপথস্থঃ কিং কুশলায় কল্পতে নৈব কুশলযোগ্যো ভবতীত্যর্থঃ ॥ ৫১ ॥ হে হরে ! ক্লেশহর ! যস্মাদেষ সাধূনাং হৃদি ভয়দত্বেন শেতে তিষ্ঠতীতি তথাভূতঃ ত্বয়া সমাপিতো হতঃ, অতো নির্ভয়া বয়ং ভবন্ত সংসারস্তাপবর্গো নিবৃত্তির্যস্মাৎ তৎ তবাঙ্ঘ্রিপঙ্কজমাশ্রিতাঃ ॥ ৫২ ॥ হে পঞ্চবিংশ ! প্রকৃতিঃ, মহত্তত্ত্বম্, অহঙ্কারশ্চেতি ত্রিকম্, পঞ্চ তন্মাত্রাণি, পঞ্চ মহাভূতানি, একাদশেন্দ্রিয়াণি

শ্রীকিম্পুরুষা ঊচুঃ

বয়ং কিম্পুরুষাস্ত্বন্তু মহাপুরুষ ঈশ্বরঃ।
অয়ং কুপুরুষো নষ্টো ধিক্‌কৃতঃ সাধুভির্যদা ॥ ৫৪ ॥

**অন্বয়**

পঞ্চ তন্মাত্র, পঞ্চ মহাভূত ও একাদশ ইন্দ্রিয় এই চতুর্ব্বিংশতি তত্ত্বের আপনি নিয়ন্তা); নরহরে! (হে নৃসিংহ!) বয়ম্ (আমরা) মনোজ্ঞৈঃ কর্ম্মভিঃ (মনোহর কর্ম্মসমূহের দ্বারা) তে অনুচরমুখ্যাঃ (আপনার অনুচরগণের মধ্যে শ্রেষ্ঠ); [আমরা আপনাকে নমস্কার করি] তে [বয়ং] (আপনার ভৃত্য আমাদিগকে) ইহ (এতকাল) দিতিসুতেন (দিতিপুত্র হিরণ্যকশিপু) বাহকত্বং প্রাপিতাঃ (শিবিকাবহনকার্য্যে নিযুক্ত করিয়াছিল); তৎকৃতং জনপরিতাপং জানতা তে (ঐ দৈত্য জনগণের সন্তাপ উৎপাদন করিতেছে জানিয়া আপনি) সঃ তু পঞ্চতাম্ উপনীতঃ (তাহাকে পঞ্চত্ব প্রাপ্তি করাইয়াছেন অর্থাৎ বধ করিয়াছেন)॥ ৫৩ ॥

শ্রীকিম্পুরুষাঃ ঊচুঃ (কিম্পুরুষগণ বলিলেন) [হে ভগবন্! আমরা আপনাকে নমস্কার করি], বয়ং (আমরা) কিম্পুরুষাঃ (দীন অর্থাৎ কাতর), ত্বং তু মহাপুরুষঃ ঈশ্বরঃ (আপনি দীনবন্ধু ও ঈশ্বর); অয়ং কুপুরুষঃ (এই অসুর কুপুরুষ অর্থাৎ পাপিষ্ঠ), [অতঃ] যদা (অতএব যখন) [অয়ং] (এই অসুর) সাধুভিঃ ধিক্‌কৃতঃ (সাধু ভগবদ্ভক্তগণকর্তৃক তিরস্কৃত হইয়াছে), [তদা এব] নষ্টঃ (তখনই বিনষ্ট হইয়াছে)॥ ৫৪ ॥

**অনুবাদ**

ও একাদশ ইন্দ্রিয় এই চতুর্ব্বিংশতি তত্ত্বের নিয়ন্তা; হে নৃসিংহ! আমরা আপনাকে নমস্কার করি; আমরা মনোহর কর্ম্মসমূহের দ্বারা আপনার অনুচরগণের মধ্যে শ্রেষ্ঠ হইয়াছিলাম, আমাদিগকে এতকাল দিতিপুত্র হিরণ্যকশিপু শিবিকাবহন কার্য্যে নিযুক্ত করিয়াছিল; ঐ দৈত্য জনগণের সন্তাপ উৎপাদন করিতেছে জানিয়া এক্ষণে আপনি তাহাকে পঞ্চত্ব প্রাপ্তি করাইয়াছেন অর্থাৎ বধ করিয়াছেন। অনন্তর আমরা নির্ভয়ে মনোহর কর্ম্মসমূহের দ্বারা আপনার ভজনা করিতে পারিব ॥ ৫৩ ॥

কিম্পুরুষগণ বলিলেন—হে ভগবন্! আমরা আপনাকে নমস্কার করি; আমরা দীন অর্থাৎ কাতর; আপনি দীনবন্ধু ও ঈশ্বর; এই অসুর কুপুরুষ অর্থাৎ পাপপুরুষ; অতএব এই অসুর যখন ভগবদ্ভক্ত সাধুগণকর্ত্তৃক তিরস্কৃত হইয়াছে, তখনই বিনষ্ট হইয়াছে অর্থাৎ দীনবন্ধু আপনি দীন ভক্তগণের দুঃখ দূর করিবার নিমিত্ত এই পাপিষ্ঠকে বধ করিয়াছেন ॥ ৫৪ ॥

**টীকা**

চেতি চতুর্ব্বিংশতিপ্রাকৃতপদার্থনিয়ন্তঃ! হে নরহরে! তে ত্বদীয়াঃ মনোজ্ঞৈঃ কর্ম্মভিঃ অনুচরেষু মুখ্যাঃ বয়ং যেন দিতিসুতেন বাহকত্বং প্রাপিতাঃ, স তু তৎকৃতং জনপরিতাপং জানতা ত্বয়া পঞ্চতাং মৃত্যুমুপনীতঃ; অথ নির্ভয়াঃ মনোজ্ঞৈঃ কর্ম্মভিঃ ত্বাং ভজাম ইতি ভাবঃ ॥ ৫৩ ॥ বয়ং কিংপুরুষাঃ দীনাঃ, ত্বং মহাপুরুষো দীনবন্ধুঃ, অয়ং কুপুরুষঃ ন দীনো, ন দীনবন্ধুঃ, অতঃ সাধুভির্ধিক্‌কৃতঃ, অতো নষ্টঃ ॥ ৫৪ ॥ সপর্য্যাং পূজাং পুরা লভামহে, যঃ তাং ব্যনৈষীৎ, স এষ ত্বয়া যথা আময়ো রোগঃ তদ্বৎ হতঃ; এতৎ দিষ্ট্যা ভদ্রং

শ্রীবৈতালিকা উচুঃ

সভাসু সত্রেষু তবামলং যশো গীত্বা সপর্য্যাং মহতীং লভামহে।
যস্তামনৈষীদ্বশমেষ দুর্জ্জনো দিষ্ট্যা হতস্তে ভগবন্! যথাময়ঃ ॥ ৫৫ ॥

শ্রীকিন্নরা উচুঃ

বয়মীশ! কিন্নরগণাস্তবানুগা দিতিজেন বিষ্টিমমুনানুকারিতাঃ।
ভবতা হরে! স বৃজিনোঽবসাদিতো নরসিংহ! নাথ! বিভবায় নো ভব ॥৫৬॥

**অন্বয়**

শ্রীবৈতালিকাঃ উচুঃ (বৈতালিকগণ বলিলেন) ভগবন্! (হে ভগবন্!) [আমরা আপনাকে নমস্কার করি]। সভাসু সত্রেষু (সভা ও যজ্ঞস্থলে) তব অমলং যশঃ (আপনার নির্ম্মল যশ) গীত্বা (গান করিয়া) [বয়ং (আমরা) মহতীং সপর্য্যাং লভামহে (মহতী পূজা প্রাপ্ত হইতাম), যঃ (যে পাপিষ্ঠ) তাং বশম্ অনৈষীৎ (আমাদের প্রাপ্য সেই পূজা অধিকার করিয়াছিল), দিষ্ট্যা (সৌভাগ্যক্রমে) [সঃ] এষঃ দুর্জ্জনঃ (সেই দুষ্ট হিরণ্যকশিপুকে) তে (আপনি) আময়ঃ যথা (রোগের ন্যায়) হতঃ (বধ করিয়াছেন) ॥ ৫৫ ॥

শ্রীকিন্নরাঃ উচুঃ (কিন্নরগণ বলিলেন) ঈশ! (হে ঈশ!) [আমরা আপনাকে নমস্কার করি]। বয়ং (আমরা) কিন্নরগণাঃ (কিন্নরগণ), তব অনুগাঃ (আপনার অনুচর); দিতিজেন অমুনা (দিতিপুত্র ঐ হিরণ্যকশিপু) বিষ্টিম্ অনুকারিতাঃ (মূল্য না দিয়াই আমাদিগকে নিরন্তর কর্ম্ম করাইত); হরে! (হে হরে!) সঃ বৃজিনঃ (সেই দুঃখদাতা পাপিষ্ঠকে) ভবতা (আপনি) অবসাদিতঃ (সংহার করিয়াছেন)। নরসিংহ! নাথ! (হে নরসিংহ! হে প্রভো!) [আপনি] নঃ (আমাদিগের) বিভবায় ভব (মোক্ষদাতা হউন) ॥ ৫৬ ॥

**অনুবাদ**

বৈতালিকগণ বলিলেন— হে ভগবন্! আমরা আপনাকে নমস্কার করি; সভা ও যজ্ঞস্থলে আপনার নির্ম্মল যশঃ গান করিয়া আমরা মহতী পূজা লাভ করিতাম, যে পাপিষ্ঠ আমাদের প্রাপ্য সেই পূজা অধিকার করিয়াছিল, সৌভাগ্যক্রমে সেই দুষ্ট হিরণ্যকশিপুকে আজ আপনি রোগের ন্যায় বিনাশ করিলেন ॥ ৫৫ ॥

কিন্নরগণ বলিলেন—হে ঈশ! আমরা আপনাকে নমস্কার করি; আমরা কিন্নরগণ, আপনার অনুচর; দিতিপুত্র ঐ হিরণ্যকশিপু মূল্য না দিয়াই আমাদিগকে দিয়া নিরন্তর কর্ম্ম করাইত; হে হরে! সেই দুঃখপ্রদ পাপিষ্ঠকে আপনি সংহার করিয়াছেন। হে নরসিংহ! হে নাথ! আপনি আমাদিগের মোক্ষদাতা হউন ॥ ৫৬ ॥

**টীকা**

জাতম্ ॥ ৫৫ ॥ হে ঈশ! দিতিজেনামুনা বিষ্টিং নির্ম্মূল্যসেবাম্ অনু নিরন্তরং কারিতাঃ সঃ বৃজিনো দুঃখদঃ হে হরে! ভবতা অবসাদিতঃ উপসংহৃতঃ; হে নরসিংহ! হে নাথ! নোঽস্মাকম্ বিভবায় মোক্ষায় ভব ॥ ৫৬ ॥ হে শরণদ! সর্ব্বেষাং লোকানাং শর্ম্ম মঙ্গলং ত্বে অদ্ভুতম্ এতৎ হরিনররূপম্

শ্রীবিষ্ণুপার্ষদা ঊচুঃ

অদ্যৈতদ্ধরিনররূপমদ্ভুতং তে দৃষ্টং নঃ শরণদ ! সর্ব্বলোকশর্ম্ম ।
সোঽয়ং তে বিধিকর ঈশ ! বিপ্রশপ্ত-স্তস্যেদং নিধনমনুগ্রহায় বিদ্মঃ ॥ ৫৭ ॥

ইতি শ্রীমদ্ভাগবতে মহাপুরাণে পারমহংস্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং সপ্তমস্কন্ধে
প্রহ্লাদানুচরিতে দৈত্যরাজবধো নাম অষ্টমোঽধ্যায়ঃ ॥ ৮ ॥

**অন্বয়**

শ্রীবিষ্ণুপার্ষদাঃ ঊচুঃ ( বিষ্ণুর পার্ষদগণ বলিলেন ) শরণদ ! ( হে আশ্রয়প্রদ ! ) [ আমরা আপনাকে নমস্কার করি ]। সর্ব্বলোকশর্ম্ম ( সর্ব্বলোকের মঙ্গলকর ) তে ( আপনার ) অদ্ভুতম্ এতৎ হরিনররূপম্ ( অদ্ভুত এই নরসিংহরূপ ) অদ্য ( আজ ) নঃ ( আমরা ) দৃষ্টম্ ( দর্শন করিলাম )। ঈশ ! ( হে ঈশ্বর ! ) অয়ং ( এই হিরণ্যকশিপু ) বিপ্রশপ্তঃ ( সনকাদি মুনিগণকর্ত্তৃক অভিশপ্ত ) তে সঃ বিধিকরঃ ( আপনার সেই কিঙ্কর ) ; [ অতএব ] তস্য ইদং নিধনম্ ( তাহার এই নিধন ) [ বয়ং ] ( আমরা ) অনুগ্রহায় বিদ্মঃ ( তাহার প্রতি অনুগ্রহ করিবার নিমিত্তই হইয়াছে বলিয়া জানি ) ॥ ৫৭ ॥

**অনুবাদ**

বিষ্ণুর পার্ষদগণ বলিলেন—হে আশ্রয়প্রদ ! আমরা আপনাকে নমস্কার করি ; সর্ব্বলোকের মঙ্গলকর আপনার এই অদ্ভুত নরসিংহরূপ আজ আমরা দর্শন করিলাম। হে ঈশ ! এই হিরণ্যকশিপু আপনারই কিঙ্কর, পূর্ব্বে সনকাদি মুনিগণকর্ত্তৃক শাপগ্রস্ত হইয়াছিল, অতএব তাহার এই নিধন তাহার প্রতি অনুগ্রহ করিবার নিমিত্তই হইয়াছে বলিয়া আমরা জানি ॥ ৫৭ ॥

অষ্টম অধ্যায়ের অনুবাদ সমাপ্ত ॥ ৮ ॥

**টীকা**

অদ্য নোঽস্মাভির্দৃষ্টম্। হে ঈশ ! সোঽয়ং বিপ্রশপ্তস্তে বিধিকরঃ কিঙ্করোঽতএব তস্যেদং নিধনম্ অনুগ্রহায় বিদ্মো জানীমঃ ॥ ৫৭ ॥

ইতি শ্রীমদ্ভাগবতে মহাপুরাণে সপ্তমস্কন্ধীয়ে শ্রীমচ্ছুকদেবকৃত-
সিদ্ধান্তপ্রদীপে অষ্টমাধ্যায়ার্থপ্রকাশঃ ॥ ৮ ॥

# নবমোঽধ্যায়ঃ

শ্রীনারদ উবাচ

এবং সুরাদয়ঃ সর্ব্বে ব্রহ্মরুদ্রপুরঃসরাঃ ।
নোপৈতুমশকন্মন্যু-সংরম্ভং সুদুরাসদম্ ॥ ১ ॥
সাক্ষাৎ শ্রীঃ প্রেষিতা দেবৈর্দৃষ্ট্বা তৎ মহদদ্ভুতম্ ।
অদৃষ্টাশ্রুতপূর্ব্বত্বাৎ সা নোপেয়ায় শঙ্কিতা ॥ ২ ॥

**অন্বয়**

[ এই অধ্যায়ে প্রহ্লাদের স্তবে নৃসিংহদেবের কোপশান্তি বর্ণনা করা হইতেছে ] শ্রীনারদঃ উবাচ ( নারদ বলিলেন ) [ হে মহারাজ যুধিষ্ঠির ! ] ব্রহ্মরুদ্রপুরঃসরাঃ ( ব্রহ্মা, রুদ্র প্রমুখ ) সুরাদয়ঃ সর্ব্বে ( দেবগণ প্রভৃতি সকলে ) এবং [ দূরতঃ এব স্থিত্বা স্তুবন্তঃ অপি ] ( এইরূপে দূরে থাকিয়াই স্তব করিলেন, কিন্তু ) মন্যুসংরম্ভং সুদুরাসদং ( ক্রোধাবিষ্ট ও অতীব দুরাসদ অর্থাৎ অসহনীয় ভগবান্ নৃসিংহদেবের ) উপৈতুম্ ন অশকন্ ( সমীপে গমন করিতে সমর্থ হইলেন না ) ॥ ১ ॥

অদৃষ্টাশ্রুতপূর্ব্বত্বাৎ ( নৃসিংহদেবের রূপ অদৃষ্টপূর্ব্ব ও অশ্রুতপূর্ব্ব বলিয়া ) দেবৈঃ ( দেবগণ ) সাক্ষাৎ শ্রীঃ প্রেষিতা [ অপি ] ( সাক্ষাৎ লক্ষ্মীদেবীকে প্রেরণ করিলেন, কিন্তু ) মহদদ্ভুতং তৎ ( অত্যাশ্চর্য্য সেই নৃসিংহরূপ ) দৃষ্ট্বা ( দর্শন করিয়া ) শঙ্কিতা ( শঙ্কিতা হইয়া ) সা ( সেই লক্ষ্মীদেবী ) [ নৃসিংহদেবের সমীপে ] ন উপেয়ায় ( অগ্রসর হইতে পারিলেন না ) ॥ ২ ॥

**অনুবাদ**

[ এই অধ্যায়ে প্রহ্লাদের স্তবে নৃসিংহদেবের কোপশান্তি বর্ণনা করা হইতেছে । ] নারদ বলিলেন—হে মহারাজ যুধিষ্ঠির ! ব্রহ্মা, রুদ্র প্রমুখ দেবগণ প্রভৃতি সকলে এইরূপে দূরে থাকিয়াই স্তব করিলেন, কিন্তু ক্রোধবিশিষ্ট ও অতীব দুরাসদ অর্থাৎ অসহনীয় ভগবান্ নৃসিংহদেবের সমীপে গমন করিতে সমর্থ হইলেন না ॥ ১ ॥

নৃসিংহদেবের যাদৃশ রূপ, তাদৃশ রূপ পূর্ব্বে কখনও দেখা যায় নাই বা শুনা যায় নাই ; এই জন্য দেবগণ সাক্ষাৎ লক্ষ্মীদেবীকে তাঁহার সমীপে প্রেরণ করিলেন, কিন্তু অত্যাশ্চর্য্য সেই নৃসিংহরূপ দর্শন করিয়া লক্ষ্মীদেবী শঙ্কিতা হইলেন এবং তাঁহার সমীপে অগ্রসর হইতে পারিলেন না ॥ ২ ॥

**টীকা**

নবমে প্রহ্লাদস্তোত্রেণ বিগতকোপঃ অভূৎ হরিরিতি বর্ণ্যতে। মন্যুনা সংরম্ভঃ আবেশো যস্য তমুপৈতুমাসাদিতুং নাশকন্ ॥ ১ ॥ দেবৈঃ তদ্রূপস্য অদৃষ্টাশ্রুতপূর্ব্বত্বাদ্ধেতোঃ সাক্ষাদনেকাবতারচরিতজ্ঞা শ্রীঃ প্রেষিতাপি তৎ নৃহরিরূপং মহদদ্ভুতং দৃষ্ট্বা শঙ্কিতা ইদানীং সমীপগমনে আনুকূল্যং প্রাতিকূল্যং বা স্যাদিত্যেবং জাতশঙ্কা সা নোপেয়ায় সমীপং নৈবাগাৎ ॥ ২ ॥ হে তাত ! বৎস ! স্বপিত্রে কুপিতং হরিং প্রশময় ; তদর্থমুপেহি শরণং ব্রজ ইত্যুক্ত্বা প্রহ্লাদং প্রেষয়ামাস ॥ ৩ ॥ উপেত্য সমীপং গত্বা . শিরসি

প্রহ্লাদং প্রেষয়ামাস ব্রহ্মাবস্থিতমন্তিকে।
তাত! প্রশময়োপেহি স্বপিত্রে কুপিতং প্রভুম্ ॥ ৩ ॥
তথেতি শনকৈ রাজন্! মহাভাগবতোঽর্ভকঃ।
উপেত্য ভুবি কায়েন ননাম বিধৃতাঞ্জলিঃ ॥ ৪ ॥
স্বপাদমূলে পতিতং তমর্ভকং বিলোক্য দেবঃ কৃপয়া পরিপ্লুতঃ।
উত্থাপ্য তচ্ছীর্ষ্ণ্যদধাৎ করাম্বুজং কালাহিবিত্রস্তধিয়াং কৃতাভয়ম্ ॥ ৫ ॥

**অন্বয়**

[অনন্তর] তাত! (হে বৎস!) স্বপিত্রে কুপিতং প্রভুং (তোমার পিতার প্রতি ক্রুদ্ধ প্রভু নৃসিংহদেবকে) প্রশময় (শান্ত কর এবং) উপেহি (সমীপে গমন কর অর্থাৎ শরণাপন্ন হও) [ইতি উক্ত্বা] (এইরূপ বলিয়া) ব্রহ্মা (ব্রহ্মা) অন্তিকে অবস্থিতং প্রহ্লাদং (সমীপে অবস্থিত প্রহ্লাদকে) প্রেষয়ামাস (প্রেরণ করিলেন) ॥ ৩ ॥

রাজন্! (হে মহারাজ যুধিষ্ঠির!) তথা ইতি (ব্রহ্মার বাক্য স্বীকার করিয়া) মহাভাগবতঃ অর্ভকঃ (পরম ভগবদ্ভক্ত বালক প্রহ্লাদ) শনকৈঃ উপেত্য (ধীরে ধীরে নৃসিংহদেবের সমীপে গমন করিয়া) বিধৃতাঞ্জলিঃ (কৃতাঞ্জলি হইয়া) ভুবি (ভূতলে) কায়েন ননাম (শরীর লুণ্ঠিত করিয়া প্রণাম করিলেন) ॥ ৪ ॥

[অনন্তর] দেবঃ (ভগবান্ নৃসিংহদেব) স্বপাদমূলে (স্বীয় পাদমূলে) পতিতম্ তম্ অর্ভকং (পতিত সেই বালক প্রহ্লাদকে) বিলোক্য (অবলোকন করিয়া) কৃপয়া পরিপ্লুতঃ (করুণায় পরিব্যাপ্ত হইলেন এবং) উত্থাপ্য (তাঁহাকে উঠাইয়া) কালাহিবিত্রস্তধিয়াং কৃতাভয়ং (কালরূপ সর্পের ভয়ে ভীত জীবগণের অভয়প্রদ) করাম্বুজং (করকমল) তচ্ছীর্ষ্ণি অদধাৎ (তাঁহার মস্তকে স্থাপন করিলেন) ॥ ৫ ॥

**অনুবাদ**

অনন্তর ব্রহ্মা সমীপে অবস্থিত প্রহ্লাদকে বলিলেন—হে বৎস! তোমার পিতার প্রতি ক্রুদ্ধ প্রভু নৃসিংহদেবকে শান্ত কর এবং তাঁহার সমীপে গমন কর অর্থাৎ শরণাপন্ন হও; এইরূপ বলিয়া ব্রহ্মা তাঁহাকে প্রেরণ করিলেন ॥ ৩ ॥

হে মহারাজ যুধিষ্ঠির! ব্রহ্মার বাক্য স্বীকার করিয়া পরম ভগবদ্ভক্ত বালক প্রহ্লাদ ধীরে ধীরে নৃসিংহদেবের সমীপে গমন করিলেন এবং কৃতাঞ্জলি হইয়া ভূতলে শরীর লুণ্ঠিত করিয়া প্রণাম করিলেন ॥ ৪ ॥

অনন্তর ভগবান্ নৃসিংহদেব স্বীয় পাদমূলে বালক প্রহ্লাদকে পতিত দেখিয়া করুণায় পরিব্যাপ্ত হইলেন এবং তাঁহাকে উঠাইয়া যাহা কালরূপ সর্পের ভয়ে ভীত জীবগণের অভয়প্রদ, সেই স্বীয় করকমল তাঁহার মস্তকে স্থাপন করিলেন ॥ ৫ ॥

**টীকা**

বিধৃতাঞ্জলিঃ কায়েন ভুবি ননাম ॥ ৪ ॥ স্বপাদমূলে স্বচরণসমীপে কৃপয়া পরিপ্লুতো ব্যাপ্তঃ উত্থাপ্য কাল এবাহিঃ তস্মাদ্ বিত্রস্তা ধীর্যেষাং তেষাং কৃতমভয়ং যেন তৎ করাম্বুজং শীর্ষ্ণি অদধাৎ ॥ ৫ ॥ সঃ প্রহ্লাদঃ

স তৎকরস্পর্শধুতাখিলাশুভঃ সপদ্যভিব্যক্তপরাত্মদর্শনঃ।
তৎপাদপদ্মং হৃদি নির্বৃতো দধৌ হৃষ্যত্তনুঃ ক্লিন্নহৃদশ্রুলোচনঃ ॥ ৬ ॥
অস্তৌষীদ্ধরিমেকাগ্র-মনসা সুসমাহিতঃ।
প্রেমগদ্গদয়া বাচা তন্ন্যস্তহৃদয়েক্ষণঃ ॥ ৭ ॥

**অন্বয়**

সঃ তৎকরস্পর্শধুতাখিলাশুভঃ ( ভগবান্ নৃসিংহদেবের করস্পর্শে প্রহ্লাদের অখিল অশুভ দূর হইল ), সপদি অভিব্যক্তপরাত্মদর্শনঃ ( তৎক্ষণাৎ তাঁহার আত্মা ও পরমাত্মস্বরূপের অনুভূতি হইল ), হৃষ্যত্তনুঃ ( তাঁহার শরীর পুলকিত হইল ), ক্লিন্নহৃৎ ( হৃদয় প্রেমার্দ্র হইল ), অশ্রুলোচনঃ ( লোচনদ্বয় অশ্রুপূর্ণ হইল এই অবস্থায় ) নির্বৃতঃ ( আনন্দিত হইয়া তিনি ) তৎপাদপদ্মং ( নৃসিংহদেবের চরণকমল ) হৃদি দধৌ ( হৃদয়ে ধ্যান করিতে লাগিলেন ) ॥ ৬ ॥

[ এইরূপে ধ্যান করিয়া তখনই তিনি ] তন্ন্যস্তহৃদয়েক্ষণঃ ( সেই নৃসিংহদেবের প্রতি মন ও নয়ন ন্যস্ত করিয়া ) একাগ্রমনসা সুসমাহিতঃ ( একাগ্রমনে উত্তমরূপে সমাহিত হইয়া ) প্রেমগদ্গদয়া বাচা ( প্রেমগদ্গদবাক্যে ) হরিম্ অস্তৌষীৎ ( শ্রীহরির স্তব করিতে লাগিলেন ) ॥ ৭ ॥

**অনুবাদ**

ভগবান্ নৃসিংহদেবের করস্পর্শে প্রহ্লাদের সমস্ত অশুভ দূর হইল, তৎক্ষণাৎ তাঁহার আত্মা ও পরমাত্মস্বরূপের অনুভব হইল, তাঁহার শরীর পুলকিত, হৃদয় প্রেমার্দ্র ও লোচনদ্বয় অশ্রুপূর্ণ হইল, এই অবস্থায় আনন্দিত হইয়া তিনি নৃসিংহদেবের চরণকমল হৃদয়ে ধ্যান করিতে লাগিলেন ॥ ৬ ॥

এইরূপে ধ্যান সমাপ্ত করিয়া তখনই তিনি নৃসিংহদেবের প্রতি মন ও নয়ন ন্যস্ত করিয়া একাগ্রচিত্তে উত্তমরূপে সমাহিত হইয়া প্রেমগদ্গদবাক্যে শ্রীহরির স্তব করিতে লাগিলেন ॥ ৭ ॥

**টীকা**

তস্য ভগবতঃ করস্পর্শেন ধুতানি নিরস্তানি অখিলানি অশুভানি যস্য, সপদি ত্বরিতমেবাভিব্যক্তং প্রোদ্ভূতং পরস্য উপাস্যস্য ব্যাপকস্বরূপস্য আত্মন উপাসকস্য অণুস্বরূপস্য চ দর্শনং যস্য বিগ্রহদর্শনানন্তরং স্বরূপানুভবো জাত ইত্যর্থঃ। হৃষ্যন্তী আনন্দিতা তনুর্যস্য, ক্লিন্নং প্রেমার্দ্রং হৃৎ যস্য, অশ্রূণি লোচনয়োর্যস্য সঃ নির্বৃতঃ সুখিতঃ তৎপাদপদ্মং কার্য্যকারণপ্রকৃতিসম্বন্ধনিবৃত্তিপূর্ব্বকতৎসাধর্ম্ম্যপ্রাপ্তিলক্ষণমোক্ষার্থং হৃদি দধৌ ॥ ৬ ॥ এবং কৃতধ্যানঃ সপদ্যেব তস্মিন্ ভগবতি ন্যস্তং সমর্পিতং হৃদয়ং মনঃ ঈক্ষণঞ্চ যেন সঃ একাগ্রেণ হরিমস্তৌষীৎ ॥ ৭ ॥ "সত্ত্বং স্বাতন্ত্র্যমুদ্দিষ্টং তচ্চ কৃষ্ণে ন চাপরে" ইত্যেবমুক্তে ভগবৎস্বাতন্ত্র্যে একস্মিন্ তানো বিস্তারো যস্যাঃ সা মতির্যেষাং তে ভগবদুৎকর্ষাভিজ্ঞা ইত্যর্থঃ। ব্রহ্মাদয়ঃ প্রজাস্রষ্টারো রাজসাঃ, সুরগণাঃ প্রজাপালকাঃ সাত্ত্বিকাঃ "যৎসত্ততঃ সুরগণা রজসঃ প্রজেশাঃ" ইতি বক্ষ্যমাণাৎ কিং বহুনা মুনয়ো মননশীলাঃ পরাশরাদয়ঃ, সিদ্ধাঃ কপিলাদয়ঃ গুণাতীতাশ্চ বচসাং প্রবাহৈর্বৈদৈঃ পুরুগুণৈঃ সৃষ্টিপালন-মননধ্যানৈঃ যমারাধয়িতুং ন পিপ্রুঃ ন পূর্ণাঃ, স হরিঃ উগ্রজাতেঃ উগ্রা দৈত্যত্বাৎ তামসী জাতির্যস্য তস্য

শ্রীপ্রহ্লাদ উবাচ

ব্রহ্মাদয়ঃ সুরগণা মুনয়োঽথ সিদ্ধাঃ সত্ত্বৈকতানগতয়ো বচসাং প্রবাহৈঃ।
নারাধিতুং পুরুগুণৈরধুনাপি পিপ্রুঃ কিং তোষ্টুমর্হতি স মে হরিরুগ্রজাতেঃ ॥৮॥
মন্যে ধনাভিজনরূপতপঃশ্রুতৌজ-স্তেজঃপ্রভাববলপৌরুষবুদ্ধিযোগাঃ।
নারাধনায় হি ভবন্তি পরস্য পুংসো ভক্ত্যা তুতোষ ভগবান্ গজযূথপায় ॥ ৯॥

### অন্বয়

শ্রীপ্রহ্লাদঃ উবাচ (প্রহ্লাদ বলিলেন) সত্ত্বৈকতানগতয়ঃ (ভগবানের উৎকর্ষ যাঁহারা অবগত আছেন, তাদৃশ) ব্রহ্মাদয়ঃ সুরগণাঃ (ব্রহ্মাদি দেবগণ), মুনয়ঃ (পরাশরাদি মুনিগণ) অথ সিদ্ধাঃ (এবং কপিলাদি সিদ্ধগণ) বচসাং প্রবাহৈঃ (বেদবাক্যসমূহের দ্বারা) পুরুগুণৈঃ (এবং মননধ্যানাদি বহু গুণ-সমূহের দ্বারা) অধুনাপি (অদ্যাপি) [যম্] আরাধিতুম্ (যাঁহাকে আরাধনা করিতে) ন পিপ্রুঃ (সমর্থ হন নাই), সঃ হরিঃ (সেই শ্রীহরি) উগ্রজাতেঃ মে (তামসী অর্থাৎ আসুরী জাতিপ্রাপ্ত আমার স্তবে) কিং তোষ্টুম্ অর্হতি ? (কি তুষ্ট হইবেন ?) ॥ ৮ ॥

ধনাভিজনরূপতপঃশ্রুতৌজস্তেজঃপ্রভাববলপৌরুষবুদ্ধিযোগাঃ (ধন, সৎকুলে জন্ম, রূপ, তপস্যা, পাণ্ডিত্য, ইন্দ্রিয়পটুতা, কান্তি, প্রভাব, বল, কার্য্যক্ষমতা, বুদ্ধি এবং অষ্টাঙ্গযোগ এই সকল গুণও) পরস্য পুংসঃ (পরমপুরুষ ভগবানের) আরাধনায় ন হি ভবন্তি (আরাধনায় উপযোগী নহে) [ইতি] মন্যে (ইহা আমি মনে করি); [যতঃ] (কারণ) ভগবান্ ভক্ত্যা [এব] (ভগবান্ কেবল ভক্তির দ্বারাই) গজযূথপায় (গজেন্দ্রের প্রতি) তুতোষ (তুষ্ট হইয়াছিলেন)। [গজেন্দ্রের উপাখ্যান অষ্টমস্কন্ধে বর্ণনা করা হইবে] ॥ ৯ ॥

### অনুবাদ

প্রহ্লাদ বলিলেন—ভগবানের উৎকর্ষ যাঁহারা অবগত আছেন, তাদৃশ ব্রহ্মাদি দেবগণ, পরাশরাদি মুনিগণ ও কপিলাদি সিদ্ধগণ বেদবাক্যসমূহের দ্বারা এবং মননধ্যানাদি বহু গুণসমূহের দ্বারা অদ্যাপি যাঁহাকে আরাধনা করিতে সমর্থ হন নাই, সেই শ্রীহরি তামসী অর্থাৎ আসুরী জাতিপ্রাপ্ত আমার স্তবে কি পরিতুষ্ট হইবেন ? ॥ ৮ ॥

ধন, সৎকুলে জন্ম, রূপ, তপস্যা, পাণ্ডিত্য, ইন্দ্রিয়পটুতা, কান্তি, প্রভাব, বল, কার্য্যক্ষমতা, বুদ্ধি ও অষ্টাঙ্গযোগ এই সকল গুণও পরমপুরুষ ভগবানের আরাধনায় উপযোগী নহে ; ভক্তিই একমাত্র ভগবদারাধনায় উপযোগী ; কারণ ভগবান্ কেবলমাত্র ভক্তির দ্বারাই গজেন্দ্রের প্রতি তুষ্ট হইয়াছিলেন। [গজেন্দ্রের বৃত্তান্ত অষ্টমস্কন্ধের দ্বিতীয় অধ্যায় হইতে বর্ণনা করা হইবে] ॥ ৯ ॥

### টীকা

মে কিং কথং তোষ্টুমর্হতি ? ॥ ৮ ॥ কিঞ্চ ধনাদিভিরপি ভগবান্ ন তুষ্যতি, কিন্তু ভক্ত্যা তুষ্যতীত্যাহ—মন্যে ইতি। ধনাদয়ঃ পরস্যারাধনায় ন ভবন্তি ; যতস্তদ্রহিতায় গজযূথপায় ভগবান্ ভক্ত্যৈব তুতোষ। অভিজনঃ সৎকুলে উদ্ভবঃ, রূপং সৌন্দর্য্যম্, তপঃ কৃচ্ছ্রাদি, শ্রুতং শাস্ত্রশ্রবণম্, ওজঃ ইন্দ্রিয়পাটবম্, তেজঃ প্রকাশঃ, প্রভাবঃ প্রভুত্বম্, বলম্ দেবান্তরোপাসনাদিজম্, পৌরুষং কার্য্যক্ষমত্বম্, বুদ্ধিরর্থধারণশক্তিঃ, কিং

বিপ্রাদ্দ্বিষড়্‌গুণযুতাদরবিন্দনাভ-পাদারবিন্দবিমুখাৎ শ্বপচং বরিষ্ঠম্।
মন্যে তদর্পিতমনোবচনেহিতার্থং প্রাণং পুনাতি স কুলং ন তু ভূরিমানঃ ॥১০॥
নৈবাত্মনঃ প্রভুরয়ং নিজলাভপূর্ণো মানং জনাদবিদুষঃ করুণো বৃণীতে।
যদ্‌যজ্জনো ভগবতে বিদধীত মানং তচ্চাত্মনে প্রতিমুখস্য যথা মুখশ্রীঃ ॥ ১১ ॥

## অন্বয়

দ্বিষড়্‌গুণযুতাৎ [ অপি ] ( ধর্ম্ম, সত্য, দম, তপস্যা, অমাৎসর্য্য, লজ্জা, তিতিক্ষা, অনসূয়া, যজ্ঞ, দান, ধৈর্য্য ও পাণ্ডিত্য এই দ্বাদশ গুণযুক্ত হইয়াও ) অরবিন্দনাভপাদারবিন্দবিমুখাৎ বিপ্রাৎ ( ব্রাহ্মণ যদি পদ্মনাভ শ্রীহরির চরণকমল আরাধনায় পরাঙ্মুখ হন, তাহা হইলে সেই ব্রাহ্মণ হইতে ) তদর্পিত-মনোবচনেহিতার্থং শ্বপচং ( যে চণ্ডালের মন, বাক্য, কর্ম্ম ও অর্থ ভগবানে সমর্পিত হইয়াছে, সেই চণ্ডালকে ) বরিষ্ঠং মন্যে ( আমি শ্রেষ্ঠ মনে করি ) ; [ যতঃ ] ( কারণ ) সঃ ( তাদৃশ চণ্ডাল ) প্রাণং কুলং পুনাতি ( নিজকে ও স্বীয় কুলকে পবিত্র করিয়া থাকেন ) ; ন তু ভূরিমানঃ ( কিন্তু উক্ত দ্বাদশগুণাভিমানী হরিভক্তিবিহীন ব্রাহ্মণ নিজকে ও কুলকে পবিত্র করিতে পারেন না ) ॥ ১০ ॥

নিজলাভপূর্ণঃ ( স্বয়ং নিজানন্দলাভেই পরিপূর্ণ ) অয়ং করুণঃ প্রভুঃ ( এই করুণাময় প্রভু ভগবান্ ) আত্মনঃ [ অর্থে ] ( নিজের নিমিত্ত ) অবিদুষঃ জনাৎ ( অজ্ঞ জীবের নিকট হইতে ) মানম্ ( পূজা ) ন

## অনুবাদ

ধর্ম্ম, সত্য, দম, তপস্যা, অমাৎসর্য্য, লজ্জা, তিতিক্ষা, অনসূয়া, যজ্ঞ, দান, ধৈর্য্য ও পাণ্ডিত্য এই দ্বাদশ প্রকার গুণযুক্ত হইয়াও ব্রাহ্মণ যদি পদ্মনাভ শ্রীহরির চরণকমল আরাধনায় বিমুখ হন, তাহা হইলে সেই ব্রাহ্মণ হইতে যে চণ্ডালের মন, বাক্য, কর্ম্ম ও অর্থ ভগবানে সমর্পিত হইয়াছে, সেই চণ্ডালকে আমি শ্রেষ্ঠ বলিয়া মনে করি ; কারণ তাদৃশ চণ্ডাল ভগবদ্ভক্তির দ্বারা নিজকে ও স্বীয় কুলকে পবিত্র করিয়া থাকেন ; কিন্তু উক্ত দ্বাদশ গুণাভিমানী ব্রাহ্মণ ভগবদ্ভক্তির অভাবে নিজকে ও কুলকে পবিত্র করিতে পারেন না ॥ ১০ ॥

প্রভু ভগবান্ স্বয়ং নিজানন্দলাভেই পরিপূর্ণ আছেন ; তিনি করুণাময় ; নিজের নিমিত্ত তিনি অজ্ঞ জীবের নিকট হইতে পূজা পাইতে ইচ্ছা করেন না ; কিন্তু মুখের সৌন্দর্য্য

## টীকা

বহুনা ভক্তিবিরুদ্ধাঃ যুজ্যন্তে ইতি যোগাঃ সর্ব্বে উপায়া ইত্যর্থঃ ॥ ৯ ॥ অথ হরিভক্তপ্রশংসার্থং তদ্বহির্ম্মুখনিন্দার্থঞ্চ সর্ব্বেভ্যঃ অধমস্যাপি শ্বপচস্য হরিভক্তত্বে সতি সর্ব্বশ্রেষ্ঠত্বম্ ; সর্ব্বেভ্যঃ শ্রেষ্ঠস্যাপি বিপ্রস্য হরিবিমুখত্বে সতি সর্ব্বেভ্যঃ অধমত্বঞ্চাহ—বিপ্রাদিতি। অরবিন্দনাভপাদারবিন্দবিমুখাত্তু পূর্ব্বোক্তধনাদি-দ্বিষড়্‌গুণযুতাৎ যদ্বা "ধর্ম্মশ্চ সত্যঞ্চ দমস্তপশ্চ অমাৎসর্য্যং হ্রীস্তিতিক্ষানসূয়া। যজ্ঞশ্চ দানঞ্চ ধৃতিঃ শ্রুতঞ্চ ব্রতানি বৈ দ্বাদশ ব্রাহ্মণস্য" ইত্যুদ্যোগপর্ব্বণি ধৃতরাষ্ট্রং প্রতি সনৎসুজাতেনোক্তৈঃ দ্বাদশগুণৈঃ যুক্তাৎ বিপ্রাদপি তদর্পিতমনোবচনেহিতার্থং তস্মিন্ অরবিন্দনাভে অর্পিতাঃ মনআদয়ো যেন তং শ্বপচমপি বরিষ্ঠং মন্যে ; যতঃ সঃ উক্তলক্ষণঃ শ্বপচঃ প্রাণং প্রাণোপলক্ষিতমাত্মানং স্বকুলং পুনাতি, ন তু ভূরিমানঃ উক্তদ্বিষড়্‌গুণাভিমানী হরিপাদারবিন্দবিমুখো বিপ্রঃ কুলমাত্মানং চ পুনাতি ॥ ১০ ॥ মনোবচনাদ্যর্পণাদিনা পূজাং স্বানন্যভক্তহিতায়ৈব ভগবান্ স্বীকরোতি, ন তু অন্যথা ইত্যাহ—নিজলাভপূর্ণঃ "এতস্যৈবানন্দস্যান্যানি

তস্মাদহং বিগতবিক্লব ঈশ্বরস্য সর্ব্বাত্মনা মহি গৃণামি যথামনীষম্।
নীচোঽজয়া গুণবিসর্গমনুপ্রবিষ্টঃ পূয়েত যেন হি পুমাননুবর্ণিতেন॥ ১২॥

**অন্বয়**

এব বৃণীতে ( পাইতে ইচ্ছা করেন না ); [ কিন্তু ] মুখশ্রীঃ প্রতিমুখস্য যথা [ ভবতি, তথা ] ( যেমন মুখের সৌন্দর্য্য দর্পণাদিতে প্রতিবিম্বিত মুখেও দৃষ্ট হইয়া থাকে, সেইরূপ ) জনঃ ( জীব ) যৎ যৎ মানং ( যে যে পূজা ) ভগবতে বিদধীত ( ভগবদুদ্দেশ্যে সম্পাদন করে ), তৎ চ আত্মনে [ স্যাৎ ] ( সেই সমস্ত তাহার নিজেরই সুখকর হইয়া থাকে )॥ ১১॥

[ যেহেতু ভগবান্ ভক্তির দ্বারাই পরিতুষ্ট হন ], তস্মাৎ ( অতএব ) অহং ( আমি ) নীচঃ [ অপি ] ( নীচ হইলেও ) বিগতবিক্লবঃ ( নিঃশঙ্ক হইয়া ) সর্ব্বাত্মনা ( সর্ব্বান্তঃকরণে ) যথামনীষং ( স্বীয় বুদ্ধি অনুসারে ) ঈশ্বরস্য মহি ( ভগবান্ পরমেশ্বরের মহিমা ) গৃণামি ( বর্ণনা করিব ); যেন অনুবর্ণিতেন ( যাহা বর্ণনা করার ফলে ) অজয়া গুণবিসর্গম্ অনুপ্রবিষ্টঃ পুমান্ ( অজ্ঞানহেতু সংসারে অনুপ্রবিষ্ট জীব ) পূয়েত হি ( পবিত্র হইতে পারিবে )॥ ১২॥

**অনুবাদ**

**যেমন দর্পণাদিতে প্রতিবিম্বিত মুখেও দৃষ্ট হইয়া থাকে, সেইরূপ জীব যে যে পূজা ভগবদুদ্দেশ্যে সম্পাদন করে, সেই সমস্ত জীবের নিজেরই সুখকর হইয়া থাকে॥ ১১॥**

**যেহেতু ভগবান্ ভক্তির দ্বারাই পরিতুষ্ট হন, অতএব আমি নীচ হইলেও নিঃশঙ্ক হইয়া সর্ব্বান্তঃকরণে স্বীয় বুদ্ধি অনুসারে ভগবান্ পরমেশ্বরের মহিমা বর্ণনা করিব, যাহা বর্ণনা করার ফলে অজ্ঞানহেতু জন্মমরণপ্রবাহরূপ সংসারে প্রবিষ্ট জীব পরিশুদ্ধ হইতে পারিবে॥ ১২॥**

**টীকা**

ভূতানি মাত্রামুপজীবন্তি" ইতি স্বাভাবিকেন নিজানন্দলাভেনৈব পূর্ণঃ অবিদুষঃ "জ্ঞাজ্ঞৌ দ্বাবজাবীশানীশৌ" ইতি শ্রুতিপ্রোক্তস্বাশ্রিতাৎ জীবাৎ স্বানন্দোপাসকাদিতর্থঃ। মানং পূজাং করুণঃ কৃপালুঃ আত্মনঃ সুখার্থং ন বৃণীতে নেচ্ছতি, কিন্তু যৎ যৎ মানং পূজাং জনঃ উপাসকো ভগবতে বিদধীত কুর্য্যাৎ, তৎ তৎ আত্মনে স্বস্মৈব স্যাৎ; যথা মুখশ্রীঃ মুখে মুখঃ রাজাদিঃ তদর্পিতা প্রতিমুখেনামাত্যাদিনা শ্রীঃ ধনবিদ্যা-বিনয়াদিরূপা লক্ষ্মীঃ প্রতিমুখস্যামাত্যাদেরেব সুখদা ভবতি তদ্বদিত্যর্থঃ। যদ্বা আশ্রয়গতং বস্তু আ শ্রয়েঽপি গচ্ছতীতি দৃষ্টান্তেনাহ—মুখে স্থিতা শ্রীঃ প্রতিমুখস্য দর্পণাদিস্থস্যাপি ভবতীত্যর্থঃ। অনেন দৃষ্টান্তেন জীবো ভগবদংশভূতঃ স্বরূপতোঽপি স্বায়ত্তস্থিতিপ্রবৃত্তিমান্ ন ভবতি যদা, তদা কেন পদার্থেন ভগবতঃ উপকারং কুর্য্যাদিতি দ্যোতিতম; অনেন দৃষ্টান্তেন ব্রহ্মপ্রতিবিম্বো জীব ইতি শঙ্কা ন কার্য্যা, ব্যাপকস্য প্রতিবিম্বাসম্ভবাৎ; ন চাকাশস্য জলে প্রতিবিম্বো দৃশ্যতে ইতি বাচ্যম্, আকাশগতস্য পরিচ্ছিন্নস্য মেঘাদিদ্রব্যস্য তথা দ্রব মানত্বাৎ। বিস্তরস্তু অধ্যাসগিরিবজ্রাদৌ দ্রষ্টব্যঃ॥ ১১॥ যস্মাৎ ভগবান্ ভক্ত্যৈব তুষ্যতি, তস্মাৎ অহং নীচঃ অসুরজন্মেঽপি বিগতবিক্লবঃ নিঃশঙ্কঃ ঈশ্বরস্য মহি মহিমানং যথামনীষং যথামতি সর্ব্বাত্মনা সম্পূর্ণেন মনসা গৃণামি বর্ণয়ামি, যেন মহিম্না অনুবর্ণিতেন অজয়া প্রকৃত্যা গুণবিসর্গং সংসারম্ অনুপ্রবিষ্টঃ পুমান্ পূয়েত শুদ্ধ্যেত॥ ১২॥ ব্রহ্মাদিষু কৃপাবলোকনং কুরু, মন্যুং চোপসংহরেতি প্রার্থ্যতে—সর্ব্বে ইতি দ্বাভ্যাম্। হে ঈশ! সত্ত্বধামঃ প্রকৃতিসম্বন্ধবর্জ্জিতং স্বাভাবিকং যৎ সত্ত্বং গুণবিশেষঃ,

সর্ব্বে ত্বমী বিধিকরাস্তব সত্ত্বধাম্নো ব্রহ্মাদয়ো বয়মিবেশ ! ন চোদ্বিজন্তঃ।
ক্ষেমায় ভূতয় উতাত্মসুখায় চাস্য বিক্রীড়িতং ভগবতো রুচিরাবতারৈঃ ॥১৩॥
তদ্ যচ্ছ মন্যুমসুরশ্চ হতস্ত্বয়াদ্য মোদেত সাধুরপি বৃশ্চিকসর্পহত্যা।
লোকাশ্চ নির্বৃতিমিতাঃ প্রতিযন্তি সর্ব্বে রূপং নৃসিংহ ! বিভয়ায় জনা স্মরন্তি ॥১৪॥

**অন্বয়**

ঈশ ! (হে পরমেশ্বর !) উদ্বিজন্তঃ (ভয়োদ্বিগ্ন) অমী ব্রহ্মাদয়ঃ সর্ব্বে (ঐ ব্রহ্মাদি দেবগণ সকলে) সত্ত্বধাম্নঃ তব (সত্ত্বমূর্ত্তি আপনার) বিধিকরাঃ হি (কিঙ্কর অর্থাৎ ভক্ত); ন চ বয়ম ইব (ইঁহারা আমার ন্যায় এক্ষণেই আপনার শরণাপন্ন হইলেন এমন নহে অর্থাৎ পূর্ব্ব হইতেই ইঁহারা আপনার কৃপার পাত্র)। ভগবতঃ [তব] (ভগবান্ আপনার) রুচিরাবতারৈঃ বিক্রীড়িতং (মনোহর অবতারমূর্ত্তিসমূহের দ্বারা যে সকল ক্রীড়া অনুষ্ঠিত হইয়া থাকে, তাহা) অস্য (ভক্তজনের) ক্ষেমায় (রক্ষা) ভূতয়ে (ঐশ্বর্য্য) উত আত্মসুখায় চ [ভবতি] (ও মোক্ষের নিমিত্তই হইয়া থাকে); [ন তু ভয়োৎপাদনায়] (ভয় উৎপাদনের নিমিত্ত নহে) ॥ ১৩ ॥

তৎ (অতএব) নৃসিংহ ! (হে নৃসিংহ !) মন্যুং যচ্ছ (ক্রোধ সম্বরণ করুন); [যে জন্য এই ক্রোধ], [সঃ] অসুরঃ চ (সেই অসুরকে ত) ত্বয়া অদ্য হতঃ (আপনি আজ বধ করিলেন); [যথা] বৃশ্চিকসর্পহত্যা (যেমন পরের উদ্বেগজনক বৃশ্চিক ও সর্প বধ করা হইলে [একের বিনাশে বহুর ভয়নিবৃত্তি

**অনুবাদ**

হে ঈশ ! ভয়োদ্বিগ্ন ঐ ব্রহ্মাদি দেবগণ সকলেই সত্ত্বমূর্ত্তি আপনার কিঙ্কর অর্থাৎ ভক্ত; ইঁহারা আমাদের ন্যায় এক্ষণেই আপনার শরণাপন্ন হইলেন এমন নহে, ইঁহারা পূর্ব্ব হইতেই আপনার কৃপার পাত্র। আপনার মনোহর অবতারমূর্ত্তিসমূহের দ্বারা যে সকল ক্রীড়া অনুষ্ঠিত হইয়া থাকে, তাহা ভক্তজনের রক্ষা, ঐশ্বর্য্য ও মোক্ষলাভের নিমিত্তই হইয়া থাকে; ভক্তের ভয়োৎপাদনের নিমিত্ত নহে ॥ ১৩ ॥

অতএব হে নৃসিংহ ! আপনি ক্রোধ সম্বরণ করুন; যে জন্য আপনার এই ক্রোধ, সেই অসুরকে ত আপনি আজ বধ করিলেন। পরের উদ্বেগজনক বৃশ্চিক ও সর্প বধ করা

**টীকা**

তদাশ্রয়ন্তেত্যর্থঃ। অমী ব্রহ্মাদয়ঃ উদ্বিজন্তঃ বিভ্যতঃ ভবদীয়গৌরবযন্ত্রিতা ইত্যর্থঃ। ন চ বয়মিব অধুনৈব ত্বাং শরণং গতাঃ, কিন্তু প্রাক্তঃ কৃপাবলোকার্হা ইতি ফলিতোঽর্থঃ। কিঞ্চ তব রুচিরৈরবতারৈঃ বিবিধং ক্রীড়িতং অস্যাধিকারিজনস্য ক্ষেমায় রক্ষণায় ভূতয়ে ঐশ্বর্য্যায় আত্মসুখায় মোক্ষায় চ, ন তু ভয়োৎপাদনায় ॥ ১৩ ॥ তৎ তস্মাৎ হে নৃসিংহ ! মন্যুং নিযচ্ছ উপসংহর; যদর্থে অয়ং মন্যুঃ, সঃ অসুরঃ ত্বয়া অদ্য হতঃ, যথা বৃশ্চিকসর্পহত্যা পরোদ্বেজকস্য বৃশ্চিকস্য সর্পস্য চ বধেন সাধুঃ অহিংসকোঽপি জনো মোদেত একবধেন বহূনাং ভয়নিবৃত্তেঃ, তথা অসুরবধেন লোকা নির্বৃতিং সুখমিতাঃ প্রাপ্তাঃ সন্তঃ প্রতিযন্তি ভবৎপ্রসাদং প্রতীক্ষন্তে; জনাঃ মুমুক্ষবঃ তবৈতদ্রূপং অভবায় মোক্ষায় স্মরন্তি ॥ ১৪ ॥ কিং ত্বমস্মদ্রূপাদ্ বিভেষি ? নেত্যাহ—নাহমিতি। হে অজিত ! অতিভয়ানকমাস্যং চ জিহ্বা চ অর্কবৎ নেত্রে চ ভ্রুকুটীরভসশ্চ উগ্রা দংষ্ট্রাশ্চ যস্মিন্ তস্মাৎ, আন্ত্রময্যঃ স্রজো যস্মিন্, ক্ষতজা রুধিরাক্তাঃ কেশরাঃ শঙ্কুবদুন্নতৌ

নাহং বিভেম্যজিত ! তেঽতিভয়ানকাস্য-জিহ্বার্কনেত্রভ্রুকুটীরভসোগ্রদংষ্ট্রাৎ।
আন্ত্রস্রজঃ ক্ষতজকেশরশঙ্কুকর্ণা-ন্নির্হ্রাদভীতদিগিভাদরিভিন্নখাগ্রাৎ॥ ১৫॥
ত্রস্তোঽস্ম্যহং কৃপণবৎসল ! দুঃসহোগ্র-সংসারচক্রকদনাৎ গ্রসতাং প্রণীতঃ।
বদ্ধঃ স্বকর্ম্মভিরুশত্তম ! তেঽঙ্ঘ্রিমূলং প্রীতোঽপবর্গশরণং হ্বয়সে কদা নু॥ ১৬॥

### অন্বয়

হয় বলিয়া ] তাহাতে ) সাধুঃ অপি ( সাধু ব্যক্তিও ) মোদেত ( আনন্দিত হন ), [ তথা অসুরবধেন ] ( সেইরূপ অসুরবধে ) সর্ব্বে লোকাঃ চ ( সমস্ত লোকও ) নির্বৃতম্ ইতাঃ [ সন্তঃ ] ( সুখশান্তি প্রাপ্ত হইয়া ) প্রতিযন্তি ( আপনার অনুগ্রহের প্রতীক্ষা করিতেছেন ); জনাঃ ( জনগণ ) [ তব এতৎ ] রূপং ( আপনার এই অবতাররূপ ) বিভবায় স্মরন্তি ( মোক্ষের নিমিত্তই ধ্যান করিয়া থাকেন ) ॥ ১৪ ॥

অজিত ! ( হে অজিত ! ) অতিভয়ানকাস্যজিহ্বার্কনেত্রভ্রুকুটীরভসোগ্রদংষ্ট্রাৎ ( ভয়ানক মুখ, জিহ্বা, সূর্য্যসদৃশ নেত্রদ্বয়, ভ্রুকুটীভঙ্গী, উগ্র দংষ্ট্রা ), আন্ত্রস্রজঃ ( অন্ত্রময় অর্থাৎ নাড়ীর মালা ), ক্ষতজকেশর-শঙ্কুকর্ণাৎ ( রুধিরাক্ত কেশর, শঙ্কুর ন্যায় উন্নত কর্ণদ্বয় ) অরিভিন্নখাগ্রাৎ ( ও শত্রুবিদারণকারী নখসমূহ যাহাতে বিদ্যমান আছে ), নির্হ্রাদভীতদিগিভাৎ ( এবং যাহা হইতে উত্থিত গভীর গর্জ্জনে দিগ্‌গজগণ ভীত হইয়া থাকে ), [ তস্মাৎ ] তে [ রূপাৎ ] ( আপনার তাদৃশ রূপ দর্শনে ) অহং ন বিভেমি ( আমি ভীত হই নাই ) ॥ ১৫ ॥

কৃপণবৎসল ! ( হে দীনবৎসল ! ) অহং ( আমি ) দুঃসহোগ্রসংসারচক্রকদনাৎ ( জন্মমরণপ্রবাহরূপ

### অনুবাদ

হইলে যেমন একের বিনাশে বহু লোকের ভয়নিবৃত্তি হইল বলিয়া হিংসা-পরিত্যাগী সাধু ব্যক্তিও তাহাতে আনন্দিত হইয়া থাকেন, সেইরূপ এই অসুরবধে সমস্ত লোক আনন্দিত হইয়া আপনার অনুগ্রহের প্রতীক্ষা করিতেছেন। জনগণ আপনার এই অবতাররূপ মোক্ষের নিমিত্ত স্মরণ করিয়া থাকেন ॥ ১৪ ॥

হে অজিত ! আপনার এই রূপে অতি ভয়ানক মুখ, জিহ্বা, সূর্য্যসদৃশ নেত্রদ্বয়, ভ্রুকুটী-ভঙ্গী, উগ্র দংষ্ট্রা, অন্ত্রময় মাল্য অর্থাৎ নাড়ীসমূহের মালা, রুধিরাক্ত কেশর, শঙ্কুর অর্থাৎ খুঁটার ন্যায় উন্নত কর্ণদ্বয় ও শত্রুবিদারণকারী নখসমূহ বিদ্যমান আছে ; ইহা হইতে যে গভীর গর্জ্জন উত্থিত হয়, তাহাতে দিগ্‌গজগণও ভীত হইয়া থাকে ; আমি আপনার এতাদৃশ রূপদর্শনেও ভীত হই নাই ॥ ১৫ ॥

হে দীনবৎসল ! জন্মমরণপ্রবাহরূপ সংসারচক্রে যে দুঃসহ ও উগ্র দুঃখ, তাহা হইতেই

### টীকা

কর্ণৌ চ যস্মিন্, নির্হ্রাদেন ভীতা দিগিভা যস্মাৎ, অরীন্ ভিন্দন্তীতি অরিভিন্দীনি নখাগ্রাণি যস্মিন্ তস্মাৎ তে রূপাদহং ন বিভেমি। রূপাদিত্যধ্যাহারঃ ॥ ১৫ ॥ তর্হি কুতস্তব ভয়মিত্যত্রাহ—হে কৃপণবৎসল ! দুঃসহমুগ্রং যৎ সংসারচক্রে কদনং দুঃখং তস্মাদহং ত্রস্তোঽস্মি ; গ্রসতাং আত্মপরমাত্ম-স্মৃতিগ্রাসিনাম্ ইন্দ্রিয়াণাম্ অন্যোন্যঘাতিনাং বদ্ধজীবানাং বা মধ্যে স্বকর্ম্মভির্বদ্ধঃ "বন্ধকো ভবপাশেন ভবপাশাচ্চ

যস্মাৎ প্রিয়াপ্রিয়বিয়োগসযোগজন্ম-শোকাগ্নিনা সকলযোনিষু দহ্যমানঃ।
দুঃখৌষধং তদপি দুঃখমতদ্ধিয়াহং ভূমন্! ভ্রমামি বদ মে তব দাস্যযোগম্ ॥ ১৭ ॥

**অন্বয়**

সংসারচক্রে যে দুঃসহ ও উগ্র দুঃখ, তাহা হইতে) ত্রস্তঃ অস্মি (ভীত হইয়াছি); স্বকর্ম্মভিঃ বদ্ধঃ (স্বীয় কর্ম্মসমূহের দ্বারা বদ্ধ হইয়া আমি) গ্রসতাং [মধ্যে] (হিংস্রস্বভাব বদ্ধজীবসমূহের মধ্যে) [আপনা-কর্ত্তৃক] প্রণীতঃ (নিক্ষিপ্ত হইয়াছি); উশত্তম! (হে পরমসুন্দর!) [ত্বং] (আপনি) কদা নু (কবে) প্রীতঃ [সন] (প্রসন্ন হইয়া) অপবর্গশরণং তে অঙ্ঘ্রিমূলং [প্রতি] (মোক্ষের আশ্রয়স্বরূপ স্বীয় চরণ-তলের অভিমুখে) [মাং] হ্বয়সে (আমাকে আহ্বান করিবেন?) ॥ ১৬ ॥

যস্মাৎ (যেহেতু) অতদ্ধিয়া অহং (সংসারাসক্তিনিবন্ধন আমি) সকলযোনিষু (সকল যোনিতে) প্রিয়াপ্রিয়বিয়োগসযোগজন্মশোকাগ্নিনা (প্রিয়বিয়োগ, অপ্রিয়সংযোগ এবং জন্ম এই সকলের দ্বারা যে শোকরূপ অগ্নি, তাহাতে) দহ্যমানঃ ভ্রমামি (দগ্ধ হইয়া ভ্রমণ করিতেছি), [যঃ] দুঃখৌষধম্ (ঐ সকল দুঃখের যাহা প্রতীকার), তৎ অপি দুঃখম (তাহাও দুঃখস্বরূপ); [অতঃ] (অতএব) ভূমন্! (হে সর্ব্বব্যাপিন্!) তব দাস্যযোগং (সর্ব্বদুঃখের বিনাশক আপনার দাস্যযোগ) মে বদ (আমাকে উপদেশ করুন) ॥ ১৭ ॥

**অনুবাদ**

আমি ভীত হইয়াছি। স্বীয় কর্ম্মসমূহের দ্বারা আমি বদ্ধ হইয়াছি; আপনি এই হিংস্রস্বভাব বদ্ধ জীবসমূহের মধ্যে আমাকে নিক্ষেপ করিয়াছেন। হে পরমসুন্দর! আপনি কবে আমার প্রতি প্রসন্ন হইয়া মোক্ষের আশ্রয়স্বরূপ স্বীয় চরণতলের অভিমুখে আমাকে আহ্বান করিবেন? ॥ ১৬ ॥

হে ভগবন্! সংসারাসক্তি নিবন্ধন আমি সকল যোনিতে প্রিয়ের সহিত বিচ্ছেদ, অপ্রিয়ের সহিত সংযোগ এবং জন্ম এই সকলের দ্বারা যে শোকরূপ অগ্নি, তাহাতে পুনঃ পুনঃ দগ্ধ হইয়া ভ্রমণ করিতেছি; ঐ সকল দুঃখের যে প্রতীকার, তাহাও দুঃখস্বরূপ; অতএব হে বিভো! সর্ব্বদুঃখের বিনাশক আপনার দাস্যযোগ আমাকে উপদেশ করুন ॥ ১৭ ॥

**টীকা**

মোচকঃ" ইতি স্মৃতের্ভবতৈব প্রণীতো নিক্ষিপ্তোঽস্মি; হে উশত্তম! অপবর্গশরণং মোক্ষাশ্রয়ং তে অঙ্ঘ্রিমূলং প্রতি প্রীতঃ সন্ মাং কদা হ্বয়সে আহ্বাস্যসি ॥ ১৬ ॥ চরণপ্রাপ্ত্যুপায়ঃ ভগবৎপ্রসাদ এবেতি প্রীতঃ ইত্যনেনোক্তম্; অথ ত্বৎপ্রসাদকারণং ত্বদ্দাস্যমেব তত্ত্বমেবোপদেশ ইতি প্রার্থ্যতে—যস্মাদিতি। যস্মাৎ তৎ ব্রহ্ম, ন তদতৎ সংসারস্তদ্ধিয়া সংসারাভিনিবেশেন প্রিয়াপ্রিয়াভ্যাং বিয়োগসযোগৌ চ জন্ম চ তৈর্যঃ শোকাগ্নিঃ, তেন সকলযোনিষু দহ্যমানঃ তাতপ্যমানো ভ্রমামি; অস্য দুঃখস্য যদ্দাস্যব্যতিরিক্তং যদৌষধং তদপি দুঃখমেব; অতো হে ভূমন্! তব দাস্যযোগং সর্ব্বদুঃখঘ্নং মে মহ্যং বদ ॥ ১৭ ॥ হে নৃসিংহ! সোঽহং ভবদ্দাসঃ সন্ তে পাদপদ্মযুগে আলয়ো নিষ্ঠা যেষাং পরমহংসানাং সারগ্রাহিণাং ভাগবতানাং সঙ্গো যস্য সঃ, অতএব গুণৈঃ রাগাদিভিঃ বিশেষেণ প্রমুক্তঃ তব লীলাকথাঃ অনুগৃণন্ দুর্গাণি অঞ্জঃ অনায়াসেন তিতর্ম্মি তরামি ॥ ১৮ ॥ হে নৃসিংহ! হে বিভো! তাবৎ ত্বদুপেক্ষিতানাং ত্বত্তঃ

সোঽহং প্রিয়স্য সুহৃদঃ পরদেবতায়া লীলাকথাস্তব নৃসিংহ ! বিরিঞ্চগীতাঃ।
অঞ্জস্তিতর্ম্যনুগৃণন্ গুণবিপ্রমুক্তো দুর্গাণি তে পদযুগালয়হংসসঙ্গঃ ॥ ১৮ ॥
বালস্য নেহ শরণং পিতরৌ নৃসিংহ ! নার্ত্তস্য চাগদমুদন্বতি মজ্জতো নৌঃ।
তপ্তস্য তৎপ্রতিবিধির্য ইহাঞ্জসেষ্ট-স্তাবদ্বিভো ! তনুভৃতাং ত্বদুপেক্ষিতানাম্ ॥ ১৯ ॥

**অন্বয়**

নৃসিংহ ! (হে নৃসিংহ !) সঃ অহং (আপনার দাস হইয়া আমি) তে পদযুগালয়হংসসঙ্গঃ (আপনার চরণযুগলে যাঁহাদের একান্ত ভক্তি আছে, তাদৃশ পরমহংসগণের সঙ্গলাভ করতঃ) গুণবিপ্রমুক্তঃ (রাগদ্বেষাদি হইতে মুক্ত হইয়া) প্রিয়স্য সুহৃদঃ পরদেবতায়াঃ তব (প্রিয়, হিতকারী ও পরমদেবতা আপনার) বিরিঞ্চগীতাঃ লীলাকথাঃ (ব্রহ্মাকর্ত্তৃক পরিকীর্ত্তিত লীলাকথা) অনুগৃণন্ (কীর্ত্তন করিতে করিতে) দুর্গাণি (মহাদুঃখসমূহ) অঞ্জঃ (অনায়াসে) তিতর্ম্মি (উত্তীর্ণ হইব) ॥ ১৮ ॥

নৃসিংহ ! (হে নৃসিংহ !) বিভো ! (হে বিভো !) তাবৎ ত্বদুপেক্ষিতানাং তনুভৃতাং (যাহারা আপনার দাস্য প্রাপ্ত হয় নাই, তাদৃশ দেহিগণের মধ্যে) ইহ (এই সংসারে) বালস্য শরণং পিতরৌ ন (বালকের আশ্রয় অর্থাৎ রক্ষক পিতামাতা নহেন), আর্ত্তস্য [শরণম্] অগদম্ ন (পীড়িত ব্যক্তির আশ্রয় ঔষধ নহে), উদন্বতি মজ্জতঃ [শরণং] নৌঃ [ন] (সমুদ্রে মজ্জনোন্মুখ ব্যক্তির আশ্রয় নৌকা নহে) তপ্তস্য চ (এবং দুঃখসন্তপ্ত ব্যক্তিগণের) যঃ তৎপ্রতিবিধিঃ (দুঃখনাশের নিমিত্ত যে যে প্রতীকার) ইহ অঞ্জসা ইষ্টঃ (ইহলোকে সাক্ষাৎ গ্রহণ করা হয়), [তৎ চ শরণং ন] (তাহা তাহাদের আশ্রয় নহে) ; [কিন্তু আপনিই সকলের আশ্রয়] ॥ ১৯ ॥

**অনুবাদ**

হে নৃসিংহ ! আপনি প্রিয়, হিতকারী ও পরমদেবতা ; আপনার দাস হইয়া আমি আপনার চরণযুগলে যাঁহাদের একান্তভক্তি আছে, তাদৃশ পরমহংসগণের সঙ্গ লাভ করতঃ রাগদ্বেষাদি হইতে মুক্ত হইব এবং ব্রহ্মাকর্ত্তৃক কীর্ত্তিত আপনার লীলাকথা কীর্ত্তন করিতে করিতে মহাদুঃখসমূহ অনায়াসে উত্তীর্ণ হইব ॥ ১৮ ॥

হে নৃসিংহ ! হে বিভো! আপনি যাহাদিগকে উপেক্ষা করিয়াছেন, অর্থাৎ যাহারা আপনার দাস্য প্রাপ্ত হয় নাই, তাদৃশ দেহিগণের মধ্যে এই সংসারে বালকের আশ্রয় পিতা-মাতা নহেন, পীড়িত ব্যক্তির আশ্রয় ঔষধ নহে, সমুদ্রে মজ্জনোন্মুখ ব্যক্তির আশ্রয় নৌকা নহে এবং দুঃখসন্তপ্ত ব্যক্তিগণের দুঃখ দূর করিবার নিমিত্ত যে যে প্রতীকার অর্থাৎ উপায় ইহলোকে সাক্ষাদ্ভাবে গ্রহণ করা হয়, সেই সকল প্রতীকারও ঐ দুঃখসন্তপ্ত ব্যক্তিগণের আশ্রয় নহে ; কিন্তু আপনিই সকলের আশ্রয় ॥ ১৯ ॥

**টীকা**

অপ্রাপ্তত্বদ্দাস্যানাং মধ্যে ইহ সংসারে বালস্য শরণং দুঃখহবং পিতরৌ ন, আর্ত্তস্য রোগার্দ্দিতস্য অগদমৌষধং শরণং ন, উদন্বতি সমুদ্রে মজ্জতো নৌঃ ন, তপ্তস্য চ যস্তৎপ্রতিবিধিরিহাঞ্জসেষ্টস্তচ্ছরণং ন, কিন্তু ত্বমেব সর্ব্বেষাং শরণমিতি ভাবঃ ॥ ১৯ ॥ "সর্ব্বং খল্বিদং ব্রহ্ম" "তত্ত্বম স" "ক্ষেত্রজ্ঞঞ্চাপি মাং বিদ্ধি" "আত্মে-ত্যুপগচ্ছন্তি গ্রাহয়ন্তি চ" ইতি শ্রুতিস্মৃতস্বত্রসাধিতং স্বাত্মনঃ ত্বদাত্মকত্বানুসন্ধানং বিনা সংসারচক্রং

যস্মিন্ যতো যর্হি যেন চ যস্য যস্মাদ্-যস্মৈ যথা যদুত যস্ত্বপরঃ পরো বা।
ভাবঃ করোতি বিকরোতি পৃথক্‌স্বভাবঃ সঞ্চোদিতস্তদখিলং ভবতঃ স্বরূপম্ ॥ ২০ ॥
মায়া মনঃ সৃজতি কর্ম্মময়ং বলীয়ঃ কালেন চোদিতগুণানুমতেন পুংসঃ।
ছন্দোময়ং যদজয়ার্পিতষোড়শারং সংসারচক্রমজ ! কোঽতিতরেৎ ত্বদন্যঃ ॥ ২১ ॥

**অন্বয়**

[হে ভগবন্ ! ] যস্মিন্ ( যাহাতে ), যতঃ ( যে নিমিত্ত ), যর্হি ( যে কালে ), যেন ( যাহার দ্বারা ), [যেন চ] সঞ্চোদিতঃ ( যাহাকর্ত্তৃক প্রেরিত হইয়া ), যস্য ( যাহার সম্বন্ধে ), যস্মাৎ ( যাহা হইতে ), যস্মৈ চ ( যাহাকে প্রদান করিতে ), যৎ ( যে কর্ম্ম ), যঃ তু ( যে কর্ত্তা ), যথা ( যে প্রকারে ), পৃথক্‌স্বভাবঃ ( ভিন্ন ভিন্ন স্বভাবসম্পন্ন হইয়া ) করোতি ( উৎপাদন করিয়া থাকেন ), বিকরোতি ( অথবা রূপান্তরিত করেন ), পরঃ উত অপরঃ বা ভাবঃ ( এবং অপর যে সকল প্রাকৃত বা অপ্রাকৃত পদার্থ ), তৎ অখিলং ভবতঃ স্বরূপম্ ( সেই সমস্তই আপনার স্বরূপ ) ॥ ২০ ॥

[ হে ভগবন্ ! ] পুংসঃ অনুমতেন কালেন ( সর্ব্বাত্মা পরমপুরুষ আপনার শক্তিভূত কালকর্ত্তৃক )

**অনুবাদ**

হে ভগবন্ ! যাহাতে, যে নিমিত্ত, যে কালে, যাহার দ্বারা, যাহাকর্ত্তৃক প্রেরিত হইয়া, যাহার সম্বন্ধে, যাহা হইতে, যাহাকে প্রদান করিতে, যে কর্ম্ম, যে কর্ত্তা, যে প্রকারে ভিন্ন ভিন্ন স্বভাবসম্পন্ন হইয়া উৎপাদন করিয়া থাকেন, অথবা রূপান্তরিত করেন এবং অপর যে সকল প্রাকৃত বা অপ্রাকৃত পদার্থ আছে, সেই সমস্তই আপনার স্বরূপ অর্থাৎ সমস্তই ভগবদাত্মক ।। ২০ ॥

হে ভগবন্ ! আপনি সর্ব্বাত্মা ও পরমপুরুষ ; কাল আপনার শক্তিস্থানীয় ; কালকর্ত্তৃক

**টীকা**

কোঽতিতরেদিত্যাহ—যস্মিন্নিতি দ্বাভ্যাম্। যস্মিন্নধিকরণে যতো নিমিত্তাৎ যর্হি যস্মিন্ কালে যেন করণেন যেন হেতুকর্ত্রা সঞ্চোদিতশ্চ যস্য সম্বন্ধি যস্মাদপাদানাৎ যস্মৈ সম্প্রদানায় যদীপসিততমং যশ্চ স্বয়ং কর্ত্তা যথা যেন প্রকারেণ পৃথক্‌স্বভাবঃ করোতি উৎপাদয়তি, বিকরোতি রূপান্তরং নয়তি ; ভাবঃ অন্যোঽপ্যমুকঃ পদার্থঃ অপরঃ প্রাকৃতঃ, পরোঽপ্রাকৃতঃ, তদখিলং ভবতঃ স্বরূপং ভবদাত্মকমিত্যর্থঃ "ঐতদাত্ম্য মিদং সর্ব্বম্" ইতি শ্রুতেঃ ॥ ২০ ॥ এবম্ভূতস্য সর্ব্বাত্মনঃ পুংসঃ "পুরুষ এবেদং সর্ব্বম্" ইত্যাদি শ্রুতিপ্রসিদ্ধস্য শ্রীভগবতস্তব মায়া প্রকৃত্যাখ্যা শক্তিঃ সংসারচক্রং সৃষ্টিসংহারপ্রবাহম্ সৃজতি ; পুংসো ভবতঃ এবানুমতেন শক্তিভূতেন কালেন চোদিতা সৃষ্ট্যর্থবিস্তারায় সংহারার্থসঙ্কোচায় চ প্রেরিতাঃ গুণাঃ যস্যাঃ সা, যৎ যস্মিন্ অজয়া নিত্যরূপয়া ভবচ্ছক্ত্যা তয়ৈব মায়য়া অর্পিতাঃ একাদশেন্দ্রিয়াণি পঞ্চ তন্মাত্রাণি চেতি ষোড়শ আরাঃ অবয়বাঃ অস্মিন্, বলীয়ঃ দৃঢ়তরং জীববন্ধনং মনঃ তৎপ্রধানং লিঙ্গশরীরং ভবতি ; কথম্ভূতম্ ? কর্ম্মময়ং মায়ামোহিতজীবকর্ম্মফলভূতম্, ছন্দোময়ং মায়ামোহিতজীবাভিলাষজন্যং চ "ছন্দঃ পদ্যেঽভিলাষে চ" ইতি কোষাৎ ; হে অজ ! তৎ সংসারচক্রং ত্বদন্যঃ অংশস্য স্বরূপেণ ভিন্নত্বেঽপি অংশ্যভিন্নস্থিতিপ্রবৃত্ত্যাদ্যভাবাৎ য আত্মানং ত্বদন্তর্গতং জানাতি, স ত্বদনন্যঃ ; যস্য "এষ পরমাংশঃ" "তত্ত্বমসি" "মমৈবাংশো জীবলোকে জীবভূতঃ সনাতনঃ" "ক্ষেত্রজ্ঞঞ্চাপি মাং বিদ্ধি" "অংশো নানাব্যপদেশাদন্যথা

স ত্বং হি নিত্যবিজিতাত্মগুণঃ স্বধাম্না কালো বশীকৃতবিসৃজ্যবিসর্গশক্তিঃ।
চক্রে বিসৃষ্টমজয়েশ্বর ! ষোড়শারে নিষ্পীড্যমানমুপকর্ষ বিভো ! প্রপন্নম্ ॥ ২২ ॥

**অন্বয়**

চোদিতগুণা মায়া ( প্রকৃতির গুণসমূহ ক্ষোভিত হইলে আপনার শক্তিভূতা ঐ প্রকৃতি ) সংসারচক্রং সৃজতি ( সৃষ্টিসংহারপ্রবাহরূপ এই সংসারচক্র সৃষ্টি করিয়া থাকে ) ; যৎ ( ঐ সংসারচক্রে ) অজয়া অর্পিতষোড়শারং ( মায়াকর্ত্তৃক অর্পিত একাদশ ইন্দ্রিয় ও পঞ্চতন্মাত্র এই ষোড়শ অবয়বযুক্ত ), কর্ম্মময়ং ( জীবের কর্ম্মফল-স্বরূপ ) ছন্দোময়ং ( এবং জীবের বাসনাজনিত ) বলীয়ঃ মনঃ [ ভবতি ] ( দৃঢ়তর বন্ধনস্বরূপ মনঃপ্রধান লিঙ্গশরীর উৎপন্ন হইয়া থাকে )। অজ! ( হে জন্মরহিত ! ) ত্বদন্যঃ কঃ ( নিজকে আপনার অংশ বলিয়া জানে না এমন কোন্ ব্যক্তি ) [ তৎ ] ( সেই সংসারচক্র ) অতিতরেৎ ( অতিক্রম করিতে পারে ? ) [ অর্থাৎ কেহই পারে না ] ॥ ২১ ॥

ঈশ্বর ! ( হে ঈশ্বর ! ) বিভো ! ( হে বিভো ! ) বশীকৃতবিসৃজ্যবিসর্গশক্তিঃ ( আপনি জীব ও প্রকৃতিকে বশীভূত করিয়া রাখিয়াছেন ), কালঃ ( আপনি স্বীয় শক্তিভূত কালেরও ক্ষোভক অর্থাৎ

**অনুবাদ**

প্রকৃতির গুণসমূহ ক্ষোভিত হইলে আপনার শক্তিভূতা ঐ প্রকৃতি সৃষ্টিসংহারপ্রবাহরূপ এই সংসারচক্র সৃষ্টি করিয়া থাকে ; ঐ সংসারচক্রে জীবের দৃঢ়তর বন্ধনস্বরূপ মনঃপ্রধান লিঙ্গ-শরীর উৎপন্ন হইয়া থাকে ; ঐ লিঙ্গশরীর মায়াকর্ত্তৃক অর্পিত একাদশ ইন্দ্রিয় ও পঞ্চতন্মাত্র এই ষোড়শ অবয়বযুক্ত, জীবের কর্ম্মফলস্বরূপ ও জীবের বাসনাজনিত। হে অজ ! যে নিজকে আপনার অংশ বলিয়া অবগত নহে, তাদৃশ কোন্ ব্যক্তি ঐ সংসারচক্র অতিক্রম করিতে পারে ? অর্থাৎ ভেদবুদ্ধিসম্পন্ন কোন ব্যক্তিই সংসারচক্র অতিক্রম করিতে পারে না ॥ ২১ ॥

হে ঈশ্বর ! হে বিভো ! আপনি জীব ও প্রকৃতিকে বশীভূত করিয়া রাখিয়াছেন, আপনি

**টীকা**

চাপি দাশকিতবাদিত্বমধীয়ত একে” ইতি শ্রুতিস্মৃতিসূত্রোক্তরীত্যা আত্মনো ভবদংশভূতস্য ভবদন্যত্বং ন জানাতি, স ত্বত্তঃ অন্যঃ জীবব্রহ্মণোঃ অত্যন্তভেদ এবেতি ভ্রান্তিমোহিতঃ কোঽতিতরেৎ ন কোঽপীত্যর্থঃ। ত্বদনন্যস্তু তরেদেবেতি ভাবঃ ॥ ২১ ॥ হে ঈশ্বর ! সর্ব্বাত্মা সর্ব্বশক্তিস্ত্বং চক্রে সংসারচক্রে তত্রাপি ষোড়শারে লিঙ্গদেহে অজয়া মায়াখ্যয়া ভবচ্ছক্ত্যা বিসৃষ্টং নিষ্পীড্যমানং চ মাং প্রপন্নং ত্বাং শরণং গতং হে বিভো ! উপকর্ষ সংসারচক্রাৎ নিঃসারয় ; যতস্ত্বং বন্ধবন্ধনয়োঃ জীবমায়য়োঃ স্বামীত্যাহ—বশীকৃতে বিসৃজ্যবিসর্গশক্তিঃ বিসৃজ্যতে দেবমনুষ্যাদিযোনিষু পাত্যতে মায়য়া অভিভূয়তে ইতি বিসৃজ্যো জীবঃ, বিসর্গে দেবমনুষ্যাদিজীবযোনিজননে শক্তির্যস্যাঃ সা মায়া, এতদ্ভূতে জীবমায়ে যেন সঃ “প্রধানক্ষেত্রজ্ঞপতিঃ” ইতি শ্রুতেঃ ; কথম্ভূতঃ ? কালঃ স্বশক্তিভূতঃ যঃ কালঃ তস্যাপি ক্ষোভকঃ নিয়ন্তৃভূতঃ কাল ইত্যর্থঃ “জ্ঞঃ কালকালঃ” ইতি শ্রুতেঃ। নমু অন্যে অন্যান্ ব্রহ্মরুদ্রাদীনপি ঈশ্বরান্ মন্যন্তে, তে এব ভবতাপি কুতঃ সংসারচক্রান্নির্গমনার্থং ন প্রার্থ্যন্তে ইত্যত্রাহ—হি নিশ্চিতং স্বধাম্না স্বাসাধারণেন স্বরূপেণ নিত্যং সর্ব্বদা বিজিতাঃ স্ববশে কৃতাঃ আত্মনঃ সর্ব্বে ব্রহ্মাদয়ো জীবাঃ গুণাঃ তৎতদ্গুণাশ্চ যেন সঃ “এষ সর্ব্বেশ্বরঃ এষ সর্ব্বাধিপতিঃ” ইতি শ্রুতেঃ ॥ ২২ ॥ নমু সংসারচক্রেঽপি ভোগাঃ সন্তি, তান্ ভুঙ্‌ক্ষ্ব, কিং মোক্ষেণ ইত্যত

দৃষ্টা ময়া দিবি বিভোঽখিলধিষ্ণ্যপানা-মায়ুঃ শ্রিয়ো বিভব ইচ্ছতি যান্ জনোঽয়ম্।
যেঽস্মৎপিতুঃ কুপিতহাসবিজৃম্ভিতভ্রূ-বিস্ফূর্জ্জিতেন লুলিতাঃ স তু তে নিরস্তঃ ॥২৩॥

**অন্বয়**

নিয়ন্তৃস্থানীয় কাল), স্বধাম্না নিত্যবিজিতাত্মগুণঃ হি (আপনি স্বীয় অসাধারণ স্বরূপে ব্রহ্মাদি সমস্ত জীবকে ও তাহাদের গুণসমূহকে নিজের অধীন করিয়া রাখিয়াছেন); চক্রে (আমি এই সংসারচক্রে) ষোড়শারে (লিঙ্গদেহে) অজয়া বিসৃষ্টং (মায়াকর্ত্তৃক পুনঃ পুনঃ সৃষ্ট) নিষ্পীড্যমানং [চ] (ও ইক্ষুদণ্ডের ন্যায় দুঃখাদির দ্বারা পুনঃ পুনঃ নিপীড়িত হইতেছি), প্রপন্নং [মাং] (এক্ষণে আপনার শরণাগত হইয়াছি, অতএব আমাকে) সঃ ত্বং (আপনি) উপকর্ষ (এই সংসারচক্র হইতে উদ্ধার করুন) ॥ ২২ ॥

বিভো! (হে বিভো!) অয়ং জনঃ (এই লোকসমূহ) যান্ ইচ্ছতি (যাহা আকাঙ্ক্ষা করে), দিবি (স্বর্গে) অখিলধিষ্ণ্যপানাম (লোকপালগণের) আয়ুঃ শ্রিয়ঃ বিভবঃ [ইতি তে এতে সর্ব্বে] (আয়ুঃ, সম্পদ ও উন্নতি প্রভৃতি সেই সমস্ত) ময়া দৃষ্টাঃ (আমি দেখিয়াছি); যে (ঐ সকল) অস্মৎপিতুঃ (আমার পিতার) কুপিতহাসবিজৃম্ভিতভ্রূবিস্ফূর্জ্জিতেন (কোপ ও হাস্যে বিকৃত যে ভ্রূভঙ্গী, তাহাদ্বারাই) লুলিতাঃ (বিধ্বস্ত হইয়া গিয়াছে), সঃ তু তে নিরস্তঃ (তাদৃশ পরাক্রমশালী আমার পিতাকেও আপনি বধ করিয়াছেন) ॥ ২৩ ॥

**অনুবাদ**

স্বীয় শক্তিভূত কালেরও ক্ষোভক অর্থাৎ নিয়ন্তাস্বরূপ কাল, আপনি স্বীয় অসাধারণ স্বরূপে ব্রহ্মাদি সমস্ত জীবকে ও তাহাদের গুণসমূহকে নিজের অধীন করিয়া রাখিয়াছেন, আমি এই সংসারচক্রে লিঙ্গদেহে মায়াকর্ত্তৃক পুনঃ পুনঃ সৃষ্ট ও ইক্ষুদণ্ডের ন্যায় দুঃখাদির দ্বারা পুনঃ পুনঃ নিপীড়িত হইতেছি, এক্ষণে আপনার শরণাপন্ন হইয়াছি, অতএব আপনি আমাকে এই সংসারচক্র হইতে উদ্ধার করুন ॥ ২২ ॥

হে বিভো! এই লোকসমূহ যাহা যাহা কামনা করে, স্বর্গে লোকপালগণের আয়ুঃ, সম্পদ্ ও উন্নতি প্রভৃতি সেই সমস্ত আমি দেখিয়াছি, আমার পিতার কোপ ও হাস্যে বিকৃত যে ভ্রূভঙ্গী, তাহাতেই ঐ সকল বিধ্বস্ত হইয়া গিয়াছে, তাদৃশ পরাক্রমশালী আমার পিতাকেও আপনি বধ করিয়াছেন ॥ ২৩ ॥

**টীকা**

আহ—দৃষ্টা ইতি ত্রিভিঃ। হে বিভো! যান্ অয়ং বুভুক্ষুজনঃ ইচ্ছতি, তে দিবি অখিলধিষ্ণ্যপানাম্ আয়ুঃ, শ্রিয়ঃ সম্পদঃ, বিভবঃ উদ্ভবঃ, এতে সর্ব্বে ময়া দৃষ্টাঃ, যে অস্মৎপিতুঃ কুপিতহাসাভ্যাং কোপহাসাভ্যাং বিজৃম্ভিতেন বিকৃতেন ভ্রূবিস্ফূর্জ্জিতেন লুলিতা নিরস্তাঃ, স তু তে ত্বয়া নিরস্তো হতঃ ॥ ২৩ ॥ তস্মাদ্ধেতোঃ "জ্ঞাজ্ঞৌ দ্বাবজাবীশানীশৌ" ইতি শ্রুতিপ্রসিদ্ধঃ অজ্ঞঃ অল্পজ্ঞঃ জীবঃ অহং ভবদীয়দাসঃ অভূঃ, তনুভৃতাম্ আশিষো ভোগান্ আয়ুরাদিকং ইন্দ্রিয়ৈর্ভোগ্যং আবিরিঞ্চাৎ কিমপি নেচ্ছামি, তে ত্বয়া কালাত্মনোরুবিক্রমেণ লুলিতান্ বিধ্বস্তান্ অণিমাদিপদার্থান্ অপি নেচ্ছামি; অতো মাং নিজভৃত্যানাং পার্শ্বমুপনয় ॥ ২৪ ॥

তস্মাদমূস্তনুভৃতামহমাশিষোঽজ্ঞ আয়ুঃ শ্রিয়ং বিভবমৈন্দ্রিয়মাবিরিঞ্চাৎ।
নেচ্ছামি তে বিলুলিতানুরুবিক্রমেণ কালাত্মনোপনয় মাং নিজভৃত্যপার্শ্বম্ ॥ ২৪ ॥
কুত্রাশিষঃ শ্রুতিসুখা মৃগতৃষ্ণিরূপাঃ ক্বেদং কলেবরমশেষরুজাং বিরোহঃ।
নির্বিদ্যতে ন তু জনো যদপীতি বিদ্বান্ কামানলং মধুলবৈঃ শময়ন্ দুরাপৈঃ ॥ ২৫ ॥

**অন্বয়**

তস্মাৎ (অতএব) [হে ভগবন্!] অজ্ঞঃ অহং (অজ্ঞ জীব আমি) [আপনার দাস হইব]; আবিরিঞ্চাৎ (ব্রহ্মার ভোগ পর্য্যন্ত) তনুভৃতাং অমূঃ আশিষঃ (দেহিগণের ঐ সকল ভোগ), আয়ুঃ শ্রিয়ং বিভবং ঐন্দ্রিয়ম্ [কিম্ অপি] (আয়ুঃ, সম্পদ্, বিভব ও ইন্দ্রিয়ভোগ্য কোন বস্তুই) ন ইচ্ছামি (আকাঙ্ক্ষা করি না) [এবং] উরুবিক্রমেণ কালাত্মনা তে (মহাবিক্রমশালী কাল স্বরূপ আপনাকর্ত্তৃক) বিলুলিতান্ [অণিমাদিপদার্থান্ অপি ন ইচ্ছামি] (যাহা বিধ্বস্ত হইয়া যায়, তাদৃশ অণিমাদি সিদ্ধিও আমি কামনা করি না); মাং (আমাকে) নিজভৃত্যপার্শ্বম্ উপনয় (আপনার সেবকগণের পার্শ্বে লইয়া চলুন) ॥ ২৪ ॥

মৃগতৃষ্ণিরূপাঃ শ্রুতিসুখাঃ আশিষঃ কুত্র? (কাম্য বিষয়সমূহ মরীচিকার ন্যায় পুরুষার্থ বলিয়া প্রতীয়মান হয় এবং ঐ সকল শুনিতে মধুর, তাদৃশ কাম্য বিষয়সমূহ কোথায়?) অশেষরুজাং বিরোহঃ (আর অশেষ রোগের উদ্ভবক্ষেত্র) ইদং কলেবরং [চ] ক্ব? (এই কলেবরই বা কোথায়?) ইতি (ইহা) যদপি জনঃ বিদ্বান্ (যদিও জনগণ অবগত আছে), [তথাপি] (তাহা হইলেও) দুরাপৈঃ মধুলবৈঃ (দুঃখলভ্য বিষয়সুখলেশের দ্বারা) কামানলং (দুষ্পূরণীয় কামনাগ্নিকে) শময়ন্ [আস্তে] (প্রশমিত করিতেই ব্যগ্র থাকে); ন তু নির্বিদ্যতে (কিন্তু বৈরাগ্য প্রাপ্ত হয় না অর্থাৎ আপনার সেবক হয় না) ॥ ২৫ ॥

**অনুবাদ**

অতএব হে ভগবন্! অজ্ঞ জীব আমি আপনার দাস হইব; ব্রহ্মার ভোগ পর্য্যন্ত দেহিগণের ঐ সকল ভোগ, আয়ু, সম্পদ্, বিভব ও ইন্দ্রিয়ভোগ্য কোন বস্তুই আমি আকাঙ্ক্ষা করি না এবং মহাবিক্রমশালী কালস্বরূপ আপনাকর্ত্তৃক যাহা বিধ্বস্ত হইয়া যায়, তাদৃশ অণিমাদি সিদ্ধিও আমি কামনা করি না; আপনি আমাকে আপনার সেবকগণের পার্শ্বে লইয়া চলুন অর্থাৎ আমাকে আপনার সেবক করুন ॥ ২৪ ॥

কাম্য বিষয়সমূহ মরীচিকার ন্যায় পুরুষার্থ বলিয়া প্রতীয়মান হয়, ঐ সকল শুনিতে মধুর, তাদৃশ কাম্যবিষয়সমূহ কোথায়? আর অশেষ রোগের উদ্ভবক্ষেত্র এই কলেবরই বা

**টীকা**

নমু স্বত এব ভবান্ কুতো ন গচ্ছতি? অত্রাহ—কুত্রেতি। মৃগতৃষ্ণিরূপাঃ মৃগতৃট্ মৃগতৃষ্ণা যথা জলাভাসরূপা, তথা পুরুষার্থাভাসাঃ শ্রুতিঃ শ্রবণং তদেব সুখং যাসু তাঃ আশিষঃ কুত্র, অশেষরুজাং বিরোহো জন্মস্থানমিদং স্বকলেবরং চ ক্ব ইত্যেবং যদপি জনো বিদ্বান্, তথাপি দুরাপৈঃ দুঃখলভ্যৈঃ মধুলবৈঃ বিষয়সুখলেশৈঃ দুষ্পূরং কামানলং শময়ন্ আস্তে; ন তু বিরজ্যতে ত্বদ্ভৃত্যপার্শ্বং ন গচ্ছতীতি ভাবঃ ॥ ২৫ ॥

ক্বাহং রজঃপ্রভব ঈশ ! তমোঽধিকেঽস্মিন্ জাতঃ সুরেতরকুলে ক্ব তবানুকম্পা।
ন ব্রহ্মণো ন তু ভবস্য ন বৈ রমায়া যন্মেঽর্পিতঃ শিরসি পদ্মকরঃ প্রসাদঃ ॥ ২৬ ॥
নৈষা পরাবরমতির্ভবতো ননু স্যা-জ্জন্তোর্যথাত্মসুহৃদো জগতস্তথাপি।
সংসেবয়া সুরতরোরিব তে প্রসাদঃ সেবানুরূপমুদয়ো ন পরাবরত্বম্ ॥ ২৭ ॥

**অন্বয়**

ঈশ ! ( হে ঈশ। ) রজঃপ্রভবে ( রজোগুণোৎপন্ন ) তমোঽধিকে ( ও তমোগুণবহুল ) **অস্মিন্ সুরেতরকুলে** ( এই অসুরকুলে ) **জাতঃ অহং ক্ব ?** ( জাত আমিই বা কোথায় ? ) তব ( আর আপনার ) **অনুকম্পা** [ চ ] ক্ব ? ( অনুকম্পাই বা কোথায় ? ) যৎ ( ঐ অনুকম্পাহেতু ) [ আপনি ] প্রসাদঃ পদ্মকরঃ ( আপনার অনুগ্রহস্বরূপ করকমল ) মে শিরসি **অর্পিতঃ** ( আমার মস্তকে অর্পণ করিলেন ), ব্রহ্মণঃ তু ন, ভবস্য ন, রমায়াঃ বৈ ন ( ব্রহ্মা, শিব ও লক্ষ্মীর মস্তকে এইরূপ করকমল অর্পণ করেন নাই ) ॥ ২৬ ॥

ননু ( অহো। ) জন্তোঃ যথা ( প্রাকৃত লোকের যেমন ) এষা পরাবরমতিঃ [ ভবতি ] ( এই ব্যক্তি উত্তম, এই ব্যক্তি অধম, এইরূপ ভেদবুদ্ধি হইয়া থাকে ), জগতঃ আত্মসুহৃদঃ ভবতঃ ( আপনি জগতের আত্মা ও হিতকারী বলিয়া আপনার ) তথা ন [ এব ] স্যাৎ ( সেইরূপ ভেদবুদ্ধি হয় না ); [ তথা ] অপি ( তাহা হইলেও ) সুরতরোঃ সেবানুরূপম উদয়ঃ ইব ( কল্পবৃক্ষ যেমন সেবকের সেবানুরূপ বাঞ্ছিত ফল প্রদান করে, সেইরূপ ) সংসেবয়া তে প্রসাদঃ [ ভবতি ] ( ভক্তগণের প্রতি সেবানুরূপ আপনার অনুগ্রহ হইয়া থাকে ), ন পরাবরত্বম্ ( উৎকৃষ্টত্ব বা নিকৃষ্টত্ব আপনার অনুগ্রহের কারণ নহে ) ॥ ২৭ ॥

**অনুবাদ**

কোথায় ? ইহা যদিও জনগণ অবগত আছে, তথাপি তাহারা দুঃখলভ্য বিষয়সুখলেশের দ্বারা দুষ্পূরণীয় কামনাগ্নিকে প্রশমিত করিতেই ব্যগ্র থাকে ; কিন্তু বৈরাগ্য প্রাপ্ত হয় না অর্থাৎ আপনার সেবক হয় না ॥ ২৫ ॥

হে ঈশ ! রজোগুণোৎপন্ন ও তমোগুণবহুল এই অসুরকুলে জাত আমিই বা কোথায় ? আর আপনার অনুকম্পাই বা কোথায় ? এতদুভয়ের অত্যন্ত প্রভেদ ; ঐ অনুকম্পাহেতু আপনি যাহা ব্রহ্মা, শিব ও লক্ষ্মীর মস্তকে অর্পিত হয় নাই, তাদৃশ অনুগ্রহ-প্রকাশক করকমল আমার মস্তকে অর্পণ করিলেন ॥ ২৬ ॥

হে ভগবন্ ! প্রাকৃত লোকের যেমন এই ব্যক্তি উৎকৃষ্ট ও এই ব্যক্তি নিকৃষ্ট, এইরূপ

**টীকা**

আত্মনো লব্ধভগবৎপ্রসাদত্বমাহ—ক্বাহমিতি। রজসঃ প্রভবো যস্মিন্ তস্মিন্, তমোঽধিকং যত্র তস্মিন সুরেতরকুলে জাতোঽহং ক্ব, ক্ব চ তবানুকম্পা, যৎ যয়া প্রসাদঃ প্রসাদদ্যোতকঃ পদ্মকরঃ পদ্মবৎ সুখদঃ করঃ মে শিরসি অর্পিতঃ ন তু ব্রহ্মণঃ, ন ভবস্য, ন তু রমায়াঃ শিরসি অর্পিতঃ ; যদ্বা এবম্বিধঃ পদ্মকরো ব্রহ্মণো ন, ভবস্য রমায়া অপি নেতি যোজ্যম্ ॥ ২৬ ॥ ননু অহো অয়ং পরঃ উত্তমঃ, অয়মপরোঽধমঃ এষা মতিঃ জন্তোঃ প্রাকৃতস্য জীবস্য যথা ভবতি তথা জগতঃ আত্মনঃ পরমস্বরূপস্য সুখদঃ হিতকারিণো ভবতো নৈব

এবং জনং নিপতিতং প্রভবাহিকূপে কামাভিকামমনু যঃ প্রপতন্ প্রসঙ্গাৎ।
কৃত্বাত্মসাৎ সুরর্ষিণা ভগবন্! গৃহীতঃ সোঽহং কথং নু বিসৃজে তব ভৃত্যসেবাম্ ॥২৮॥

**অন্বয়**

ভগবন্! (হে ভগবন্!) প্রভবাহিকূপে (কাম, ক্রোধ, লোভ প্রভৃতিরূপ সর্পপূর্ণ সংসাররূপ দুস্তর কূপে) নিপতিতং কামাভিকামং জনম্ অনু (নিপতিত বিষয়াভিলাষী জনগণের অনুসরণ করিয়া) প্রসঙ্গাৎ প্রপতন যঃ [অহং] (আমি তাহাদের সঙ্গবশতঃ ঐ সংসারকূপে পতিত হইতেছিলাম, এইরূপ অবস্থায় আমাকে) এবং (আপনি যেমন অনুগ্রহ করিলেন, এইরূপ) সুরর্ষিণা (দেবর্ষি নারদ) আত্মসাৎ কৃত্বা গৃহীতঃ (নিজজন বলিয়া অনুগ্রহ করিয়াছিলেন), সঃ অহং (তাদৃশ অনুগৃহীত আমি) কথং নু (কি প্রকারে) তব ভৃত্যসেবাং (আপনার সেবক সাধুবৃন্দের সেবা) বিসৃজে (পরিত্যাগ করিব?) [অতএব আপনি আমাকে আপনার সেবকবৃন্দের পার্শ্বে লইয়া চলুন] ॥ ২৮ ॥

**অনুবাদ**

ভেদবুদ্ধি হইয়া থাকে, আপনি জগতের আত্মা ও হিতকারী বলিয়া আপনার সেইরূপ ভেদবুদ্ধি হয় না অর্থাৎ আপনি সমদর্শী; তাহা হইলেও কল্পবৃক্ষ যেমন সেবকের সেবানুরূপ বাঞ্ছিত ফল প্রদান করে, সেইরূপ ভক্তগণের সেবানুরূপ তাহাদের প্রতি আপনার অনুগ্রহ হইয়া থাকে; উৎকৃষ্টত্ব বা নিকৃষ্টত্ব আপনার অনুগ্রহের কারণ নহে ॥ ২৭ ॥

হে ভগবন্! বিষয়াভিলাষী জনগণ কামক্রোধাদিরূপ সর্পসমূহে পরিপূর্ণ সংসাররূপ দুস্তর কূপে নিপতিত হইতেছে; আমিও তাহাদের অনুসরণ করিয়া তাহাদের সঙ্গবশতঃ ঐ সংসারকূপে নিপতিত হইতেছিলাম, এই অবস্থায় এক্ষণে আপনি যেমন আমাকে অনুগ্রহ করিলেন, সেইরূপ দেবর্ষি নারদ নিজজন বলিয়া আমাকে অনুগ্রহ করিয়াছিলেন; এইরূপে আপনাদিগকর্ত্তৃক অনুগৃহীত হইয়া আমি কি প্রকারে আপনার সেবকবৃন্দের সেবা পরিত্যাগ করিব? অতএব আপনি আমাকে আপনার সেবকবৃন্দের পার্শ্বে লইয়া চলুন ॥ ২৮ ॥

**টীকা**

স্যাৎ, তথাপি সুরতরোঃ কল্পদ্রুমাৎ সেবানুরূপম্ উদয়ো বাঞ্ছিতার্থলাভঃ ইব সংসেবয়া তে প্রসাদো ভবতি, এবময়ং পরঃ উৎকৃষ্টঃ মম প্রসাদার্হঃ ন তু অবর ইতি তব প্রসাদে পরাবরত্বং কারণং ন ভবতি ॥ ২৭ ॥ প্রকর্ষেণ ভবন্তীতি প্রভবাঃ কামক্রোধলোভাদয়ঃ, তে এব অহয়ঃ তদ্‌যুক্তে কূপে কূপবদ্দুস্তরে সংসারে নিতরাং পতিতং কামান্ বিষয়ান্ অভিকাময়তীতি কামাভিকামঃ তং জনং কলত্রাপত্যাদিরূপম্ অনু অনুসৃত্য প্রসঙ্গাৎ তস্মিন্ জনে প্রকৃষ্টো যঃ সঙ্গঃ, তস্মাৎ পতন্ যোঽহং দেবর্ষিণা আত্মসাৎ কৃত্বা গৃহীতোঽনুকম্পিতঃ, সোঽহং তব ভৃত্যসেবাং কথং বিসৃজে? অতস্তব ভৃত্যপার্শ্বং মাং নয়েতি ভাবঃ ॥ ২৮ ॥ শ্রীনারদেনোক্তম্ ইন্দ্রং প্রতি অনন্তানুচর ইতি তৎ ঋষিবাক্যং স্বানুত্তরত্বসূচকেন মদ্রক্ষণেন সত্যং কৃতমিত্যাহ—মদিতি। যৎ যদা অসদযুক্তং পুত্রবধং বিধাতুং খড়্গং প্রগৃহ্য মদপরঃ মদতিরিক্তশ্চেৎ ঈশ্বরঃ অস্তি, তর্হি ত্বামিদানীম্ অবতু, তব কং শিরো হরামীত্যবোচৎ মম পিতেতি শেষঃ। তদা যৎ মৎপ্রাণরক্ষণং, তদর্থং মৎপিতুর্বধশ্চ

মৎপ্রাণরক্ষণমনন্ত ! পিতুর্ব্বধশ্চ মন্যে স্বভৃত্যঋষিবাক্যমৃতং বিধাতুম্ ।
খড়্গং প্রগৃহ্য যদবোচদসদ্বিধিৎসু-স্ত্বামীশ্বরো মদপরোঽবতু কং হরামি ॥ ২৯ ॥
একস্ত্বমেব জগদেতদমুষ্য যত্ত্ব-মাদ্যন্তয়োঃ পৃথগবস্যসি মধ্যতশ্চ ।
সৃষ্ট্বা গুণব্যতিকরং নিজমায়য়েদং নানেব তৈরবসিতস্তদনুপ্রবিষ্টঃ ॥ ৩০ ॥

**অন্বয়**

অনন্ত ! ( হে অনন্ত ! ) যৎ [ যখন ] অসদবিধিৎসুঃ ( পুত্রবধরূপ অন্যায় কার্য্য করিতে ইচ্ছা করিয়া ) [ মম পিতা ] ( আমার পিতা ) খড়্গং প্রগৃহ্য ( খড়্গ গ্রহণ করিয়া ) "মদপরঃ [ চেৎ ] ঈশ্বরঃ [ অস্তি, তর্হি ] ( আমি ভিন্ন যদি অপর কেহ ঈশ্বর থাকে, তাহা হইলে ) [ সঃ ইদানীং ] ত্বাম্ অবতু ( সে এক্ষণে তোকে রক্ষা করুক ), [ অহং তব ] ( আমি তোর ) কং হরামি ( মস্তক ছেদন করিতেছি )" [ ইতি ] অবোচৎ ( ইহা বলিয়াছিলেন ), [ তদা যৎ ] ( তখন যে ) মৎপ্রাণ-রক্ষণং ( আমার প্রাণরক্ষা ) [ তদর্থং ] পিতুঃ বধঃ চ ( এবং সেজন্য পিতার বধ আপনি করিয়াছেন ), [ তৎ ] ( তাহা ) স্বভৃত্যঋষিবাক্যং ঋতং বিধাতুম [ ইতি ] ( নারদ যে ইন্দ্রের নিকটে গর্ভস্থ আমাকে অনন্তানুচর অর্থাৎ ভগবদ্ভক্ত বলিয়াছিলেন, দেবর্ষি নারদের সেই বাক্য সত্য করিবার নিমিত্ত করিয়াছেন, ইহা ) [ অহং ] মন্যে ( আমি মনে করি ) ॥ ২৯ ॥

এতৎ জগৎ ( এই চিদচিদাত্মক অখিল জগৎ ) একঃ ত্বম এব ( একমাত্র আপনিই অর্থাৎ আপনারই স্বরূপ ) ; যৎ ( কারণ ), ত্বম ( আপনি ) অমুষ্য ( এই জগতের ) আদ্যন্তয়োঃ মধ্যতঃ চ ( আদিতে, অন্তে ও মধ্যে ) [ কারণরূপে ] পৃথক অসি ( বর্ত্তমান আছেন ; স্বরূপতঃ আপনি

**অনুবাদ**

হে অনন্ত ! যখন পুত্রবধরূপ অন্যায় কার্য্য করিতে ইচ্ছা করিয়া আমার পিতা খড়্গ গ্রহণ করতঃ আমাকে বলিয়াছিলেন—"আমি ভিন্ন যদি অপর কেহ ঈশ্বর থাকে, তাহা হইলে সে এক্ষণে তোকে রক্ষা করুক, আমি তোর মস্তক ছেদন করিতেছি," তখন যে আপনি আমার প্রাণরক্ষা ও পিতার বধ করিয়াছেন, তাহা নারদ যে ইন্দ্রের নিকটে গর্ভস্থ আমাকে অনন্তানুচর অর্থাৎ ভগবদ্ভক্ত বলিয়াছিলেন, দেবর্ষি নারদের সেই বাক্য সত্য করিবার নিমিত্তই করিয়াছেন বলিয়া আমি মনে করি অর্থাৎ দেবর্ষি নারদ আমাকে আপনার ভক্ত বলিয়াছেন, তাহা সত্য করিবার জন্য আমার প্রাণরক্ষা ও পিতার বধ করিয়াছেন ॥ ২৯ ॥

হে ভগবন্ ! এই চিদচিদাত্মক অখিল জগৎ একমাত্র আপনিই অর্থাৎ আপনারই স্বরূপ ; কারণ, আপনি ইহার আদিতে, অন্তে ও মধ্যে কারণরূপে বর্ত্তমান আছেন ; স্বরূপতঃ

**টীকা**

তৎ হে অনন্ত ! স্বভৃত্যো য ঋষিস্তস্য অনন্তানুচর ইতি বাক্যম্ ঋতং যথা ভবতি তথা বিধাতুমিতি অহং মন্যে ॥ ২৯ ॥ এবং সর্ব্বত্র সমেনাপি ভগবতা স্বভক্তপক্ষপাতিত্বেন অসুরং হত্বা মদ্রক্ষণং কৃতমিত্যুক্তম্ অথ এবং সর্ব্বহেতুত্বেন সর্ব্বাত্মনাপি ত্বয়া বহূনাং ব্রহ্মাদীনাং বহূন্ মধুকৈটভাদীন্ হত্বা রক্ষা কৃতা ইত্যেবং ভগবন্তং স্তৌতি—একস্ত্বমিত্যাদিভির্নবভিঃ। এতৎ চিদচিদাত্মকং জগৎ ত্বমেব "সর্ব্বং খল্বিদং ব্রহ্ম" ইতি শ্রুতেঃ, একঃ সর্ব্বকারণভূতঃ "স কারণং করণাধিপাধিপঃ" ইতি শ্রুতেঃ ; কুতঃ এতদহমশ্মীত্যতঃ

ত্বং বা ইদং সদসদীশ ! ভবাংস্ততোঽন্যো মায়া যদাত্মপরবুদ্ধিরিয়ং হ্যপার্থা ।
যদ্‌যস্য জন্ম নিধনং স্থিতিরীক্ষণঞ্চ তদ্বৈ তদেব বসুকালবদষ্টিতর্ব্বোঃ ॥ ৩১ ॥

**অন্বয়**

চেতনাচেতন জগৎ হইতে ভিন্নস্বরূপ) ; [ত্বম্] (আপনি) গুণব্যতিকরম্ ইদং (গুণের পরিণাম-স্বরূপ এই জগৎ) নিজমায়য়া সৃষ্ট্বা (স্বীয় সঙ্কল্পের দ্বারা সৃষ্টি করিয়া) তৎ অনুপ্রবিষ্টঃ (তাহাতে অনুপ্রবিষ্ট হইয়াছেন এবং) তৈঃ নানা ইব (জীবগণের গুণানুসারে তাহাদিগকর্ত্তৃক নিগ্রহকর্ত্তা, অনুগ্রহকর্ত্তা প্রভৃতিরূপে) অবসিতঃ (নিরূপিত হইয়া) [ইদম্] অবসি (এই জগৎ পালন করিতেছেন) ॥ ৩০ ॥

ঈশ ! (হে পরমেশ্বর !) যৎ (যাহা হইতে) যস্য (যাহার) জন্ম (উৎপত্তি), নিধনং (সমাপ্তি), স্থিতিঃ (পালন) ঈক্ষণং চ (ও দর্শন হইয়া থাকে), তৎ তদেব (তাহা হইতে তাহা স্বরূপতঃ ভিন্ন হইলেও অভিন্নই) ; বসুকালবৎ (পৃথিবী হইতে ওষধি প্রভৃতির উৎপত্তি হয়, অতএব ওষধি প্রভৃতি যেমন পৃথিবী হইতে স্বরূপতঃ ভিন্ন হইলেও অভিন্নই, কাল হইতে ক্ষণলবাদির সমাপ্তি হয়, অতএব ক্ষণলবাদি যেমন কাল হইতে স্বরূপতঃ ভিন্ন হইলেও অভিন্নই), অষ্টিতর্ব্বোঃ বৈ (অন্নাদি হইতে শরীরের পালন হয়, অতএব শরীর যেমন অন্ন হইতে স্বরূপতঃ ভিন্ন হইলেও অভিন্নই, বৃক্ষ হইতে হরিদ্বর্ণাদির দর্শন হয়,

**অনুবাদ**

আপনি চেতনাচেতন জগৎ হইতে ভিন্নস্বরূপ ; আপনি গুণের পরিণামস্বরূপ এই জগৎ স্বীয় সঙ্কল্পের দ্বারা সৃষ্টি করিয়া তাহাতে অনুপবিষ্ট হইয়া আছেন এবং জীবগণের গুণানুসারে তাহা-দিগকর্ত্তৃক নিগ্রহকর্ত্তা, অনুগ্রহকর্ত্তা প্রভৃতিরূপে নিরূপিত হইয়া ইহা পালন করিতেছেন ॥৩০॥

হে ঈশ ! যাহা হইতে যাহার উৎপত্তি, সমাপ্তি, পালন ও দর্শন হইয়া থাকে, তাহা হইতে তাহা স্বরূপতঃ ভিন্ন হইলেও অভিন্নই ; পৃথিবী হইতে ওষধি প্রভৃতির উৎপত্তি হইয়া থাকে, অতএব ওষধি প্রভৃতি যেমন পৃথিবী হইতে স্বরূপতঃ ভিন্ন হইলেও অভিন্নই, কাল হইতে ক্ষণলবাদির সমাপ্তি ঘটে, অতএব ক্ষণলবাদি যেমন কাল হইতে স্বরূপতঃ ভিন্ন হইলেও অভিন্নই, অন্নাদি হইতে শরীরের পালন হয়, অতএব শরীর যেমন অন্ন হইতে স্বরূপতঃ ভিন্ন

**টীকা**

আহ—অমুষ্য কার্য্যভূতস্য যস্ত্বম্ আদ্যন্তয়োঃ মধ্যতো মধ্যে চ ঔষধ্যাদের্ভূমিরিব ত্বমসি হেতুতয়া বর্ত্তসে ইত্যর্থঃ। নন্থ তর্হি সংসারিত্বজড়ত্বাদয়ো দোষাঃ ময়ি স্যুঃ ? ইত্যত্রাহ—পৃথক্ চাসি চেতনাচেতনরূপাৎ স্বকার্য্যভূতাৎ জগতঃ স্বরূপতো ভিন্ন এবাসি চিদচিদাত্মকজগদ্ভিন্নোঽসীত্যর্থঃ ; তথাহ ভগবান্ সূত্রকারঃ—"উভয়ব্যপদেশাত্বহিকুণ্ডলবৎ" ইতি। সূত্রার্থস্তু বেদান্তকৌস্তুভে দ্রষ্টব্যঃ। যতঃ গুণব্যতিকরং স্বশক্তিগুণপরিণামরূপং স্বাংশভূতজীবভোগার্থং অপরিণাম-স্বস্বরূপমেবেদং জগৎ মায়য়া বস্তুনেন সঙ্কল্পেনেত্যর্থঃ, ততঃ পৃথক্ স্বরূপ এব সৃষ্ট্বা তৎ স্বসৃষ্টং জগদনুপ্রবিষ্টঃ যৈঃ গুণৈঃ আবৃতান্ জীবানালক্ষ্য নিগ্রহানু-গ্রহাদিকং করোষি, তৈঃ গুণৈঃ নানেব নিগ্রহাদিকর্ত্তেব অবসিতঃ তমোগুণবৃত্তেন জীবেন পাপকর্ম্ম-ফলদত্বেন নিগ্রহকর্ত্তা, রজোগুণবৃত্তেন ঐহিকপুণ্যকর্ম্মফলদত্বেন অনুগ্রহকর্ত্তা, সত্ত্বগুণবৃত্তেন জীবেন পারলৌকিকসুখদত্বেন অনুগ্রহকর্ত্তা নিশ্চিতঃ সন্ ইদমবসি ॥ ৩০ ॥ ইদং কার্য্যকারণয়োঃ জগদ্‌ব্রহ্মণোঃ

ন্যস্যেদমাত্মনি জগদ্বিলয়াম্বুমধ্যে শেষে ত্মনা নিজসুখানুভবো নিরীহঃ।
যোগেন মীলিতদৃগাত্মনিপীতনিদ্র-স্তুর্য্যে স্থিতো ন তু তমো ন গুণাংশ্চ যুঙ্‌ক্ষে ॥৩২॥

**অন্বয়**

অতএব হরিদ্বর্ণাদি যেমন বৃক্ষ হইতে স্বরূপতঃ ভিন্ন হইলেও অভিন্নই), [এবং] (এইরূপ) ইদং সদসৎ (এই স্থূলসূক্ষ্মাত্মক জগৎ) ত্বম্ বৈ (আপনিই অর্থাৎ আপনা হইতে স্বরূপতঃ ভিন্ন হইলেও অভিন্নই); ভবান্ (আপনি) [স্বীয় অসাধারণরূপে] ততঃ অন্যঃ (জগৎ হইতে ভিন্নস্বরূপ); যৎ আত্মিপরবুদ্ধিঃ (বিশ্বাত্মা আপনাতে যে "আমা হইতে ভগবান্ ভিন্ন" এইরূপ ভেদবুদ্ধি), [সা] ইয়ং হি (তাহা) মায়া অপার্থা [চ] (মায়া ও অযথার্থ) ॥ ৩১ ॥

[হে ভগবন্! মহাপ্রলয়ে আপনি] নিরীহঃ (নিশ্চেষ্ট হইয়া থাকেন অর্থাৎ সৃষ্ট্যাদি ক্রীড়া করেন না), নিজসুখানুভবঃ (ঐ অবস্থায় কেবল আপনার স্বীয় সুখ অনুভব হইতে থাকে), ত্মনা আত্মনি (নিজেই কারণরূপ নিজের মধ্যে) ইদং জগৎ ন্যস্য (কার্য্যরূপ এই জগৎ নিহিত করিয়া) বিলয়াম্বুমধ্যে (প্রলয জলরাশির মধ্যে) যোগেন নিমীলিতদৃক্ (নিজানন্দযোগের দ্বারা নয়ন মুদ্রিত করিয়া) আত্মনিপীতনিদ্রঃ (এবং পরমানন্দস্বরূপের প্রকাশের দ্বারা নিদ্রা দূর করিয়া) শেষে [শয়নং করোষি] (অনন্তশয্যায় শযন করিয়া থাকেন); তুর্য্যে স্থিতঃ (ঊর্দ্ধ, অধঃ ও মধ্য এই লোকত্রয়ের অতীত অপ্রাকৃত চতুর্থ লোকে অবস্থিত হইয়া আপনি) তমঃ তু ন, গুণান্ চ ন যুঙ্‌ক্ষে (প্রকৃতি ও তাহার গুণসমূহকে প্রবর্ত্তিত করেন না) ॥ ৩২ ॥

**অনুবাদ**

হইলেও অভিন্নই, বৃক্ষ হইতে হরিদ্বর্ণাদির দর্শন হয়, অতএব হরিদ্বর্ণাদি যেমন বৃক্ষ হইতে স্বরূপতঃ ভিন্ন হইলেও অভিন্নই, সেইরূপ এই স্থূল ও সূক্ষ্মরূপ জগৎ আপনিই অর্থাৎ আপনা হইতে স্বরূপতঃ ভিন্ন হইলেও অভিন্নই; আপনি স্বীয় অসাধারণরূপে জগৎ হইতে ভিন্নস্বরূপ। বিশ্বাত্মা আপনাতে যে "ভগবান্ আমা হইতে ভিন্ন" এইরূপ ভেদবুদ্ধি, তাহা মায়া ও অযথার্থ ॥ ৩১ ॥

হে ভগবন্! মহাপ্রলয়ে আপনি নিশ্চেষ্ট হইয়া থাকেন অর্থাৎ বিশ্বসৃষ্ট্যাদি ক্রীড়া

**টীকা**

ভেদাভেদসম্বন্ধং দৃষ্টান্তেনোপপাদয়তি—ত্বমিতি। যৎ যতো যস্য জন্মোৎপত্তিঃ, নিধনং সমাপ্তিঃ, স্থিতিঃ পালনম্, ঈক্ষণং দর্শনম্, তদ্ভিন্নমপি তদেব তদভিন্নমেব, বসুকালবৎ বসুকালয়োরিব বসুকালবৎ, একো বৈশব্দঃ ইবার্থে, তস্য অষ্টিতর্ব্বোরিবেত্যন্বয়ঃ, বসুশব্দেন বসুধা গৃহ্যতে, তথা চ বসুতঃ বসুধাতঃ উৎপত্তিরৌষধ্যাদেঃ, তদ্বসুধাতো ভিন্নমপ্যভিন্নমেব, কালতঃ সমাপ্তিঃ ক্ষণাদেঃ, তচ্চ ততো ভিন্নত্বেঽপি অভিন্নম্, অষ্টিতঃ অন্নাৎ পালনং শরীরস্য, তচ্চ ততো ভিন্নত্বেঽপি অভিন্নম্, তরুতো দর্শনং হরিতাদেঃ, তচ্চাপি ততোঽভিন্নম্, এবং হে ঈশ! যদ্যপি ভবান্ স্বাসাধারণরূপেণ ততো জগতঃ অন্যোঽপি, তথাপি ইদং চিদচিদাত্মকং সদসৎস্থূলসূক্ষ্মরূপং জগৎ বৈ নিশ্চিতং ত্বমেব ত্বত্তো ভিন্নমপি অভিন্নমেব; তথাচ শ্রুতিঃ "সর্ব্বং খল্বিদং ব্রহ্ম তজ্জলানিতি" ইতি। যৎ যা আত্মনি বিশ্বাত্মনি ত্বয়ি পরবুদ্ধিঃ মত্তঃ সর্ব্বথা অন্যোঽয়মিতি কেবলভেদবুদ্ধিঃ, সা মায়া দম্ভরূপা অপার্থা চ "অন্যোঽসাবন্যোঽহমস্মি ন স বেদ যথা পশুঃ" ইতি শ্রুতেঃ ॥ ৩১ ॥ অথ ভগবতঃ মহাপ্রলয়ান্তে পরে বৈকুণ্ঠে শয়নং, তদনন্তরং

তস্যৈব তে বপুরিদং নিজকালশক্ত্যা সঞ্চোদিতপ্রকৃতিধর্ম্মণ আত্মগূঢ়ম্।
অম্ভস্যনন্তশয়নাদ্বিরমৎসমাধে-র্নাভেরভূৎ স্বকণিকাবটবন্মহাব্জম্ ॥ ৩৩ ॥

**অন্বয়**

তস্য এব (যিনি প্রলয়সলিলে অনন্তশয্যায় শয়ন করিয়া থাকেন) নিজকালশক্ত্যা (এবং সৃষ্টিকালে স্বীয় কালশক্তির দ্বারা) সঞ্চোদিতপ্রকৃতিধর্ম্মণঃ তে (প্রকৃতির ধর্ম্ম গুণত্রয়কে যিনি ক্ষোভিত করিয়া থাকেন তাদৃশ আপনারই) আত্মগূঢ়ম্ ইদং বপুঃ (নিজের মধ্যে সূক্ষ্মরূপে অবস্থিত এই ব্রহ্মাণ্ড স্থূলশরীররূপে উৎপাদিত হইয়া থাকে)। অম্ভসি (প্রলয়সলিলে) অনন্তশয়নাৎ বিরমৎসমাধেঃ [তে] (অনন্ত শয়ন হইতে সমাধি ভঙ্গ হইলে আপনার) নাভেঃ (নাভি হইতে) স্বকণিকাবটবৎ (সূক্ষ্ম বটবীজ হইতে মহান্ বটবৃক্ষ উদ্ভূত হওয়ার ন্যায়) মহাব্জম্ অভূৎ (এক মহাপদ্ম উদ্ভূত হইয়া থাকে) ॥ ৩৩ ॥

**অনুবাদ**

করেন না, ঐ অবস্থায় আপনার কেবল নিজানন্দই অনুভব হইতে থাকে, নিজেই কারণরূপ নিজের মধ্যে কার্য্যরূপ এই জগৎ নিহিত করিয়া প্রলয়কালীন জলরাশির মধ্যে নিজানন্দযোগের দ্বারা নয়ন মুদ্রিত ও পরমানন্দ স্ব রূপের প্রকাশের দ্বারা নিদ্রা দূর করিয়া অনন্তশয্যায় শয়ন করিয়া থাকেন; আপনি উর্দ্ধ, অধঃ ও মধ্য এই লোকত্রয়ের অতীত অপ্রাকৃত চতুর্থ লোকে অবস্থান করিয়া থাকেন, ঐ অবস্থায় আপনি প্রকৃতি ও তাহার গুণসমূহকে প্রবর্ত্তিত করেন না ॥ ৩২ ॥

যিনি প্রলয়সলিলে অনন্তশয্যায় শয়ন করিয়া থাকেন এবং সৃষ্টিকালে স্বীয় কালশক্তির দ্বারা প্রকৃতির ধর্ম্ম গুণত্রয়কে ক্ষোভিত করিয়া থাকেন, হে ভগবন্! এই ব্রহ্মাণ্ড তাদৃশ আপনারই শরীর; উহা প্রলয়ে সূক্ষ্মরূপে আপনাতে অবস্থিত থাকে এবং সৃষ্টিকালে স্থূলরূপে উৎপাদিত হইয়া থাকে। প্রলয়সলিলে অনন্তশয়ন হইতে আপনার সমাধি ভঙ্গ হইলে সূক্ষ্ম বটবীজ হইতে মহান্ বটবৃক্ষ উদ্ভূত হওয়ার ন্যায় আপনার নাভি হইতে এক মহাপদ্ম উদ্ভূত হইয়া থাকে ॥ ৩৩ ॥

**টীকা**

ব্রহ্মাণ্ডোৎপাদনং, ব্রহ্মোৎপাদনং, তদ্রক্ষণাদিকং চ চেষ্টিতং জীবহিতায়ৈবেতি বর্ণয়তি—নন্বেত্যাদিনা। নিরীহঃ ত্যক্তলোকক্রীড়েচ্ছঃ অতএব নিজসুখস্যানুভবো যস্য সঃ, ত্বনা আত্মনা আত্মনি কারণরূপে কার্য্যরূপমিদং জগৎ ন্যস্য বিলয়ানি বিগতলয়ানি নিত্যানি অপ্রাকৃতানি অম্বূনি যস্মিন্ তৎ পরমং ধাম তন্মধ্যে যোগেন নিজানন্দযোগেন নিমীলিতদৃক্; প্রাকৃতনিদ্রাপ্রসঙ্গং নিবারয়তি—আত্মনি-পীতনিদ্র ইতি। আত্মনা পরানন্দস্বরূপপ্রকাশেন নিপীতা নিদ্রা যেন সঃ শেষে শয়নং করোষি। তস্য লোকস্য প্রকৃতিতদ্গুণবর্জ্জিতত্বমাহ—তুর্য্যে প্রাকৃতা যে লোকাঃ উর্দ্ধাধোমধ্যভেদাৎ ত্রিবিধাঃ, তদপেক্ষয়া চতুর্থে—"উর্দ্ধং গচ্ছন্তি সত্ত্বস্থা মধ্যে তিষ্ঠন্তি রাজসাঃ। জঘন্যগুণবৃত্তিস্থা অধো গচ্ছন্তি তামসাঃ" ইত্যেবং ত্রিবিধজীবাগম্যে ইত্যর্থঃ। তত্র স্থিতঃ তমঃ প্রকৃতিং তদীয়ান্ গুণাংশ্চ ন যুঙ্‌ক্ষে ন যোজয়সি তত্র প্রকৃতিতদ্গুণতৎকার্য্যব্যবহারং নৈব প্রবর্ত্তয়সীত্যর্থঃ ॥ ৩২ ॥ তদনন্তরং যঃ পরমধামমধ্যে শয়নং করোতি, তস্যৈব তু পুনঃ সৃষ্টিবেলায়াম্ নিজকালশক্ত্যা সঞ্চোদিতাঃ প্রকৃতেঃ

তৎসম্ভবঃ কবিরতোঽন্যদপশ্যমান-স্ত্বাং বীজমাত্মনি ততং স্ববহির্বিচিন্ত্য।
নাবিন্দদব্দশতমপ্সু নিমজ্জমানো জাতেঽঙ্কুরে কথমুহোপলভেত বীজম্ ॥ ৩৪ ॥
স ত্বাত্মযোনিরতিবিস্মিত আশ্রিতোঽব্জং কালেন তীব্রতপসা পরিশুদ্ধভাবঃ।
ত্বামাত্মনীশ! ভুবি গন্ধমিবাতিসূক্ষ্মং ভূতেন্দ্রিয়াশয়ময়ে বিততং দদর্শ ॥ ৩৫ ॥

**অন্বয়**

তৎসম্ভবঃ কবিঃ (সেই পদ্মে উৎপন্ন হইয়া ব্রহ্মা) অতঃ অন্যৎ অপশ্যমানঃ (ঐ পদ্ম ভিন্ন আর কিছুই দেখিতে পান নাই এবং) বীজং ত্বাং (বীজস্বরূপ আপনি) আত্মনি স্ববহিঃ [চ] (তাঁহার নিজের মধ্যে ও নিজের বাহিরে) ততম্ [অপি] (বর্ত্তমান থাকিলেও) জাতে অঙ্কুরে (অঙ্কুর উৎপন্ন হইলে) বীজং কথম্ উহ উপলভেত (বীজ কি প্রকারে উপলব্ধি হইবে) [ইতি] বিচিন্ত্য [অপি] (ইহা চিন্তা করিয়াও) [তদন্বেষণার্থম্] (বীজ অর্থাৎ কারণ অন্বেষণ করিবার নিমিত্ত) অব্দশতম্ অপ্সু নিমজ্জমানঃ [অপি] (শতবৎসর জলমধ্যে নিমগ্ন থাকিয়াও) ন অবিন্দৎ (প্রাপ্ত হন নাই) ॥ ৩৪ ॥

ঈশ! (হে ভগবন্!) সঃ তু আত্মযোনিঃ (সেই স্বয়ম্ভু ব্রহ্মা) অতিবিস্মিতঃ (পদ্মের মূল খুঁজিয়া না পাওয়ায় অত্যন্ত বিস্মিত হইয়া) [পরাবৃত্ত্য] (প্রত্যাবর্ত্তনপূর্ব্বক) অব্জম্ আশ্রিতঃ (পদ্মে

**অনুবাদ**

সেই পদ্মে উৎপন্ন হইয়া ব্রহ্মা ঐ পদ্ম ভিন্ন আর কিছুই দেখিতে পান নাই; বীজস্বরূপ আপনি তাঁহার নিজের মধ্যে এবং বাহিরে বর্ত্তমান থাকিলেও তিনি "অঙ্কুর উৎপন্ন হইলে বীজ কি প্রকারে উপলব্ধি হইবে" এইরূপ চিন্তা করিয়াও সেই বীজ অন্বেষণ করিবার নিমিত্ত শত বৎসর জলমধ্যে নিমগ্ন হইয়া থাকেন; কিন্তু বীজ অর্থাৎ পদ্মোৎপত্তির কারণ খুঁজিয়া পান নাই ॥ ৩৪ ॥

হে ঈশ! ব্রহ্মা পদ্মের মূল না পাওয়ায় অত্যন্ত বিস্মিত হইয়া প্রত্যাবর্ত্তনপূর্ব্বক সেই পদ্মেই অবস্থান করিলেন এবং তীব্র তপস্যার দ্বারা কালক্রমে বিশুদ্ধচিত্ত হইয়া পৃথিবীতে যেমন গন্ধ পরিব্যাপ্ত ও সূক্ষ্মরূপে বিদ্যমান আছে, সেইরূপ চেতন আত্মাতে এবং ভূত, ইন্দ্রিয়

**টীকা**

স্বশক্তের্ধর্ম্মাঃ সত্ত্বাদয়ো যেন তথাভূতস্য আত্মনি স্বস্মিন্ গূঢ়ং সূক্ষ্মরূপেণ সংস্থিতমিদং ব্রহ্মাণ্ডাখ্যং বপুরভূৎ স্বস্মাৎ স্থূলতয়া উৎপাদিতমিত্যর্থঃ। তদনন্তরং নারায়ণরূপেণ অম্ভসি ব্রহ্মাণ্ডান্তর্গতে জলে শয়ানস্য অনন্তশয়নাৎ বিরমৎসমাধিঃ যস্য তস্য তে নাভেঃ সকাশাৎ মহাব্জমভূৎ স্বকণিকাতঃ স্ববীজাৎ বট ইব ॥ ৩৩ ॥ তস্মিন্ সম্যক্ ভবো জন্ম যস্য সঃ কবির্বহুজ্ঞো ব্রহ্মা অতোঽব্জাৎ অন্যদপশ্যমানঃ ত্বাং বীজং স্বাত্মনি স্ববহিশ্চ বিততং বর্ত্তমানমপি জাতে অঙ্কুরে বীজং কথমুপলভেতেতি বিচিন্ত্য অপি তদন্বেষণার্থম্ অব্দশতমপ্সু নিমজ্জমানোঽপি নাবিন্দৎ ॥ ৩৪ ॥ হে ঈশ! আত্মা ভবান্ যোনিঃ কারণং যস্য সঃ পরাবৃত্ত্য অব্জমাস্থিতঃ সন্ তীব্রেণ তপসা ধ্যানেন পরিশুদ্ধভাবঃ আত্মনি চেতনে ততো বহিরপি ভূতেন্দ্রিয়াশয়ময়ে অচেতনবর্গে চ ভুবি গন্ধমিব অতিসূক্ষ্মং বিততং ত্বাং দদর্শ জ্ঞাতবানিত্যন্বয়ঃ ॥ ৩৫ ॥ চেতনাচেতনবিলক্ষণভগবৎস্বরূপজ্ঞানং নির্দ্দিশ্যাথ অপ্রাকৃতবিগ্রহমপি দৃষ্টবানিত্যাহ—এবমিতি। যথা স্বরূপং দদর্শ তথা মহাপুরুষং মহাবিগ্রহযুক্তমপি দৃষ্ট্বা বিরিঞ্চো মুদম্ আপ

এবং সহস্রবদনাঙ্ঘ্রিশিরঃকরোরু-নাসাস্যকর্ণনয়নাভরণায়ুধাঢ্যম্ ।
মায়াময়ং সদুপলক্ষিতসন্নিবেশং দৃষ্ট্বা মহাপুরুষমাপ মুদং বিরিঞ্চঃ ॥ ৩৬ ॥
তস্মৈ ভবান্ হয়শিরস্তনুবং হি বিভ্রদ্-বেদদ্রুহাবতিবলৌ মধুকৈটভাখ্যৌ ।
হত্বানয়চ্ছ্রুতিগণাংশ্চ রজস্তমশ্চ সত্ত্বং তব প্রিয়তমাং তনুমামনন্তি ॥ ৩৭ ॥

**অন্বয়**

অবস্থান করিলেন এবং ) তীব্রতপসা ( তীব্র তপস্যার দ্বারা ) কালেন ( কালক্রমে ) পরিশুদ্ধভাবঃ ( বিশুদ্ধ-চিত্ত হইয়া ) ভুবি গন্ধম্ ইব ( পৃথিবীতে যেমন গন্ধ পরিব্যাপ্তরূপে ও সূক্ষ্মরূপে আছে, সেইরূপ ) আত্মনি ভূতেন্দ্রিয়াশয়ময়ে ( চেতনে অর্থাৎ আত্মাতে এবং ভূত, ইন্দ্রিয় ও অন্তঃকরণময় অচেতনবর্গে ) অতিসূক্ষ্মং বিততং ত্বাং ( অতিসূক্ষ্ম ও পরিব্যাপ্তরূপে অবস্থিত আপনাকে ) দদর্শ ( দেখিতে পাইলেন ) ॥ ৩৫ ॥

[ হে ভগবন্ ! ] বিরিঞ্চঃ ( ব্রহ্মা ) এবং ( আপনাকে সূক্ষ্মরূপে যেমন দেখিলেন, সেইরূপ ) সহস্রবদনাঙ্ঘ্রিশিরঃকরোরুনাসাস্যকর্ণনয়নাভরণায়ুধাঢ্যং ( সহস্র সহস্র অর্থাৎ অসংখ্য বদনমণ্ডল, অসংখ্য চরণ, অসংখ্য মস্তক, অসংখ্য হস্ত, অসংখ্য উরু, অসংখ্য নাসিকা, অসংখ্য মুখ, অসংখ্য কর্ণ, অসংখ্য নয়ন, অসংখ্য আভরণ ও অসংখ্য অস্ত্রশস্ত্রসমন্বিত ) মায়াময়ং ( ও কৃপাহেতু আবির্ভূত ) সদুপলক্ষিত-সন্নিবেশম্ মহাপুরুষম্ ( বেদপ্রোক্ত হিরণ্ময় মহাপুরুষ আপনাকে ) দৃষ্ট্বা ( অবলোকন করিয়া ) মুদম্ আপ ( আনন্দ প্রাপ্ত হইলেন ) ॥ ৩৬ ॥

[ হে ভগবন্ ! তখন ] ভবান্ ( আপনি ) হয়শিরস্তনুবং বিভ্রৎ ( হয়গ্রীবমূর্ত্তি ধারণ করিয়া ) বেদদ্রুহৌ ( বেদদ্রোহী ) রজঃ তমঃ চ ( রজঃ ও তমোগুণস্বভাব ) অতিবলৌ ( মহাবলশালী ) মধুকৈটভ-

**অনুবাদ**

ও অন্তঃকরণময় অচেতনবর্গে অতিসূক্ষ্ম ও পরিব্যাপ্তরূপে অবস্থিত আপনাকে দেখিতে পাইলেন ॥ ৩৫ ॥

হে ভগবন্ ! ব্রহ্মা আপনাকে যেমন সূক্ষ্মরূপে দেখিলেন, সেইরূপ কৃপাহেতু আবির্ভূত বেদপ্রোক্ত হিরণ্ময় মহাপুরুষরূপেও আপনাকে দর্শন করিয়া পরমানন্দ প্রাপ্ত হইলেন ; ঐ মহাপুরুষরূপ সহস্র সহস্র অর্থাৎ অসংখ্য বদনমণ্ডল, অসংখ্য চরণ, অসংখ্য মস্তক, অসংখ্য হস্ত, অসংখ্য উরু, অসংখ্য নাসিকা, অসংখ্য মুখ, অসংখ্য কর্ণ, অসংখ্য নয়ন, অসংখ্য আভরণ ও অসংখ্য অস্ত্রশস্ত্রসমন্বিত ॥ ৩৬ ॥

হে ভগবন্ ! তখন আপনি হয়গ্রীবমূর্ত্তি ধারণ করতঃ বেদদ্রোহী, রজঃ ও তমোগুণস্বভাব এবং মহাবলশালী মধু ও কৈটভ নামক অসুরদ্বয়কে বধ করিয়া ব্রহ্মাকে বেদ সকল প্রদান

**টীকা**

ইত্যন্বয়ঃ। কথম্ভূতম্ ? সহস্রাণি অপরিমিতানি যানি বদনাদীনি তৈরাঢ্যং সমৃদ্ধং মায়াময়ং মায়া কৃপা তৎপ্রধানম্ কৃপয়াবিষ্কৃতমিত্যর্থঃ, সদুপলক্ষিতসন্নিবেশম্ সতা বেদেন "হিরণ্যশ্মশ্রুঃ হিরণ্যকেশঃ আপ্রনখাৎ সুবর্ণঃ" ইত্যাদিনোপলক্ষিতসন্নিবেশঃ অবয়ববিন্যাসো যস্য তম্ ॥ ৩৬ ॥ ভবান্ হয়শিরস্তনুবং হয়গ্রীবমূর্ত্তিং বিভ্রৎ বেদদ্রুহৌ রজস্তমশ্চ রজস্তমঃস্বভাবৌ মধুকৈটভৌ ব্রহ্মণো বেদান্ গৃহীত্বা তদ্ধায় প্রবৃত্তৌ হত্বা তস্মৈ শ্রুতিগণান্ অনয়ৎ দত্তবান্, যতঃ সত্ত্বং সত্ত্বভাবং জনং তব প্রিয়তমাং তনুং

ইত্থং নৃতির্য্যগৃষিদেবঝষাবতারৈ-র্লোকান্ বিভাবয়সি হংসি জগৎপ্রতীপান্।
ধর্ম্মং মহাপুরুষ! পাসি যুগানুবৃত্তং ছন্নঃ কলৌ যদভবস্ত্রিযুগোঽথ স ত্বম্ ॥ ৩৮ ॥
নৈতন্মনস্তব কথাসু বিকুণ্ঠনাথ! সম্প্রীয়তে দুরিতদুষ্টমসাধু তীব্রম্।
কামাতুরং হর্ষশোকভয়ৈষণার্ত্তং তস্মিন্ কথং তব গতিং বিমৃশামি দীনঃ ॥ ৩৯ ॥

**অন্বয়**

ভাখ্যৌ (মধু ও কৈটভ নামক অসুরদ্বয়কে) হত্বা (বধ করিয়া) তস্মৈ (সেই ব্রহ্মাকে) শ্রুতিগণান্ চ (বেদসকল) অনয়ং (প্রদান করিয়াছিলেন); হি (কারণ) সত্বং (সত্বগুণস্বভাব ব্যক্তি) তব (আপনার) প্রিয়তমাং তনুম্ আমনন্তি (প্রিয়তম বাসস্থান ইহা জ্ঞানিগণ কহিয়া থাকেন অর্থাৎ সত্বগুণসম্পন্ন জনগণের হিতের নিমিত্ত আপনি ঐ অসুরদ্বয়ের বধ, ব্রহ্মার রক্ষা ও ব্রহ্মাকে বেদ প্রদান করিয়াছিলেন) ॥ ৩৭ ॥

[হে ভগবন্! আপনি] ইত্থং (এইরূপে) নৃতির্য্যগৃষিদেবঝষাবতারৈঃ (মনুষ্য, তির্য্যক্, ঋষি, দেব ও মৎস্য প্রভৃতি অবতারমূর্ত্তির দ্বারা) লোকান্ বিভাবয়সি (লোকসমূহকে পালন করিয়া থাকেন); জগৎপ্রতীপান্ হংসি (জগতের প্রতিকূল অর্থাৎ অনিষ্টকারী ব্যক্তিদিগকে বিনাশ করিয়া থাকেন)। মহাপুরুষ! (হে মহাপুরুষ!) [আপনি] যুগানুবৃত্তং ধর্ম্মং পাসি (যুগে যুগে যুগানুরূপ ধর্ম্ম রক্ষা করিয়া থাকেন); যৎ (যেহেতু) কলৌ [প্রায়ঃ] ছন্নঃ অভবঃ (আপনি কলিতে প্রায় প্রচ্ছন্ন থাকেন), অথ (অতএব) [তিন যুগে আবির্ভূত হন বলিয়া] সঃ ত্বং ত্রিযুগঃ (আপনি ত্রিযুগ নামে প্রসিদ্ধ) ॥ ৩৮ ॥

বিকুণ্ঠনাথ! (হে বৈকুণ্ঠনাথ!) [মম] এতৎ (আমার এই) অসাধু (বহির্ম্মুখ), দুরিতদুষ্টম্

**অনুবাদ**

করিয়াছিলেন; কারণ সত্বগুণসম্পন্ন ব্যক্তি আপনার প্রিয়তম বাসস্থান ইহা জ্ঞানিগণ বলিয়া থাকেন অর্থাৎ সত্বগুণসম্পন্ন জনগণের হিতের নিমিত্ত আপনি ঐ অসুরদ্বয়ের বধ, ব্রহ্মার রক্ষা ও তাঁহাকে বেদ প্রদান করিয়াছিলেন ॥ ৩৭ ॥

হে ভগবন্! আপনি এইরূপে মনুষ্য, তির্য্যক্, ঋষি, দেব ও মৎস্যাদি অবতারমূর্ত্তিতে অবতীর্ণ হইয়া লোকসমূহকে পালন করিয়া থাকেন এবং জগতের প্রতিকূল অর্থাৎ অনিষ্টকারী ব্যক্তিদিগকে বিনাশ করিয়া থাকেন। হে মহাপুরুষ! আপনি যুগে যুগে যুগানুরূপ ধর্ম্ম রক্ষা করিয়া থাকেন। কলিকালে আপনি প্রায় প্রচ্ছন্ন থাকেন; অতএব তিন যুগে আবির্ভূত হন বলিয়া আপনি ত্রিযুগ নামে প্রসিদ্ধ ॥ ৩৮ ॥

হে বৈকুণ্ঠনাথ! আমার এই মন বহির্ম্মুখ, পাপদূষিত, বিষয়াসক্ত, দুর্দ্দমনীয় এবং হর্ষ,

**টীকা**

বাসস্থানমামনন্তি সত্বস্বভাবজনহিতার্থম্ অসুরবধব্রহ্মরক্ষণবেদানয়নানি কৃতবানিত্যর্থঃ ॥ ৩৭ ॥ ব্রহ্মণি কৃতমনুগ্রহমন্তত্রাদিশতি—ইত্থমিতি। যথা ব্রহ্মাণং পালিতবান্, এবং নৃতির্য্যগাদিষু কৃতৈরবতারৈঃ লোকান্ ধার্ম্মিকান্ জনান্ বিভাবয়সি পালয়সি, জগৎপ্রতীপান্ অধার্ম্মিকান্ হংসি ঘাতয়সি, যুগে অনুবৃত্তং ধর্ম্মং পাসি, কথম্ভূতঃ? যো ধর্ম্মঃ কলৌ ছন্নঃ; কথম্ভূতস্ত্বম্? অভবঃ ভবোপলক্ষিতসর্ব্ববিকারশূন্য-

জিহ্বৈকতোঽচ্যুত ! বিকর্ষতি মাবিতৃপ্তা শিশ্নোঽন্যতস্ত্বগুদরং শ্রবণং কুতশ্চিৎ ।
ঘ্রাণোঽন্যতশ্চপলদৃক্ ক চ কর্ম্মশক্তি-র্বহ্ব্যঃ সপত্ন্য ইব গেহপতিং লুনন্তি ॥ ৪০ ॥

## অন্বয়

(পাপদূষিত), কামাতুরং (বিষয়াসক্ত), তীব্রং (দুর্দ্দমনীয়) হর্ষশোকভয়ৈষণার্ত্তং (এবং হর্ষ, শোক, ভয় ও বাসনায় জর্জ্জরিত) মনঃ (মন) তব কথাসু (আপনার লীলা কথায়) ন সম্প্রীয়তে (প্রীতিলাভ করে না); [ততঃ] (অতএব) তস্মিন্ [মনসি সতি] (মনের তাদৃশ অবস্থা থাকিলে) দীনঃ [অহং] (দীন আমি) কথং (কি প্রকারে) তব গতিং (আপনার প্রাপ্তির উপায়) বিমৃশামি (চিন্তা করিব ?) ॥ ৩৯ ॥

অচ্যুত ! (হে অচ্যুত !) বহ্ব্যঃ সপত্ন্যঃ গেহপতিং লুনন্তি ইব (বহু সপত্নী যেমন নিজ নিজ স্বার্থসিদ্ধির নিমিত্ত স্বামীকে আকর্ষণ করিয়া তাহার কর্ত্তব্য পথে তাহাকে বিমুখ করিয়া দেয়, সেইরূপ) মা (আমাকে) জিহ্বা (আমার জিহ্বা) অবিতৃপ্তা [সতী] একতঃ (অতৃপ্ত হইয়া একদিকে রসের প্রতি), শিশ্নঃ (উপস্থেন্দ্রিয় অতৃপ্ত হইয়া) অন্যতঃ (অন্যদিকে মৈথুনসুখের প্রতি), ত্বক্ [অন্যতঃ] (ত্বক্ অতৃপ্ত হইয়া অপরদিকে স্পর্শের প্রতি), উদরং [অন্যতঃ] (উদর অতৃপ্ত হইয়া অন্যদিকে আহারের প্রতি), শ্রবণং কুতশ্চিৎ (শ্রবণেন্দ্রিয় অতৃপ্ত হইয়া অপরদিকে শব্দের প্রতি), ঘ্রাণঃ অন্যতঃ চ

## অনুবাদ

শোক, ভয় ও বাসনায় জর্জ্জরিত ; এই মন আপনার লীলাকথায় প্রীতি লাভ করে না ; অতএব মনের এতাদৃশ অবস্থা থাকিলে দীন আমি কি প্রকারে আপনার প্রাপ্তির উপায় চিন্তা করিব ? ॥ ৩৯ ॥

হে অচ্যুত ! বহু সপত্নী যেমন নিজ নিজ স্বার্থসিদ্ধির নিমিত্ত স্বামীকে আকর্ষণ করিয়া তাহার কর্ত্তব্য পথে তাহাকে বিমুখ করিয়া দেয়, সেইরূপ আমার জিহ্বা অতৃপ্ত হইয়া একদিকে রসের প্রতি, উপস্থেন্দ্রিয় অতৃপ্ত হইয়া অন্যদিকে মৈথুনসুখের প্রতি, ত্বক্ অতৃপ্ত হইয়া অপর দিকে স্পর্শের প্রতি, উদর অতৃপ্ত হইয়া একদিকে আহারের প্রতি, শ্রবণ অতৃপ্ত হইয়া

## টীকা

দেহবানিত্যর্থঃ। যৎ যতস্ত্বং ত্রিযুগঃ ত্রীণি যুগানি যুগলানি ষড়্ভগলক্ষণানি যস্য সঃ ভগবানিত্যর্থঃ। কলৌ ত্বং ছন্নোঽভবঃ ইত্যন্বয়ে প্রায় ইত্যধ্যাহারঃ বোধ্যঃ, তত্রাপি বুদ্ধাদ্যবতারপ্রসিদ্ধেঃ ॥ ৩৮ ॥ অথ স্বদৈন্যনিবেদনপূর্ব্বকং মাং পালয়েতি প্রার্থয়তে—নৈতদিতি ত্রিভিঃ। হে বিকুণ্ঠনাথ! এতৎ দুরিতৈঃ দুষ্টম্ অতএব কামাতুরং বিষয়াসক্তং তীব্রং দুর্দ্ধরম্ হর্ষশোকভয়ৈষণাভিরার্ত্তং মনঃ তব কথাসু ন সম্প্রীয়তে, অতস্তস্মিন্ মনসি সতি দীনোঽহং তব গতিং ত্বৎপ্রাপ্তিসাধনং কথং বিমৃশামি ? ॥৩৯॥ কিঞ্চ হে অচ্যুত! মা মাং জিহ্বা রসনেন্দ্রিয়মবিতৃপ্তা সতী একতো রসং প্রতি, তথা অবিতৃপ্তেতি পদং লিঙ্গব্যত্যয়েন সর্ব্বত্র যোজ্যম্; শিশ্নো অন্যতো মৈথুনানন্দং প্রতি, ত্বক্ অন্যতঃ স্পর্শং প্রতি, উদরং ক্ষুধাসন্তপ্তং অন্যতঃ আহারং প্রতি, শ্রবণং কচিৎ শব্দং প্রতি, ঘ্রাণোঽন্যতঃ গন্ধং প্রতি, চপলা দৃক্ দৃষ্টিঃ ক চ রূপং প্রতি, তথা কর্ম্মশক্তিঃ বাক্পাণ্যাদিকর্ম্মেন্দ্রিয়শক্তিঃ ক চ বচনাদানাদিকং প্রতি বিকর্ষতি সর্ব্বাণি ইন্দ্রিয়াণি সংসারপ্রাপকস্বস্ববিষয়গর্ত্তপাতনেন মাং ত্বদ্বিমুখং কুর্ব্বন্তীত্যর্থঃ।

**এবং স্বকর্ম্মপতিতং ভববৈতরণ্যা-মন্যোন্যজন্মমরণাশনভীতভীতম্ ।**
**পশ্যন্ জনং স্বপরবিগ্রহবৈরমৈত্রং হন্তেতি পারচর ! পীপৃহি মূঢ়মদ্য ॥ ৪১ ॥**

**অন্বয়**

( ঘ্রাণেন্দ্রিয় অতৃপ্ত হইয়া অন্যদিকে গন্ধের প্রতি ), চপলদৃক্ ক চ ( চঞ্চলদৃষ্টি অতৃপ্ত হইয়া অপরদিকে রূপের প্রতি ) কর্ম্মশক্তিঃ [ ক চ ] ( এবং কর্ম্মেন্দ্রিয়সকল অতৃপ্ত হইয়া অন্যদিকে ভাষণ, গ্রহণ প্রভৃতি নিজ নিজ বিষয়ে ) বিকর্ষতি ( আকর্ষণ করিতেছে অর্থাৎ ইন্দ্রিয়সমূহ স্ব স্ব বিষয়ে আকর্ষণ করিয়া আমাকে আপনার প্রতি বিমুখ করিয়া দিতেছে ) ॥ ৪০ ॥

[ হে ভগবন্ ! কেবলমাত্র আমিই যে এইরূপ দুর্দ্দশায় উপনীত হইয়াছি, তাহা নহে, মহাজনগণও এইরূপ ক্লেশ পাইতেছেন, অতএব ] এবং ( এইরূপ ) ভববৈতরণ্যাম্ স্বকর্ম্মপতিতং ( সংসাররূপ নদীতে নিজ নিজ কর্ম্মের দ্বারা পতিত ), অন্যোন্যজন্মমরণাশনভীতভীতম্ ( পরস্পর জন্ম, মরণ ও ভোজন হইতে অতিশয় ভীত ) স্বপরবিগ্রহবৈরমৈত্রম্ ( নিজের এবং অপরের কলহে প্রয়োজনানুসারে শক্রতা ও মিত্রতা স্থাপনকারী) মূঢ়ং জনং (অজ্ঞ জীবগণকে) পশ্যন্ ( দর্শন করিয়া ) পারচর ! ত্বং ( হে সংসারাতীত ! আপনি ) হন্ত ! ইতি ( "আহা ! ইহাদের কি কষ্ট" এইরূপে অনুকম্পা প্রদর্শন করিয়া ) অদ্য ( আজ ) [ ইহাদিগকে ] পীপৃহি ( সংসারবৈতরণী পার করিয়া প্রতিপালন করুন ) ॥ ৪১ ॥

**অনুবাদ**

অন্যদিকে শব্দের প্রতি, ঘ্রাণেন্দ্রিয় অতৃপ্ত হইয়া অপরদিকে গন্ধের প্রতি, চঞ্চলদৃষ্টি অতৃপ্ত হইয়া একদিকে রূপের প্রতি এবং কর্ম্মেন্দ্রিয় সকল অতৃপ্ত হইয়া অন্যদিকে ভাষণ, গ্রহণ প্রভৃতি নিজ নিজ বিষয়ের প্রতি আমাকে আকর্ষণ করিতেছে অর্থাৎ ইন্দ্রিয়সমূহ স্ব স্ব বিষয়ে আকর্ষণ করিয়া আমাকে আপনার প্রতি বিমুখ করিয়া দিতেছে ॥ ৪০ ॥

হে ভগবন্ ! কেবলমাত্র আমিই যে এইরূপ দুর্দ্দশায় উপনীত হইয়াছি, তাহা নহে, মহাজনগণও এইরূপ ক্লেশ পাইতেছেন ; জীবগণ সংসাররূপ নদীতে নিজ নিজ কর্ম্মের দ্বারা নিপতিত হইয়া থাকে ; তাহারা পরস্পর জন্ম, মরণ ও ভোজন হইতে অতিশয় ভীত হইয়া থাকে এবং নিজের ও অপরের কলহে তাহারা প্রয়োজন অনুসারে শক্রতা বা মিত্রতা স্থাপন করিয়া থাকে ; অতএব হে সংসারাতীত ! আপনি "আহা ! ইহাদের কি কষ্ট!" এইরূপে অনুকম্পা করিয়া আজ ইহাদিগকে সংসারবৈতরণী পার করিয়া প্রতিপালন করুন ॥ ৪১ ॥

**টীকা**

বহ্ব্যঃ সপত্ন্যঃ গেহপতিং স্বস্বামিনং লূনন্তীব ত্রোটয়ন্তি যথা স্বস্বার্থনির্ব্বন্ধেন তদিষ্টার্থাৎ বিমুখং কুর্ব্বন্তি যথেত্যর্থঃ ॥ ৪০ ॥ এবমন্যেঽপি সংসারনদ্যাং নিমগ্নাঃ, অতঃ সর্ব্বান্ অস্মদাদীন্ পালয়েতি প্রার্থয়তে—এবমিতি । এবং স্বকর্ম্মভিঃ ভবো জন্মমরণপ্রবাহলক্ষণঃ সংসারঃ স এব বৈতরণী নরকপরিখাভূতা নদী তস্যাং পতিতম্ অন্যোন্যতো যানি জন্মাদীনি তেভ্যো ভীতাদপি ভীতবৎ স্বেষাং পরেষাং চ বিগ্রহেষু কলহেষু দেহেষু বা স্বপ্রয়োজনানুসারেণ বৈরং মৈত্রং চ যস্য তম্ মূঢ়ং স্বপুরুষার্থানভিজ্ঞং জনং মাদৃশং ত্বং পশ্যন্ পারে ভববৈতরণ্যবিষয়ে চরতীতি তথা তস্য সম্বোধনং হে পারচর ! হন্ত ! অহো ! কষ্টমিত্যেবমনুকম্প্য অদ্য অধুনা পীপৃহি বৈতরণীমুত্তার্য্য পালয় ॥ ৪১ ॥

কো ম্বত্র তেঽখিলগুরো ! ভগবন্ ! প্রয়াস উত্তারণেঽস্য ভবসম্ভবলোপহেতোঃ।
মূঢ়েষু বৈ মহদনুগ্রহ আর্ত্তবন্ধো ! কিং তেন তে প্রিয়জনাননুসেবতাং নঃ ॥ ৪২ ॥
নৈবোদ্বিজে পর ! দূরত্যয়বৈতরণ্যা-স্ত্বদ্বীর্য্যগায়নমহামৃতমগ্নচিত্তঃ।
শোচে ততো বিমুখচেতস ইন্দ্রিয়ার্থ-মায়াসুখায় ভরমুদ্বহতো বিমূঢ়ান্ ॥ ৪৩ ॥

**অন্বয়**

অখিলগুরো ! ( হে জগদ্‌গুরো ! ) অস্য ভবসম্ভবলোপহেতোঃ তে ( আপনি এই বিশ্বের সৃষ্টি, স্থিতি ও সংহারের কারণ, তাদৃশ আপনার ) অত্র উত্তারণে ( দীনজনকে উদ্ধার করিতে ) কঃ নু প্রয়াসঃ ? ( কি প্রয়াস ? অর্থাৎ কোন প্রয়াসই নাই )। আর্ত্তবন্ধো ! ( হে দীনবন্ধো ! ) মূঢ়েষু বৈ মহদনুগ্রহঃ ভবতু ( আপনার কৃপায় মূঢ় জনগণের প্রতি আপনার ভক্তগণের অনুগ্রহ হউক অর্থাৎ ভক্তগণ মূঢ়গণকে ভগবদ্ভজনে উপদেশ প্রদান করুন ); ভগবন্ ! ( হে ভগবন্ ! ) তে প্রিয়জনান্ অনুসেবতাং নঃ ( আমি আপনার ভক্তগণের সেবা করিয়া থাকি, অতএব আমার ) তেন কিম্ ? ( সংসারনদী পার হওয়ায় প্রয়োজন কি ? অর্থাৎ ভগবদ্ভক্ত মহাজনগণের সেবা করিতে পারিলেই আমি কৃতার্থ ) ॥ ৪২ ॥

পর ! ( হে পূর্ণ ! ) তদ্বীর্য্যগায়নমহামৃতমগ্নচিত্তঃ [ অহং ] ( আমার চিত্ত আপনার মাহাত্ম্যকীর্ত্তনরূপ মহামৃতে নিমগ্ন রহিয়াছে, অতএব আমি ) দুরত্যয়বৈতরণ্যাঃ ন এব উদ্বিজে ( দুস্তর ভববৈতরণী

**অনুবাদ**

হে জগদ্‌গুরো ! আপনি এই বিশ্বের সৃষ্টি, স্থিতি ও সংহারের কারণ, অতএব দীনজনকে উদ্ধার করিতে আপনার কি প্রয়াস আছে ? অর্থাৎ কোন প্রয়াসই নাই। হে দীনবন্ধো ! আপনার কৃপায় মূঢ় জনগণের প্রতি আপনার ভক্তগণের অনুগ্রহ হউক অর্থাৎ ভক্তগণ মূঢ়গণকে ভগবদ্ভজনে উপদেশ প্রদান করুন। হে ভগবন্ ! আমি আপনার ভক্তগণের সেবা করিয়া থাকি, অতএব আমার ভবনদীতরণে প্রয়োজন কি ? অর্থাৎ ভগবদ্ভক্ত মহাজনগণের সেবা করিতে পারিলেই আমি কৃতার্থ ॥ ৪২ ॥

হে পূর্ণ ! আমার চিত্ত আপনার মাহাত্ম্যকীর্ত্তনরূপ মহামৃতে নিমগ্ন রহিয়াছে, অতএব আমি দুস্তর সংসারনদী হইতে উদ্বিগ্ন অর্থাৎ ভীত নহি ; কিন্তু যাহাদের চিত্ত আপনার মাহাত্ম্যকীর্ত্তনরূপ মহামৃত হইতে বিমুখ এবং ইন্দ্রিয়ভোগ্য প্রকৃত সুখের নিমিত্ত যাহারা নানাদুঃখপ্রদ পরিজনবর্গের ভরণপোষণভার বহন করিয়া থাকে, আমি তাদৃশ বিমূঢ় জনগণের

**টীকা**

দীনজনোত্তারণে বিশ্বসৃষ্ট্যাদিকর্ত্তুস্তব শ্রমো নাস্তি, অহং তু ত্বদ্দাসচরণসেবয়ৈব কৃতার্থ ইতি প্রার্থয়তে—কোম্বত্রেতি। হে অখিলগুরো ! অস্য বিশ্বস্য ভবসম্ভবলোপানাং সৃষ্টিস্থিতিসংহারাণাং হেতোঃ তে নু নিশ্চিতম্ অত্র দীনস্য জনস্য তারণে কঃ প্রয়াসঃ ? ন কোঽপীত্যর্থঃ। ননু নিখিলজনোত্তারণে সর্ব্বমোক্ষপ্রসঙ্গঃ স্যাৎ ? অত্রাহ—মূঢ়েষু হে দীনবন্ধো ! মহতাং ত্বদ্দাসানাং স্বভজনোপদেশরূপো অনুগ্রহো ভগবৎকৃপয়া ভবতু ইতি শেষঃ। ননু আত্মতরণং কুতো ন প্রার্থয়সে ? অত্রাহ—

প্রায়েণ দেব ! মুনয়ঃ স্ববিমুক্তিকামা মৌনং চরন্তি বিজনে ন পরার্থনিষ্ঠাঃ।
নৈতান্ বিহায় কৃপণান্ বিমুমুক্ষ একো নান্যং ত্বদস্য শরণং ভ্রমতোঽনুপশ্যে ॥ ৪৪ ॥

**অন্বয়**

হইতে উদ্বিগ্ন অর্থাৎ ভীত নহি ) ; [ কিন্তু ] ততঃ বিমুখচেতসঃ ( যাহাদের চিত্ত আপনার মাহাত্ম্যকীর্ত্তনরূপ মহামৃত হইতে বিমুখ ) ইন্দ্রিয়ার্থমায়াসুখায় ভরম্ উদ্বহতঃ ( এবং ইন্দ্রিয়ভোগ্য প্রাকৃত সুখের নিমিত্ত যাহারা নানাদুঃখপ্রদ পরিজনবর্গের ভরণপোষণভার বহন করিয়া থাকে ), বিমূঢ়ান্ শোচে ( সেই বিমূঢ় জনগণের নিমিত্ত আমি দুঃখিত হইতেছি ) ॥ ৪৩ ॥

দেব ! ( হে দেব ! ) মুনয়ঃ ( মুনিগণ ) প্রায়েণ স্ববিমুক্তিকামাঃ [ সন্তঃ ] ( প্রায় নিজ নিজ মুক্তি কামনা করিয়া ) বিজনে ( নির্জ্জনে ) মৌনং চরন্তি ( মৌনাবলম্বন করিয়া থাকেন ) ; ন পরার্থনিষ্ঠাঃ ( কিন্তু পরের মুক্তির নিমিত্ত যত্ন করেন না ) ; [ অতঃ ] ( অতএব ) ত্বং ( আপনি ব্যতীত ) ভ্রমতঃ অস্য ( সংসারে ভ্রমণশীল এই জীবগণের ) অন্যং শরণং ন অনুপশ্যে ( অপর আশ্রয় কাহাকেও দেখিতে পাইতেছি না ) ; [ অহং তু ] ( আমি ) এতান্ কৃপণান্ বিহায় ( এই দীন জনগণকে পরিত্যাগ করিয়া ) একঃ ( একাকী ) ন বিমুমুক্ষে ( বিমুক্ত হইতে ইচ্ছা করি না ) ॥ ৪৪ ॥

**অনুবাদ**

নিমিত্ত দুঃখিত হইতেছি ; অতএব আপনি তাহাদিগকে সংসারনদী হইতে উদ্ধার করিয়া প্রতিপালন করুন ॥ ৪৩ ॥

হে দেব ! মুনিগণ প্রায় নিজ নিজ মুক্তি কামনা করিয়া নির্জ্জনে মৌনাবলম্বন করিয়া থাকেন ; অপরের মুক্তির জন্য তাঁহারা যত্ন করেন না ; অতএব সংসারে ভ্রমণশীল এই জীবগণের আপনি ভিন্ন অপর আশ্রয় কাহাকেও দেখিতে পাইতেছি না। এই দীনজনগণকে পরিত্যাগ করিয়া আমি একাকী বিমুক্ত হইতে ইচ্ছা করি না ॥ ৪৪ ॥

**টীকা**

হে ভগবন্ ! তে প্রিয়জনান্ ভাগবতান্ সেবতাং নোঽস্মাকং তেন ভবনদীতরণেন কিম্ ? ত্বৎপ্রিয়জনসেবয়ৈব কৃতার্থা ইত্যর্থঃ ॥ ৪২ ॥ এতদেবাহ—নৈবেতি। হে পর ! পূর্ণ ! ত্বদ্বীর্য্যগায়নং ভবৎপ্রিয়সেবাসক্তত্বদীয়পরাক্রমগানমেব মহামৃতং তত্র মগ্নং লব্ধরুচি চিত্তং যস্য, সোঽহং দুরত্যয়বৈতরণ্যা নৈব উদ্বিজে ; কিন্তু ততঃ ত্বদ্বীর্য্যগায়নমহামৃতাৎ মহদনুগ্রহাভাবেন বিমুখং চেতো যেষাং তান্ ইন্দ্রিয়ার্থম্ ইন্দ্রিয়নিমিত্তং যৎ মায়াসুখং প্রাকৃতমানন্দং তদর্থং নানাদুঃখদং গৃহকুটুম্বাদিভরমুদ্বহতোঽহং শোচামি, অতস্তান্ ভববৈতরণ্যাঃ উত্তার্য্য পালয়েতি ভাবঃ ॥ ৪৩ ॥ ত্বং মত্তজনেন মুক্তো ভব ; এতান্ মুনয়স্তদর্থমুপদেক্ষ্যন্তীত্যত্রাহ—হে দেব ! যতঃ প্রায়েণ স্বমুক্তিকামা ন তু পরার্থনিষ্ঠাঃ মুনয়ঃ বিজনে মৌনং স্বধর্ম্মং চরন্তি, অতঃ ত্বৎ ত্বত্তঃ অন্যং শরণং নানুপশ্যে ; ত্বং তান্ প্রেরয় ইতি ভাবঃ। অহং তু এতান্ কৃপণান্ বিহায় একঃ ন বিমুমুক্ষে বিমুক্তিমিচ্ছামি ॥ ৪৪ ॥ নন্বেতে কৃপণাঃ বিষয়সুখাৎ তদ্দোষদর্শনেন বিরক্তাঃ সন্তো মজ্জিজ্ঞাসয়া মুক্তা ভবিষ্যন্তীত্যত্র ত্বদনুগ্রহং বিনা দুঃখোদর্কাৎ বিষয়সুখাদপি জনানাং বিরাগো ন ভবতীত্যাশয়েনাহ—যন্মৈতি। যন্মৈথুনাদি গৃহমেধিসুখং যদ্যপি তুচ্ছং ক্ষণভঙ্গুরাদি-দোষগ্রস্তং কণ্ডূয়নেন সঙ্ঘর্ষণেন দুঃখং যস্মিন্ তৎ তথাবিধং চ, তথাপি ইহ কৃপণা বহুদুঃখভাজো ন তৃপ্যন্তি ;

যন্মৈথুনাদি গৃহমেধিসুখং হি তুচ্ছং কণ্ডূয়নেন করয়োরিব দুঃখদুঃখম্।
তৃপ্যন্তি নেহ কৃপণা বহুদুঃখভাজঃ কণ্ডূতিবন্মনসিজং বিষহেত ধীরঃ ॥ ৪৫ ॥
মৌনব্রতশ্রুততপোঽধ্যয়নস্বধর্ম্ম-ব্যাখ্যারহোজপসমাধয় আপবর্গ্যাঃ।
প্রায়ঃ পরং পুরুষ ! তে ত্বজিতেন্দ্রিয়াণাং বার্ত্তা ভবন্ত্যুত ন বাত্র তু দাম্ভিকানাম্ ॥৪৬॥

## অন্বয়

যৎ মৈথুনাদি গৃহমেধিসুখম্ ( গৃহিগণের যে মৈথুনাদি সুখ ), [ তৎ ] তুচ্ছং হি ( তাহা অতি তুচ্ছ ) করয়োঃ কণ্ডূয়নেন ইব দুঃখদুঃখম্ ( এবং করদ্বয় কণ্ডূয়ন করিলে যেমন উত্তরোত্তর দুঃখ উৎপন্ন হয়, সেইরূপ উহা হইতে দুঃখের পর দুঃখই উৎপন্ন হয় ) ; [ তথাপি ] ( তাহা হইলেও ) কৃপণাঃ বহুদুঃখভাজঃ [ অপি ] ( কামুক ব্যক্তিগণ বহুদুঃখ প্রাপ্ত হইয়াও ) ইহ ন তৃপ্যন্তি ( ঐ মৈথুনাদি সুখে পরিতৃপ্ত হইতে পারে না ) ; ধীরঃ ( কেবল আপনার কৃপার পাত্র কোন কোন ধীর ব্যক্তি ) কণ্ডূতিবৎ মনসিজং বিষহেত ( কণ্ডূয়নের ন্যায় অসহ্য সেই কামকে সহ্য করিয়া থাকেন ) ॥ ৪৫ ॥

মৌনব্রতশ্রুততপোঽধ্যয়নস্বধর্ম্মব্যাখ্যারহোজপসমাধয়ঃ ( মৌন—বৃথাবাক্য পরিত্যাগ, ব্রতপালন, শাস্ত্রশ্রবণ, তপস্যা, বিধিবৎ বেদাধ্যয়ন, বর্ণাশ্রমধর্ম্ম, অধ্যাপন, নির্জ্জনবাস, মন্ত্রজপ, সমাধি অর্থাৎ চিত্তৈকাগ্রতা এই দশটি ) আপবর্গ্যাঃ ( মুক্তির উপায় ) । পুরুষ ! ( হে পরমপুরুষ ! ) তে তু ( ঐ সকল ) প্রায়ঃ ( প্রায় ) পরং ( কেবল ) অত্র ( ইহলোকে ) অজিতেন্দ্রিয়াণাং বার্ত্তা ভবন্তি (অজিতেন্দ্রিয় ব্যক্তিগণের জীবিকা হইয়া থাকে ) উত দাম্ভিকানাং তু ( এবং দাম্ভিক লোকদিগের ) ন বা ( কখনও জীবিকা হয়, কখনও বা হয় না ) ॥ ৪৬ ॥

## অনুবাদ

গৃহিগণের যে মৈথুনাদি সুখ, তাহা অতি তুচ্ছ ; করদ্বয় কণ্ডূয়ন করিলে তাহা হইতে যেমন উত্তরোত্তর দুঃখই উৎপন্ন হয়, সেইরূপ ঐ মৈথুনাদি সুখ হইতে দুঃখের পর দুঃখই উৎপন্ন হইতে থাকে ; তাহা হইলেও কামুক ব্যক্তিগণ বহু দুঃখ প্রাপ্ত হইয়াও তাহাতে পরিতৃপ্ত হইতে পারে না। হে ভগবন্ ! কেবল আপনার কৃপার পাত্র কোন কোন ধীর ব্যক্তিই কণ্ডূয়ন-সদৃশ অসহ্য সেই কামনাকে সহ্য করিতে পারেন ॥ ৪৫ ॥

বৃথাবাক্য পরিত্যাগ, ব্রতপালন, শাস্ত্রশ্রবণ, তপস্যা অর্থাৎ আলোচনাত্মক জ্ঞান, বিধিবৎ বেদাধ্যয়ন, বর্ণাশ্রমধর্ম্ম, অধ্যাপন, নির্জ্জনবাস, মন্ত্রজপ ও সমাধি অর্থাৎ ধ্যেয় বিষয়ে চিত্তের একাগ্রতা এই দশটি মুক্তির উপায় ; কিন্তু হে পরমপুরুষ ! ইহলোকে ঐ সকল প্রায় অজিতেন্দ্রিয় ব্যক্তিগণের কেবল জীবিকা অর্থাৎ জীবনের উপায়স্বরূপ হইয়া থাকে ; দাম্ভিক লোকদিগের ঐ সকল কখনও জীবনের উপায় হয়, কখনও বা হয় না ॥ ৪৬ ॥

## টীকা

কশ্চিৎ ত্বৎকৃপাপাত্রো ধীর এবং কণ্ডূতিবন্মনসিজং কামং বিষহেত ॥ ৪৫ ॥ কিঞ্চ মৌনাদয়ঃ আপবর্গ্যাঃ মুক্ত্যুপায়াঃ, তে তু তথাভূতা অপি হে পুরুষ ! অত্র লোকে তু অজিতেন্দ্রিয়াণাং বুভুক্ষূণাং পরং কেবলং বার্ত্তা জীবনোপায়া ভবন্তি, উত অপি চ দাম্ভিকানাং তু বার্ত্তা জীবনোপায়া বা ন ভবন্তি, দম্ভেন তৎফলনাশাৎ ইত্যর্থঃ। তত্র মৌনং বৃথা বচনত্যাগঃ, ব্রতানি একাদশ্যুপবাসাদীনি, শ্রুতং শাস্ত্রশ্রবণম্,

রূপে ইমে সদসতী তব বেদসৃষ্টে বীজাঙ্কুরাবিব ন চান্যদরূপকস্য।
যুক্তাঃ সমক্ষমুভয়ত্র বিচিন্বতে ত্বাং যোগেন বহ্নিমিব দারুষু নান্যতঃ স্যাৎ ॥ ৪৭ ॥
ত্বং বায়ুরগ্নিরবনির্বিয়দম্বু মাত্রাঃ প্রাণেন্দ্রিয়াণি হৃদয়ং চিদনুগ্রহশ্চ।
সর্ব্বং ত্বমেব সগুণো বিগুণশ্চ ভূমন্! নান্যৎ ত্বদস্ত্যপি মনোবচসা নিরুক্তম্ ॥ ৪৮ ॥

**অন্বয়**

[হে ভগবন্!] বীজাঙ্কুরৌ ইব (বীজ ও অঙ্কুরের ন্যায়) বেদসৃষ্টে (বেদপ্রকাশিত) ইমে সদসতী (এই স্থূলসূক্ষ্ম কার্য্যকারণস্বরূপ ব্রহ্মাণ্ড ও প্রকৃতি) অরূপকস্য তব রূপে (রূপরহিত আপনার রূপ); ন চ অন্যৎ (আপনা হইতে পৃথক্ কিছুই নাই); [অতএব] যুক্তাঃ (সংযতচিত্ত আপনার ভক্তগণ) যোগেন (আপনার অনুগ্রহলব্ধ ভক্তিযোগের দ্বারা) দারুষু বহ্নিম্ ইব (মন্থনের দ্বারা কাষ্ঠে অগ্নি প্রত্যক্ষ করার ন্যায়) উভয়ত্র (ঐ কার্য্য ও কারণ উভয়ের মধ্যে) সমক্ষং (আপনি যাহাতে প্রত্যক্ষ হন, সেইরূপভাবে) ত্বাং (আপনাকে) বিচিন্বতে (অন্বেষণ করিয়া থাকেন)। ন অন্যতঃ স্যাৎ (এইরূপ অন্বেষণ অন্যরূপে হয় না); [একমাত্র আপনার অনুগ্রহলব্ধ ভক্তিযোগের দ্বারাই হইয়া থাকে] ॥ ৪৭ ॥

[হে ভগবন্!] ত্বম্ [এব] (আপনিই) বায়ুঃ (বায়ু), অগ্নিঃ (অগ্নি), অবনিঃ (পৃথিবী), বিয়ৎ (আকাশ), অম্বু (জল), মাত্রাঃ (শব্দাদি বিষয়), প্রাণেন্দ্রিয়াণি (প্রাণ, ইন্দ্রিয়সমূহ), হৃদয়ম্

**অনুবাদ**

হে ভগবন্! বীজাঙ্কুরের ন্যায় কার্য্য ও কারণস্বরূপ স্থূল ও সূক্ষ্ম এই ব্রহ্মাণ্ড ও প্রকৃতি আপনারই রূপ বলিয়া বেদ প্রকাশ করিয়াছেন; আপনি স্বরূপতঃ রূপরহিত; আপনা হইতে পৃথক্ কিছুই নাই; অতএব মন্থনের দ্বারা কাষ্ঠমধ্যে যেমন অগ্নি প্রত্যক্ষ হয়, সেইরূপ সংযতচিত্ত ভক্তগণ আপনার অনুগ্রহলব্ধ ভক্তিযোগের দ্বারা ঐ কার্য্য ও কারণের মধ্যে আপনি যাহাতে প্রত্যক্ষ হন, সেইরূপভাবে আপনাকে অন্বেষণ করিয়া থাকেন। এইরূপ অন্বেষণ অন্য প্রকারে হয় না, একমাত্র আপনার অনুগ্রহলব্ধ ভক্তিযোগের দ্বারাই হইয়া থাকে ॥ ৪৭ ॥

হে ভগবন্! আপনিই বায়ু, অগ্নি, পৃথিবী, আকাশ, জল, শব্দাদিবিষয়, প্রাণ, ইন্দ্রিয়সমূহ, অন্তঃকরণ, চেতনবর্গ ও অধিষ্ঠাতৃদেবতাবর্গ; হে সর্ব্বব্যাপিন্! প্রাকৃত ও

**টীকা**

তপ আলোচনং জ্ঞানং, অধ্যয়নং বিধিবদ্‌বেদাধ্যয়নম্, স্বধর্ম্মঃ বর্ণাশ্রমধর্ম্মঃ, ব্যাখ্যা অধ্যাপনম্, রহঃ একান্তবাসঃ, জপো মন্ত্রজপঃ, সমাধির্দেবপ্রাবণ্যম্ এবং ত্বদনুগ্রহং বিনা ভববৈতরণ্যাঃ তরণং ত্বৎপদপ্রাপ্তিঃ চ কস্যাপ্যধিকারিণঃ কেনাপ্যুপায়েন ন সম্ভবতীতি ফলিতোঽর্থঃ ॥ ৪৬ ॥ অথ ত্বদনুগ্রহলব্ধয়া সর্ব্বত্রৈ ত্বদ্দর্শনপূর্ব্বকয়া ত্বদ্ভক্ত্যৈব মুক্তির্জনস্য স্যাদিত্যাহ—রূপ ইতি চতুর্ভিঃ। বেদসৃষ্টে বেদেন প্রকাশিতে ইমে সদসতী স্থূলসূক্ষ্মে বীজাঙ্কুরৌ ইব কার্য্যকারণে কারণং প্রধানং কার্য্যং ব্রহ্মাণ্ডং চ ইত্যর্থঃ, অরূপকস্য কর্ম্মজন্যরূপরহিতস্য তবৈব নান্যৎ ত্বদন্যৎ কিমপি ন "পুরুষ এবেদং সর্ব্বম্" ইতি শ্রুতেঃ। অতএব যুক্তাঃ ত্বদাগ্রহযুক্তা উভয়ত্র রূপদ্বয়ে সমক্ষং যথা ভবতি তথা দারুষু বহ্নিমিব যোগেন ত্বদনুগ্রহলব্ধবুদ্ধিযোগেন ত্বাং বিচিন্বতে প্রাপ্তুমন্বিষ্যন্তি; নান্যতঃ স্যাৎ এবমন্বেষণম্ অন্যতঃ অধিকারিসামর্থ্যাৎ সাধনসামর্থ্যাচ্চ ন

নৈতে গুণা ন গুণিনো মহদাদয়ো যে সর্ব্বে মনঃপ্রভৃতয়ঃ সহদেবমর্ত্ত্যাঃ।
আদ্যন্তবন্ত উরুগায় ! বিদন্তি হি ত্বা-মেবং বিমৃষ্য সুধিয়ো বিরমন্তি শব্দাৎ ॥ ৪৯ ॥

### অন্বয়

( অন্তঃকরণ ), চিৎ ( চেতনবর্গ ) অনুগ্রহঃ চ ( ও অধিষ্ঠাতৃদেবতাবর্গ )। ভূমন্ ! ( হে সর্ব্বব্যাপিন্ ! ) সগুণঃ বিগুণঃ চ সর্ব্বং ( প্রাকৃত অপ্রাকৃত সমস্ত ) ত্বম্ এব ( আপনিই ); [ অধিক কি ], মনোবচসা নিরুক্তং [ কিম্ ] অপি ( মন ও বাক্যের গোচর কোন বস্তুই ) ত্বৎ ( আপনা হইতে ) অন্যৎ ন অস্তি ( ভিন্ন নহে ) ॥ ৪৮ ॥

এতে গুণাঃ ( এই সত্ত্বাদি গুণসমূহ ) [ জড়ত্বাৎ ] ত্বাং ন বিদন্তি ( জড় বলিয়া আপনাকে অবগত হইতে পারে না ); গুণিনঃ মহদাদয়ঃ ( গুণকার্য্য মহদাদি তত্ত্বসমূহ ), যে [ চ ] মনঃ-প্রভৃতয়ঃ ( আর যে মন প্রভৃতি ), [ তে ] সর্ব্বে ( সেই সকলই ) আদ্যন্তবন্তঃ ( আদি ও অন্তবিশিষ্ট অর্থাৎ উৎপত্তি ও বিনাশশীল ); [ অতঃ এতে ] ( অতএব ইহারা ) [ ত্বাং ] ন হি [ বিদন্তি ] ( আপনাকে জানিতে পারে না )। উরুগায় ! ( হে বিপুলকীর্ত্তে ! ) সহদেবমর্ত্ত্যাঃ সুধিয়ঃ ( দেবগণ, মনুষ্যগণ ও সাধুগণ ) এবং বিমৃশ্য ( পূর্ব্বোক্ত প্রকারে আপনাকে বিচার করিয়া ) শব্দাৎ বিরমন্তি ( জ্ঞানের উপায়স্বরূপ শাস্ত্র হইতে বিরত হন অর্থাৎ অধ্যয়ন ও অধ্যাপনা পরিত্যাগ করিয়া আপনার ধ্যান করেন ) ॥ ৪৯ ॥

### অনুবাদ

অপ্রাকৃত সমস্ত আপনিই ; অধিক কি, মন ও বাক্যের গোচর কোন বস্তুই আপনা হইতে ভিন্ন নহে ॥ ৪৮ ॥

হে ভগবন্ ! এই সত্ত্বাদি গুণসমূহ জড় বলিয়া আপনাকে জানিতে পারে না ; গুণকার্য্য মহদাদি তত্ত্বসমূহ, আর যে মন প্রভৃতি, ইহারা সকলেই আদি ও অন্তবিশিষ্ট অর্থাৎ উৎপত্তি ও বিনাশশীল এবং জড় ; অতএব ইহারা আপনাকে জানিতে পারে না। হে বিপুলকীর্ত্তে ! দেবগণ, মনুষ্যগণ ও সাধুগণ পূর্ব্বোক্ত প্রকারে আপনার স্বরূপ বিচার করিয়া শাস্ত্র হইতে বিরত হন অর্থাৎ অধ্যয়ন ও অধ্যাপনা পরিত্যাগ করিয়া আপনাকে ধ্যান করিতে থাকেন ॥ ৪৯ ॥

### টীকা

স্যাৎ, কিন্তু ত্বদনুগ্রহত এব স্যাদিত্যর্থঃ। "দদামি বুদ্ধিযোগং তং যেন মামুপযান্তি তে" ইতি শ্রীমুখবচনাৎ। রূপে ইমে ইত্যনেন ক্ষরাক্ষরয়োর্গ্রহণং ন ভবতি বীজাঙ্কুরাবিবেতি নির্দ্দেশাৎ ; অতএব দ্বিতীয়ে "অতঃ পরং যদব্যক্তম্" ইত্যত্র প্রধানস্যৈব গ্রহণং ন জীবস্য ॥ ৪৭ ॥ সর্ব্বং ত্বদাত্মকমেবেত্যাহ—বায়ুরাদিস্ত্বমেব ; মাত্রাঃ শব্দাদয়ঃ, হৃদয়মন্তঃকরণম্, চিৎ চেতনবর্গঃ, অনুগ্রহোঽনুগ্রাহকঃ দেবতাবর্গঃ, সগুণঃ সর্ব্বোঽপি প্রাকৃতপদার্থঃ, বিগুণঃ প্রকৃতিগুণরহিতঃ কালঃ অপ্রাকৃতলোকশ্চ, কিং বহুনা মনশ্চ বচশ্চ তয়োঃ সমাহারস্তেন নিরুক্তং বিষয়ীকৃতং ত্বৎ ত্বত্তঃ অন্যৎ নাস্তি সর্ব্বস্য ত্বচ্চেতনাচেতনশক্তিময়ত্বাৎ ॥ ৪৮ ॥ এতে গুণাঃ সত্ত্বাদয়ো জড়ত্বাৎ ত্বাং ন বিদন্তি গুণিনো মহদাদয়ো গুণকার্য্যভূতা যে চ মনঃপ্রভৃতয়ঃ, তে সর্ব্বে আদ্যন্তবন্তঃ জড়াশ্চ অতো ন বিদন্তি। হে উরুগায় ! সহদেবমর্ত্ত্যাঃ দেবৈঃ মর্ত্ত্যৈশ্চ সহিতাঃ সুধিয়ঃ সাধবস্তু এবং "যুক্তাঃ সমক্ষমুভয়ত্র বিচিন্বতে ত্বাং যোগেন বহ্নিমিব দারুষু" ইত্যুক্তপ্রকারেণ ত্বাং

তত্তেঽর্হত্তম ! নমঃস্তুতিকর্ম্মপূজাঃ কর্ম্ম স্মৃতিশ্চরণয়োঃ শ্রবণং কথায়াম্ ।
সংসেবয়া ত্বয়ি বিনেতি ষড়ঙ্গয়া কিং ভক্তিং জনঃ পরমহংসগতৌ লভেত ॥ ৫০ ॥

শ্রীনারদ উবাচ

এতাবদ্বর্ণিতগুণো ভক্ত্যা ভক্তেন নির্গুণঃ ।
প্রহ্লাদং প্রণতং প্রীতো যতমন্যুরভাষত ॥ ৫১ ॥

**অন্বয়**

অর্হত্তম ! ( হে পূজ্যতম ! ) [ যেহেতু আপনিই সর্ব্বাত্মা ], তৎ ( অতএব ) তে ( আপনার ) নমঃস্তুতিকর্ম্মপূজাঃ ( নমস্কার, স্তুতিকরণ, অর্চ্চন ), কর্ম্ম ( পরিচর্য্যা ), চরণয়োঃ স্মৃতিঃ ( চরণদ্বয়ের স্মরণ ) কথায়াং শ্রবণং [ চ ] ( ও কথাশ্রবণ ) ইতি ষড়ঙ্গয়া সংসেবয়া বিনা ( এই ছয় প্রকার অঙ্গযুক্তা সেবা ব্যতীত ) জনঃ ( জনগণ ) পরমহংসগতৌ ত্বয়ি ( পরমহংসগণের গতি আপনার প্রতি ) ভক্তিং কিং লভেত ? ( পরাভক্তি লাভ করিতে পারে কি ? অর্থাৎ কখনই লাভ করিতে পারে না ) ; [ অতএব আমাকে প্রার্থিত দাস্যযোগ প্রদান করুন ] ॥ ৫০ ॥

শ্রীনারদঃ উবাচ ( নারদ বলিলেন ) [ হে মহারাজ যুধিষ্ঠির ! ] ভক্তেন ( ভক্ত প্রহ্লাদকর্তৃক ) ভক্ত্যা ( ভক্তিসহকারে ) এতাবদ্বর্ণিতগুণঃ ( এই পর্য্যন্তমাত্র গুণ বর্ণিত হইলে ) নির্গুণঃ ( সেই গুণরহিত নৃসিংহদেব ) প্রীতঃ ( সন্তুষ্ট হইয়া ) যতমন্যুঃ ( ক্রোধ সম্বরণপূর্ব্বক ) প্রণতং প্রহ্লাদম্ অভাষত ( প্রণত প্রহ্লাদকে বলিলেন ) ॥ ৫১ ॥

**অনুবাদ**

হে পূজ্যতম ! আপনি সর্ব্বাত্মা ; অতএব আপনার নমস্কার, স্তুতিকরণ, অর্চ্চন, পরিচর্য্যা, চরণদ্বয়ের স্মরণ ও কথাশ্রবণ এই ছয় প্রকার অঙ্গযুক্তা সেবা ব্যতীত জনগণ পরমহংসগণের গতিস্বরূপ আপনার প্রতি পরাভক্তি লাভ করিতে পারে কি ? অর্থাৎ কখনই লাভ করিতে পারে না ; সুতরাং আপনি আমাকে আমার প্রার্থিত দাস্যযোগ প্রদান করুন ॥ ৫০ ॥

নারদ বলিলেন—হে মহারাজ যুধিষ্ঠির ! ভক্ত প্রহ্লাদ ভক্তিসহকারে এই পর্য্যন্তমাত্র গুণ বর্ণনা করিলে সেই গুণরহিত নৃসিংহদেব সন্তুষ্ট হইয়া ক্রোধসম্বরণপূর্ব্বক প্রণত প্রহ্লাদকে বলিলেন ॥ ৫১ ॥

**টীকা**

বিমৃশ্য শব্দাৎ জ্ঞানোপায়বোধকাৎ শাস্ত্রাৎ বিরমন্তি ফলং প্রাপ্য অধ্যাপনাধ্যয়নশ্রমং বিহায় ত্বাং ধ্যায়ন্তীত্যর্থঃ ॥ ৪৯ ॥ হে অর্হত্তম ! যস্মাৎ ত্বমেব সর্ব্বাত্মা, তস্মাৎ তে সেবয়া সাধনরূপয়া ভক্ত্যা বিনা পরমহংসানাং গতৌ প্রাপ্যে ত্বয়ি জনঃ ভক্তিং পরাং ভক্তিং কিং লভেত ? নৈব লভেতেত্যর্থঃ । অতঃ সেবাং দেহি, যয়া পরা ভক্তিঃ, যয়া জনস্ত মুক্তিরিতি ফলিতোঽর্থঃ । কথম্ভূতয়া ? নমো নতিশ্চ, স্তুতিকর্ম্ম স্তুতিকরণঞ্চ, পূজা অর্চ্চনঞ্চ, কর্ম্ম পরিচর্য্যা চ, চরণয়োঃ স্মৃতিঃ, কথায়াং শ্রবণঞ্চেতি ষড়ঙ্গয়া ॥ ৫০ ॥ নির্গুণো হেয়গুণরহিতঃ ভক্ত্যা প্রহ্লাদেন এতাবৎ এতাবন্মাত্রং বর্ণিতাঃ গুণাঃ কল্যাণরূপা যস্য সঃ যত উপসংহৃতো

শ্রীভগবানুবাচ

প্রহ্লাদ ! ভদ্র ! ভদ্রং তে প্রীতোঽহং তেঽসুরোত্তম ! ।
বরং বৃণীষ্বাভিমতং কামপূরোঽস্ম্যহং নৃণাম্ ॥ ৫২ ॥
মামপ্রীণত আয়ুষ্মন্ ! দর্শনং দুর্ল্লভং হি মে ।
দৃষ্ট্বা মাং ন পুনর্জন্তুরাত্মানং তপ্তুমর্হতি ॥ ৫৩ ॥
প্রীণন্তি হ্যথ মাং ধীরাঃ সর্ব্বভাবেন সাধবঃ ।
শ্রেয়স্কামা মহাভাগ ! সর্ব্বাসামাশিষাং পতিম্ ॥ ৫৪ ॥

### অন্বয়

শ্রীভগবান্ উবাচ ( ভগবান্ নৃসিংহদেব বলিলেন ) ভদ্র প্রহ্লাদ ! ( হে ভদ্র প্রহ্লাদ ! ) অসুরোত্তম ! ( হে অসুরশ্রেষ্ঠ ! ) তে ভদ্রম্ ( তোমার মঙ্গল হউক ) ; অহং তে প্রীতঃ ( আমি তোমার প্রতি প্রসন্ন হইয়াছি ) ; অভিমতং বরং বৃণীষ্ব ( তুমি অভিলষিত বর প্রার্থনা কর ) ; অহং ( আমি ) নৃণাং ( জনগণের ) কামপূরঃ অস্মি ( কামনা পূর্ণ করিয়া থাকি ) ॥ ৫২ ॥

আয়ুষ্মন্ ! ( হে দীর্ঘজীবিন্ ! ) মাম্ অপ্রীণতঃ ( যে আমাকে প্রীত করিতে না পাবে, তাহার পক্ষে ) মে দর্শনং দুর্ল্লভং হি ( আমার দর্শন দুর্ল্লভই হইয়া থাকে ) । [ ভক্তির দ্বারা ] মাং দৃষ্ট্বা ( আমাকে দর্শন করিয়া ) জন্তুঃ ( জনগণ ) পুনঃ আত্মানং তপ্তুম্ ন অর্হতি ( পুনরায় অপূর্ণকাম বলিয়া নিজের জন্য কখনও অনুতাপ করে না ) ॥ ৫৩ ॥

অথ ( অতএব ) মহাভাগ ! ( হে সৌভাগ্যশালিন্ ! ) শ্রেয়স্কামাঃ ধীরাঃ সাধবঃ ( মঙ্গলাকাঙ্ক্ষী ধীর সাধুগণ ) সর্ব্বভাবেন ( ঐকান্তিক ভক্তিযোগের দ্বারা ) সর্ব্বাসাম্ আশিষাং পতিং ( সর্ব্বমঙ্গলের অধীশ্বর ) মাং ( আমাকে ) প্রীণন্তি হি ( সন্তুষ্ট করিয়া থাকেন ) ॥ ৫৪ ॥

### অনুবাদ

ভগবান্ নৃসিংহদেব বলিলেন—হে ভদ্র প্রহ্লাদ ! হে অসুরোত্তম ! তোমার মঙ্গল হউক ; আমি তোমার প্রতি প্রসন্ন হইয়াছি ; তুমি আমার নিকটে অভিলষিত বর প্রার্থনা কর ; আমি জনগণের কামনা পূর্ণ করিয়া থাকি ॥ ৫২ ॥

হে আয়ুষ্মন্ ! যে ব্যক্তি আমাকে প্রসন্ন করিতে না পারে, তাহার পক্ষে আমার দর্শন দুর্ল্লভই হইয়া থাকে । ভক্তির দ্বারা প্রসন্ন করিয়া একবার আমার দর্শন লাভ করিলে জনগণের পুনরায় অপূর্ণকাম বলিয়া নিজের জন্য আর কখনও অনুতাপ করিতে হয় না ॥ ৫৩ ॥

হে মহাভাগ ! আমি সর্ব্বকল্যাণের অধীশ্বর ; অতএব মঙ্গলাকাঙ্ক্ষী স্থিরচিত্ত সাধুগণ ঐকান্তিক ভক্তিযোগের দ্বারা আমাকে সন্তুষ্ট করিয়া থাকেন ॥ ৫৪ ॥

### টীকা

মহ্যর্থেন সঃ প্রহ্লাদমভাষত ॥ ৫১ ॥ কামান্ পূরয়তীতি কামপূরঃ ॥ ৫২ ॥ মাম্ অপ্রীণতোঽপ্রীণয়তো জনস্য মে দর্শনং দুর্লভম্ ; ভক্ত্যা প্রসন্নং মাং দৃষ্ট্বা তু আত্মানং তপ্তুম্ অপূর্ণকামত্বেন সন্তাপয়িতুং

শ্রীনারদ উবাচ

এবং প্রলোভ্যমানোঽপি বরৈর্লোকপ্রলোভনৈঃ।
একান্তিত্বাদ্ ভগবতি নৈচ্ছত্তানসুরোত্তমঃ ॥ ৫৫ ॥

ইতি শ্রীমদ্ভাগবতে মহাপুরাণে পারমহংস্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং সপ্তমস্কন্ধে প্রহ্লাদানুচরিতে নৃসিংহস্তবো নাম নবমোঽধ্যায়ঃ ॥ ৯ ॥

**অন্বয়**

শ্রীনারদঃ উবাচ ( নারদ বলিলেন ) [ হে মহারাজ যুধিষ্ঠির ! ] এবং ( এইরূপে ) লোকপ্রলোভনৈঃ বরৈঃ ( লোকসমূহ যাহাদ্বারা প্রলোভিত হয়, তাদৃশ বরসমূহের দ্বারা ) ভগবতা ( ভগবান্ ) প্রলোভ্যমানঃ অপি অসুরোত্তমঃ ( প্রলোভিত করিলেও অসুরশ্রেষ্ঠ প্রহ্লাদ ) ভগবতি একান্তিত্বাৎ ( ভগবানের নিষ্কাম ভক্ত বলিয়া ) তান্ ন ঐচ্ছৎ ( সেই বরসমূহ প্রার্থনা করিলেন না ) ॥ ৫৫ ॥

**অনুবাদ**

নারদ বলিলেন—হে মহারাজ যুধিষ্ঠির ! এইরূপে লোকসমূহ যাহাতে প্রলোভিত হয়, ভগবান্ তাদৃশ বরসমূহ প্রদান করিবেন বলিয়া প্রলোভন দেখাইলেও অসুরশ্রেষ্ঠ প্রহ্লাদ ভগবানের নিষ্কাম ভক্ত বলিয়া সেই সকল বর প্রার্থনা করিলেন না ॥ ৫৫ ॥

নবম অধ্যায়ের অনুবাদ সমাপ্ত ॥ ৯ ॥

**টীকা**

নার্হতি ॥ ৫৩ ॥ সর্ব্বভাবেন অখণ্ডয়া ভক্ত্যা প্রীণন্তি তোষয়ন্তি ॥ ৫৪ ॥ একান্তিত্বাৎ নিষ্কামভক্তত্বাৎ ॥ ৫৫ ॥

ইতি শ্রীমদ্ভাগবতে মহাপুরাণে সপ্তমস্কন্ধীয়ে শ্রীমচ্ছুকদেবকৃত-সিদ্ধান্তপ্রদীপে নবমাধ্যায়ার্থপ্রকাশঃ ॥ ৯ ॥

---

# দশমোঽধ্যায়ঃ

শ্রীনারদ উবাচ

ভক্তিযোগস্য তৎ সর্ব্বমন্তরায়তয়ার্ভকঃ।
মন্যমানো হৃষীকেশং স্ময়মান উবাচ হ ॥ ১ ॥

শ্রীপ্রহ্লাদ উবাচ

মা মাং প্রলোভয়োৎপত্ত্যা সক্তং কামেষু তৈর্ব্বরৈঃ।
তৎসঙ্গভীতো নির্ব্বিণ্ণো মুমুক্ষুস্ত্বামুপাশ্রিতঃ ॥ ২ ॥

**অন্বয়**

[ অনন্তর ভগবান্ প্রহ্লাদের প্রতি অনুগ্রহ করিয়া ও ব্রহ্মার প্রতি অসুরগণকে ঐরূপ বর প্রদান করিতে নিষেধ করিয়া অন্তর্হিত হন, এই সকল কথা এবং প্রসঙ্গক্রমে রুদ্রদেবের প্রতি ভগবদনুগ্রহ এই অধ্যায়ে বর্ণনা করা হইতেছে ] শ্রীনারদঃ উবাচ ( নারদ বলিলেন ) [ হে মহারাজ যুধিষ্ঠির ! ] অর্ভকঃ ( বালক প্রহ্লাদ ) তৎ সর্ব্বং ( সেই সমস্ত বর ) ভক্তিযোগস্য অন্তরায়তয়া ( ভক্তিযোগের অন্তরায় স্বরূপ ) মন্যমানঃ ( মনে করিয়া ) স্ময়মানঃ (হাসিতে হাসিতে) হৃষীকেশম্ উবাচ হ ( হৃষীকেশ নৃসিংহদেবকে বলিলেন ) ॥ ১ ॥

শ্রীপ্রহ্লাদঃ উবাচ ( প্রহ্লাদ বলিলেন ) [ হে ভগবন্ ! ] উৎপত্ত্যা কামেষু সক্তং মাং ( স্বভাবতঃ কামে আসক্ত আমাকে ) [ ত্বং ] ( আপনি ) তৈঃ বরৈঃ ( সেই সকল বরের দ্বারা ) মা প্রলোভয় ( প্রলোভিত করিবেন না ) ; [ অহং ] ( আমি ) তৎসঙ্গভীতঃ ( সেই কামসঙ্গ হইতে ভীত ), নির্ব্বিণ্ণঃ ( নির্ব্বেদপ্রাপ্ত ) মুমুক্ষুঃ [ সন্ ] ( ও মুক্তিকামী হইয়া ) ত্বাম্ উপাশ্রিতঃ [ অস্মি ] ( আপনার শরণাপন্ন হইয়াছি ) ॥ ২ ॥

**অনুবাদ**

[ প্রহ্লাদের প্রতি ভগবানের অনুগ্রহ, অসুরগণকে ঐরূপ বর প্রদান করিতে ব্রহ্মার প্রতি নিষেধ, ভগবানের অন্তর্ধান এবং প্রসঙ্গক্রমে রুদ্রদেবের প্রতি ভগবদনুগ্রহের বৃত্তান্ত, এই সকল কথা এই অধ্যায়ে বর্ণনা করা হইতেছে ]। নারদ বলিলেন—হে মহারাজ যুধিষ্ঠির ! বালক প্রহ্লাদ সেই সমস্ত বরকে ভক্তিযোগের অন্তরায়স্বরূপ মনে করিয়া হাসিতে হাসিতে হৃষীকেশ নৃসিংহদেবকে বলিলেন ॥ ১ ॥

প্রহ্লাদ বলিলেন—হে ভগবন্ ! আমি স্বভাবতঃই কামে আসক্ত ; আপনি আমাকে

**টীকা**

অথ প্রহ্লাদং প্রতি অনুগ্রহং কৃত্বা ব্রহ্মাণং প্রতি এবম্বিধঃ বরঃ অসুরেভ্যস্ত্বয়া ন দেয় ইত্যুক্ত্বা হরিরন্তর্হিতোঽভূদিতি অনেন ভক্তবৎসলেন হরিণা রাবণাদিভাবং গতয়োঃ স্বপার্ষদয়োর্যুদ্ধলীলয়া অনুগ্রহঃ কৃত ইতি শিবেঽপি অনুগ্রহঃ কৃত ইতি চ দশমে শ্রীনারদঃ আহ—ভক্তিযোগস্যেতি। ভক্তিযোগস্যান্তরায়তয়া বিচ্ছেদকতয়া তৎ সর্ব্বং বরজাতং মন্যমানঃ ॥ ১ ॥ মামুৎপত্ত্যা স্বভাবেনৈব কামেষু সক্তং তৈর্বরৈঃ মা প্রলোভয় ; ততস্তেষাং কামানাং সঙ্গাৎ ভীতো মুমুক্ষুঃ অহং ত্বামুপাশ্রিতোঽস্মি ॥ ২ ॥

ভৃত্যলক্ষণজিজ্ঞাসুর্ভক্তং কামেষ্বচোদয়ৎ ।
ভবান্ সংসারবীজেষু হৃদয়গ্রন্থিষু প্রভো ! ॥ ৩ ॥
নান্যথা তেঽখিলগুরো ! ঘটেত করুণাত্মনঃ ।
যস্ত আশিষ আশাস্তে ন স ভৃত্যঃ স বৈ বণিক্ ॥ ৪ ॥
আশাসানো ন বৈ ভৃত্যঃ স্বামিন্যাশিষ আত্মনঃ ।
ন স্বামী ভৃত্যতঃ স্বাম্যমিচ্ছন্ যো রাতি চাশিষঃ ॥ ৫ ॥

### অন্বয়

প্রভো ! ( হে ভগবন্ ! ) ভবান্ ( আপনি ) ভৃত্যলক্ষণজিজ্ঞাসুঃ ( জগতে ভৃত্যের অর্থাৎ ভক্তের লক্ষণ প্রচার করিতে ইচ্ছা করিয়া ) হৃদয়গ্রন্থিষু ( হৃদয়গ্রন্থিস্বরূপ অর্থাৎ হৃদয়স্থ বাসনারূপ মূলযুক্ত ) সংসার-বীজেষু কামেষু ( ও সংসারের বীজস্বরূপ কামসমূহে ) ভক্তম্ [ মাম্ ] অচোদয়ৎ ( ভক্ত আমাকে প্রণোদিত করিতেছেন ) ; অন্যথা ( নতুবা ) অখিলগুরো ! ( হে জগদ্গুরো ) করুণাত্মনঃ তে ( করুণানিধি আপনার ) [ তেষু ভক্তপ্রেরণা ] ন ঘটেত ( ঐ কামসমূহে ভক্তগণকে প্রণোদিত করা সম্ভব নহে ) । তে ( আপনার নিকট হইতে ) যঃ ( যে ব্যক্তি ) আশিষঃ আশাস্তে ( কাম্য বিষয়সমূহ কামনা করে ), সঃ বৈ বণিক্ ( সে বণিক্ ), ন স ভৃত্যঃ ( সে ভৃত্য অর্থাৎ ভক্ত নহে ) ; [ যঃ ] ( যে ব্যক্তি ) আত্মনঃ ( নিজের জন্য ) স্বামিনি আশিষঃ ন আশাসানঃ ( প্রভুর নিকটে কোন কাম্য বিষয়ই প্রার্থনা করে না ), [ সঃ ] বৈ ভৃত্যঃ [ ভবতি ] ( সেই ব্যক্তিই যথার্থ ভৃত্য হইয়া থাকে ) ; যঃ চ ( আর যে প্রভু ) ভৃত্যতঃ ( ভৃত্যের নিকট হইতে ] স্বাম্যম্ ইচ্ছন্ ( স্বার্থ কামনা করিয়া ) [ ভৃত্যকে তাহার ] আশিষঃ রাতি ( কাম্য বিষয়সমূহ প্রদান করেন ), [ সঃ ] ন স্বামী ( তিনি যথার্থ প্রভু নহেন ) ॥ ৩ ॥ ৪ ॥ ৫ ॥

### অনুবাদ

সেই সকল বরের দ্বারা প্রলোভিত করিবেন না ; আমি সেই কামসঙ্গ হইতে ভীত, নির্বেদ-প্রাপ্ত ও মুমুক্ষু হইয়া আপনার শরণাপন্ন হইয়াছি ॥ ২ ॥

হে ভগবন্ ! আপনি জগতে ভক্তের লক্ষণ প্রচার করিতে ইচ্ছা করিয়াই হৃদয়স্থ বাসনাসমূহই যাহাদের মূল এবং যে সকল সংসারের বীজস্বরূপ, সেই কামসমূহের প্রতি ভক্তকে প্রণোদিত করিতেছেন ; নতুবা হে জগদ্গুরো ! করুণানিধি আপনার পক্ষে ভক্তকে ঐ কামসমূহের প্রতি প্রণোদিত করা সম্ভব নহে। আপনার নিকট হইতে যে ব্যক্তি কাম্য বিষয়সমূহ

### টীকা

ভৃত্যলক্ষণজিজ্ঞাসুঃ জানন্নপি ভৃত্যলক্ষণং জ্ঞাতুমিচ্ছুঃ লোকে স্থাপয়িতুমিত্যর্থঃ। হৃদয়ে গ্রন্থির্বাসনাত্মকং মূলং যেষাং তেষু সংসারবীজেষু কামেষু মামচোদয়ৎ ; অন্যথা করুণাত্মনঃ করুণায়া আশ্রয়স্য করুণানিধেঃ তেষু ভক্তপ্রেরণা ন ঘটেত ॥ ৩॥ তে ত্বত্তঃ আশিষঃ কামান্ য আশাস্তে প্রার্থয়তে, স বণিক্, ন তু স ভৃত্যঃ ; কিন্তু যঃ আত্মনঃ স্বকৃতে স্বামিনি আশিষঃ নাশাসানো বৈ নিশ্চিতং স ভৃত্যো ভবতি। ভৃত্যতঃ স্বাম্যং স্বার্থমিচ্ছন্ যঃ আশিষো রাতি, স স্বামী ন ভবতি, সোঽপি বণিক্ ॥ ৪ ॥ ৫ ॥

অহং ত্বকামস্ত্বদ্ভক্তস্ত্বঞ্চ স্বাম্যনপাশ্রয়ঃ।
নান্যথেহাবয়োরর্থো রাজসেবকয়োরিব ॥ ৬ ॥
যদি রাসীশ! মে কামান্ বরাংস্ত্বং বরদর্ষভ!।
কামানাং হৃদ্যসংরোহং ভবতস্তু বৃণে বরম্ ॥ ৭ ॥

**অন্বয়**

অহং তু (আমি) অকামঃ ত্বদ্ভক্তঃ (আপনার নিষ্কাম ভক্ত), ত্বং চ অনপাশ্রয়ঃ স্বামী (আপনিও আমার অভিসন্ধিশূন্য প্রভু); [অতঃ] (অতএব ইহ আবয়োঃ অর্থঃ (এই স্থলে আমাদের উভয়ের প্রয়োজন) রাজসেবকয়োঃ ইব (রাজা ও রাজভৃত্যের ন্যায়) অন্যথা ন [হি] (পরস্পর স্বার্থমূলক নহে) ॥ ৬ ॥

ঈশ! (হে প্রভো!) যদি ত্বং (যদি আপনি) [ভক্তবাৎসল্যহেতু] মে (আমাকে) কামান্ বরান্ (বাঞ্ছিত বর) রাসি [এব] (নিতান্তই প্রদান করেন), [তর্হি] (তাহা হইলে) বরদর্ষভ! (হে বরদশ্রেষ্ঠ!) [অহং] (আমি) ভবতঃ তু (আপনার নিকটে) কামানাং হৃদি অসংরোহং বরং (আমার হৃদয়ে যেন কামনার অঙ্কুর সঞ্জাত না হয়, এই বর) বৃণে (প্রার্থনা করি) ॥ ৭ ॥

**অনুবাদ**

প্রার্থনা করে, সে বণিক্, সে ভক্ত নহে অর্থাৎ বণিকের ন্যায় ঐ ব্যক্তি ভক্তির বিনিময়ে আপনার নিকট হইতে কাম্য বস্তু পাইতে ইচ্ছা করে বলিয়া সে যথার্থ ভক্ত নহে; যে ব্যক্তি নিজের জন্য প্রভুর নিকটে কোন কাম্য বিষয়ই প্রার্থনা করে না, সেই ব্যক্তিই যথার্থ ভৃত্য হইয়া থাকে। আর যে প্রভু ভৃত্যের নিকট হইতে স্বার্থ কামনা করিয়া ভৃত্যকে তাহার অভিলষিত বিষয়সমূহ প্রদান করিয়া থাকেন, তিনিও যথার্থ প্রভু নহেন ॥ ৩ ॥ ৪ ॥ ৫ ॥

আমি আপনার নিষ্কাম ভক্ত, আর আপনিও আমার অভিসন্ধিশূন্য অর্থাৎ প্রয়োজনশূন্য প্রভু; অতএব এই স্থলে আমাদের উভয়ের প্রয়োজন রাজা ও রাজভৃত্যের ন্যায় পরস্পর স্বার্থমূলক নহে ॥ ৬ ॥

হে ঈশ! যদি আপনি ভক্তবাৎসল্যহেতু নিতান্তই আমাকে বাঞ্ছিত বর প্রদান করিতে চাহেন, তাহা হইলে হে বরদশ্রেষ্ঠ! আমার হৃদয়ে যেন কামনার অঙ্কুর সঞ্জাত না হয়, এই বরই আমি আপনার নিকটে প্রার্থনা করি ॥ ৭ ॥

**টীকা**

আবয়োঃ স্বস্বামিভাবস্তু শুদ্ধ ইত্যাহ—অহমিতি। অহমকামো নিষ্কামঃ ত্বদ্ভক্তঃ, ত্বং চ অনপাশ্রয়ঃ স্বানন্দপূর্ণঃ মম স্বামী; অতঃ আবয়োরর্থঃ প্রয়োজনম্ রাজসেবকয়োরিব অন্যথা ইতরেতরপ্রয়োজনমূলো ন হি ॥ ৬ ॥ হে ঈশ! যদি ভক্তবাৎসল্যতঃ মে কামান্ বাঞ্ছিতান্ বরান্ রাস্যেব, তর্হি হে বরদর্ষভ! কামানাং বিষয়সঙ্কল্পানাম্ হৃদি অসংরোহম্ অনুৎপত্তিং ভবতঃ সকাশাৎ বরং বৃণে ॥ ৭ ॥ যস্য বিষয়সঙ্কল্পস্য জন্মনা ইন্দ্রিয়াদয়ো নশ্যন্তি, তত্র ইন্দ্রিয়মনঃপ্রাণানাং নাশঃ অধর্ম্মপ্রবৃত্তিরূপঃ, আত্মনো দেহস্য চিন্তাশোকাদিজন্যজরার্ত্তস্বরূপশ্চ আত্মনো জীবস্য বা স্বরূপবিস্মরণরূপঃ ধর্ম্মাদীনাং ততো নির্গমনরূপঃ, তথোক্তম্—"দেহীতি বচনং শ্রুত্বা দেহস্থাঃ পঞ্চ দেবতাঃ। তৎক্ষণাদেব গচ্ছন্তি শ্রীহ্রী-

ইন্দ্রিয়াণি মনঃ প্রাণ আত্মা ধর্ম্মো ধৃতির্মতিঃ।
হ্রীঃ শ্রীস্তেজঃ স্মৃতিঃ সত্যং যস্য নশ্যন্তি জন্মনা ॥ ৮ ॥
বিমুঞ্চতি যদা কামান্ মানবো মনসি স্থিতান্।
তর্হ্যেব পুণ্ডরীকাক্ষ! ভগবত্ত্বায় কল্পতে ॥ ৯ ॥
ওঁ নমো ভগবতে তুভ্যং পুরুষায় মহাত্মনে।
হরয়েঽদ্ভুতসিংহায় ব্রহ্মণে পরমাত্মনে ॥ ১০ ॥

**অন্বয়**

যস্য জন্মনা ( ঐ বিষয়কামনার অঙ্কুর সঞ্জাত হইলে তাহাতে ) ইন্দ্রিয়াণি ( ইন্দ্রিয়সমূহ ) মনঃ (মন ), প্রাণঃ ( প্রাণ ), আত্মা ( দেহ ), ধর্ম্মঃ ( ধর্ম্ম ), ধৃতিঃ ( ধৈর্য্য ), মতিঃ ( বুদ্ধি ), হ্রীঃ ( লজ্জা ), শ্রীঃ ( সম্পদ্ ), তেজঃ ( তেজ ), স্মৃতিঃ ( স্মৃতি ) সত্যং ( ও সত্য ) নশ্যন্তি ( বিনষ্ট হইয়া যায় ) ॥ ৮ ॥

পুণ্ডরীকাক্ষ! ( হে কমললোচন! ) যদা মানবঃ ( যখন মনুষ্য ) মনসি স্থিতান্ কামান্ ( মনোমধ্যে অবস্থিত কামনাসমূহকে ) বিমুঞ্চতি ( পরিত্যাগ করে ), তর্হি এব ( তখনই ) [ সঃ ] ( সেই মানব ) ভগবত্ত্বায় কল্পতে ( ভগবদ্ভাবপ্রাপ্তি অর্থাৎ ভগবৎসাধর্ম্ম্যপ্রাপ্তির যোগ্য হইয়া থাকে ) ॥ ৯ ॥

ওঁ ( সৃষ্টিস্থিতিপ্রলয়ের কর্ত্তা ), ভগবতে ( ভগবান্ ) পুরুষায় ( পরমপুরুষ ) মহাত্মনে ( মহাত্মা ), হরয়ে ( হরি ), ব্রহ্মণে ( পরব্রহ্ম ), পরমাত্মনে ( পরমাত্মা ), অদ্ভুতসিংহায় ( অদ্ভুতসিংহরূপী ) তুভ্যং নমঃ ( আপনাকে নমস্কার করি ) ॥ ১০ ॥

**অনুবাদ**

ঐ বিষয়কামনার অঙ্কুর সঞ্জাত হইলে তাহার ফলে ইন্দ্রিয়সমূহ, মন, প্রাণ, দেহ, ধর্ম্ম, ধৈর্য্য, বুদ্ধি, লজ্জা, সম্পদ্, তেজ, স্মৃতি ও সত্য এই সকলই বিনষ্ট হইয়া যায় ॥ ৮ ॥

হে পুণ্ডরীকাক্ষ! মনুষ্য যখন মনোমধ্যে অবস্থিত কামনাসমূহকে পরিত্যাগ করে, তখনই সেই মনুষ্য ভগবদ্ভাবপ্রাপ্তি অর্থাৎ ভগবৎসাধর্ম্ম্যপ্রাপ্তির যোগ্য হইয়া থাকে ॥ ৯ ॥

হে প্রভো! সৃষ্টিস্থিতিপ্রলয়ের কর্ত্তা, ভগবান্, পরমপুরুষ, মহাত্মা, হরি, পরব্রহ্ম, পরমাত্মা, অদ্ভুতসিংহরূপী আপনাকে নমস্কার করি ॥ ১০ ॥

**টীকা**

হ্রীধৃতিকীর্ত্তয়ঃ" ॥ ৮ ॥ ভগবত্ত্বায় কল্পতে ভগবদ্ভাবাপত্তিযোগ্যো ভবতি, ভগবদ্ভাবাপত্তির্নাম ভগবৎসাধর্ম্ম্যপ্রাপ্তিঃ—"ইদং জ্ঞানমুপাশ্রিত্য মম সাধর্ম্ম্যমাগতাঃ। সর্গেঽপি নোপজায়ন্তে প্রলয়ে ন ব্যথন্তি চ" ইতি শ্রীমুখবচনাৎ ॥ ৯ ॥ অতিদুর্ল্লভভগবদ্দর্শনচরণস্পর্শবচনামৃতশ্রবণাদিনির্বৃতো নমস্করোতি—নম ইতি ॥ ১০ ॥ ভবানপি তৎপ্রারব্ধকর্ম্মানুসারেণ তদ্দর্শনাদিনা লোকমিমং বিশোধয়িতুং চ কিঞ্চিৎকালমত্রৈব মাং ভজন্ বাসং কুরু, পুনর্মাম্ এষ্যতীত্যাহ—নৈকান্তিন ইতি ত্রিভিঃ ॥ ১১ ॥ সর্ব্বেষু চেতনাচেতনেষু ভূতেষু একং নিয়ন্তারং মাং সন্তম্ আত্মনি হৃদি আবেশ্য মদীয়াঃ কথাঃ শৃণ্বানঃ সেবমানঃ যোগেন মদর্পণবিধিযোগেন অধিযজ্ঞং যজ্ঞাধিষ্ঠাতারং মাং কর্ম্ম প্রারব্ধং কর্ম্ম হিত্বন্ ক্ষপয়ন্ যজস্ব ॥ ১২ ॥ ১৩ ॥

শ্রীভগবানুবাচ

নৈকান্তিনো মে ময়ি জাত্বিহাশিষ আশাসতেঽমুত্র চ যে ভবদ্বিধাঃ।
তথাপি মন্বন্তরমেতদত্র দৈত্যেশ্বরাণামনুভুঙ্ক্ষ্ব ভোগান্ ॥ ১১ ॥
কথা মদীয়া জুষমাণঃ প্রিয়াস্ত্ব-মাবেশ্য মামাত্মনি সন্তমেকম্।
সর্ব্বেষু ভূতেষ্বধিযজ্ঞমীশং যজস্ব যোগেন চ কর্ম্ম হিন্বন্ ॥ ১২ ॥
ভোগেন পুণ্যং কুশলেন পাপং কলেবরং কালজবেন হিত্বা।
কীর্ত্তিং বিশুদ্ধাং সুরলোকগীতাং বিতায় মামেষ্যসি মুক্তবন্ধঃ ॥১৩॥

**অন্বয়**

শ্রীভগবান্ উবাচ (ভগবান্ নৃসিংহদেব বলিলেন) [হে বৎস প্রহ্লাদ!] যে ভবদ্বিধাঃ (যাহারা তোমার মত) মে (আমার) একান্তিনঃ (একান্তভক্ত), [যদ্যপি তে] (যদিও তাহারা) জাতু (কখনও) ইহ অমুত্র চ (ইহলোকে ও পরলোকে) ময়ি (আমার নিকটে) আশিষঃ ন আশাসতে (ভোগ্য বস্তু কামনা করে না), তথাপি (তাহা হইলেও) [ত্বং] (তুমি) এতৎ মন্বন্তরম্ (এই মন্বন্তর) অত্র [স্থিতঃ] (এই স্থানে থাকিয়া) দৈত্যেশ্বরাণাম্ (দৈত্যেশ্বরগণের) ভোগান্ অনুভুঙ্ক্ষ্ব (ভোগ্যবস্তুসমূহ উপভোগ কর) ॥ ১১ ॥

[হে প্রহ্লাদ!] ত্বং (তুমি) সর্ব্বেষু ভূতেষু (সর্ব্বভূতে) একং সন্তং মাম্ (এক নিয়ন্তারূপে বর্ত্তমান আমাকে) আত্মনি আবেশ্য (হৃদয়ে নিবেশিত করিয়া) মদীয়াঃ প্রিয়াঃ কথাঃ জুষমাণঃ (আমার প্রিয় কথা-সমূহ সেবা অর্থাৎ চিন্তা করতঃ) যোগেন চ (আমাতে যেরূপে সমর্পণ করিতে হয়, সেই সমর্পণবিধিযোগ অনুসারে) [আমাতে] কর্ম্ম হিন্বন্ (কর্ম্ম সমর্পণ করিয়া) অধিযজ্ঞম্ ঈশং [মাং] যজস্ব (যজ্ঞাধিষ্ঠাতা পরমেশ্বর আমার যজনা করিবে) ॥ ১২ ॥

[বৎস! ত্বং] (হে বৎস! তুমি) ভোগেন পুণ্যং (ভোগের দ্বারা পুণ্য), কুশলেন পাপং (পুণ্যকর্ম্মের দ্বারা পাপ) [এবং] কালজবেন কলেবরং হিত্বা (কালক্রমে কলেবর পরিত্যাগ করিয়া) মুক্তবন্ধঃ (বন্ধনমুক্ত হইয়া) সুরলোকগীতাং বিশুদ্ধাং কীর্ত্তিং (দেবলোকে কীর্ত্তিত বিশুদ্ধ যশ) বিতায় (বিস্তার করিয়া) মাম্ এষ্যসি (আমাকে প্রাপ্ত হইবে) ॥ ১৩ ॥

**অনুবাদ**

ভগবান্ নৃসিংহদেব বলিলেন—হে বৎস প্রহ্লাদ! যাহারা তোমার মত আমার একান্ত ভক্ত, যদিও তাহারা কখনও ইহলোকে বা পরলোকে আমার নিকটে কোন ভোগ্য বস্তু কামনা করে না, তথাপি তুমি এই মন্বন্তর এই স্থানে থাকিয়া দৈত্যেশ্বরগণের ভোগ্যবস্তুসমূহ উপভোগ কর ॥ ১১ ॥

হে প্রহ্লাদ! তুমি সর্ব্বভূতে একমাত্র নিয়ন্তারূপে বর্ত্তমান আমাকে হৃদয়মধ্যে নিবেশিত করিয়া আমার প্রিয় কথাসমূহ চিন্তা করিবে এবং যেরূপে সমর্পণ করিতে হয়, সেই বিধিযোগ অনুসারে আমাতে প্রারব্ধ কর্ম্ম সমর্পণ করিয়া যজ্ঞাধিষ্ঠাতা পরমেশ্বর আমার যজনা করিবে ॥ ১২ ॥

হে বৎস! তুমি ভোগের দ্বারা পুণ্য ও পুণ্যকর্ম্মের দ্বারা পাপ ক্ষয় করিবে এবং কাল-

য এতৎ কীর্ত্তয়েন্মহ্যং ত্বয়া গীতমিদং নরঃ।
তাঞ্চ মাঞ্চ স্মরন্ কালে কর্ম্মবন্ধাৎ প্রমুচ্যতে ॥ ১৪ ॥

শ্রীপ্রহ্লাদ উবাচ

বরং বরয় এতৎ তে বরদেশান্মহেশ্বর।
যদনিন্দৎ পিতা মে ত্বামবিদ্বাংস্তেজ ঐশ্বরম্ ॥ ১৫ ॥
বিদ্ধামর্ষাশয়ঃ সাক্ষাৎ সর্ব্বলোকগুরুং প্রভুম্।
ভ্রাতৃহেতি মৃষাদৃষ্টিস্ত্বদ্ভক্তে ময়ি চাঘবান্ ॥ ১৬ ॥

**অন্বয়**

যঃ নরঃ ( যে মনুষ্য ) মহ্যং ( আমাকে প্রসন্ন করিবার নিমিত্ত ) ত্বাং চ মাং চ ইদং [ চ ] ( তোমাকে, আমাকে ও আমার এই চরিত্রকে ) স্মরন্ ( স্মরণ করিয়া ) ত্বয়া গীতং ( তোমাকর্ত্তৃক কীর্ত্তিত ) এতৎ [ স্তোত্রম্ ] কীর্ত্তয়েৎ ( এই স্তোত্র কীর্ত্তন করিবে ), [ সঃ অপি ] কালে ( সেই ব্যক্তিও যথাযোগ্যকালে অর্থাৎ প্রারব্ধকর্ম্ম ক্ষয় হইলে ) কর্ম্মবন্ধাৎ প্রমুচ্যতে ( কর্ম্মবন্ধন হইতে মুক্তিলাভ করিবে ) ॥ ১৪ ॥

শ্রীপ্রহ্লাদঃ উবাচ ( প্রহ্লাদ বলিলেন ) মহেশ্বর! ( হে পরমেশ্বর! ) বরদেশাৎ তে ( আপনি বরপ্রদগণের শ্রেষ্ঠ, আপনার নিকট হইতে ) এতৎ বরং বরয়ে ( এই বর প্রার্থনা করি )—মে পিতা ( আমার পিতা হিরণ্যকশিপু ) ঐশ্বরং তেজঃ অবিদ্বান্ ( আপনার ঐশ্বরিক তেজ না জানিয়া ) ভ্রাতৃহা ইতি মৃষাদৃষ্টিঃ ( আপনি তাঁহার ভ্রাতৃহন্তা এইরূপ মিথ্যাদৃষ্টিসম্পন্ন হইয়া ) বিদ্ধামর্ষাশয়ঃ ( কোপবিদ্ধ হৃদয়ে ) সাক্ষাৎ সর্ব্বলোকগুরুং প্রভুং ত্বাং ( সাক্ষাৎ সর্ব্বলোকের গুরু ও প্রভু আপনাকে ) যৎ অনিন্দৎ ( যে নিন্দা করিয়াছেন ) ত্বদ্ভক্তে ময়ি চ [ যৎ ] অঘবান্ ( এবং আপনার ভক্ত আমার প্রতি যে দ্রোহাচরণ করিয়াছেন ), কৃপণবৎসল! ( হে দীনবৎসল! ) মে পিতা ( আমার পিতা ) [ যদ্যপি ] তদা ( যদিও

**অনুবাদ**

ক্রমে দেহ পরিত্যাগ করিয়া বন্ধনমুক্ত হইয়া দেবলোকে গীত বিশুদ্ধ কীর্ত্তি বিস্তার করতঃ আমাকেই প্রাপ্ত হইবে ॥ ১৩ ॥

হে প্রহ্লাদ! যে মনুষ্য আমাকে প্রসন্ন করিবার নিমিত্ত তোমাকে, আমাকে ও আমার এই চরিত্রকে স্মরণ করিয়া তোমাকর্ত্তৃক গীত এই স্তোত্র কীর্ত্তন করিবে, সেই ব্যক্তিও যথাকালে অর্থাৎ প্রারব্ধ কর্ম্ম ক্ষয় হইলে কর্ম্মবন্ধন হইতে মুক্ত হইবে ॥ ১৪ ॥

প্রহ্লাদ বলিলেন—হে মহেশ্বর! আপনি বরপ্রদগণের শ্রেষ্ঠ; অতএব আমি আপনার নিকট হইতে এই বর প্রার্থনা করি,—আমার পিতা হিরণ্যকশিপু আপনার ঐশ্বরিক তেজ না জানিয়া "আপনি তাঁহার ভ্রাতৃহন্তা" এইরূপ মিথ্যাদৃষ্টিসম্পন্ন হইয়া কোপবিদ্ধ হৃদয়ে সাক্ষাৎ

**টীকা**

প্রহ্লাদোক্তস্বশাস্ত্রোক্তকীর্ত্তনাদিফলমাহ—য ইতি ॥ ১৪ ॥ তে ত্বত্তো বরং বরয়ে বৃণে, মে পিতা ঐশ্বরং ভবদীয়ং তেজঃ অবিদ্বান্ ত্বাং যদনিন্দৎ, তস্মাৎ অঘাৎ মে পিতা পূয়েতেতি তৃতীয়েনান্বয়ঃ ॥১৫॥ বিদ্ধো ব্যাপ্তোঽমর্ষেণ ক্রোধেনাশয়ো যস্য সঃ ॥ ১৬ ॥ যদ্যপি হে কৃপণবৎসল! তে অপাঙ্গেন দৃষ্টঃ

তস্মাৎ পিতা মে পূয়েত দুরন্তাদ্দুস্তরাদঘাৎ।
পূতস্তেঽপাঙ্গসংদৃষ্টস্তদা কৃপণবৎসল!॥ ১৭॥

শ্রীভগবানুবাচ

ত্রিঃসপ্তভিঃ পিতা পূতঃ পিতৃভিঃ সহ তেঽনঘ!।
যৎ সাধোঽস্য কুলে জাতো ভবান্ বৈ কুলপাবনঃ॥১৮॥
যত্র যত্র চ মদ্ভক্তাঃ প্রশান্তাঃ সমদর্শিনঃ।
সাধবঃ সমুদাচারাস্তে পূয়ন্তেঽপি কীকটাঃ॥ ১৯॥

**অন্বয়**

তখন) তে অপাঙ্গসন্দৃষ্টঃ পূতঃ (আপনার কটাক্ষপাতে পবিত্র হইযাছিলেন), [তথাপি] (তাহা হইলেও) [তাঁহার পিতৃপিতামহাদির সহিত তিনি যেন] তস্মাৎ দুরন্তাৎ দুস্তরাৎ অঘাৎ (সেই দুরন্ত ও দুস্তর পাপ হইতে) পূয়েত (পূত হন)॥ ১৫॥ ১৬॥ ১৭॥

শ্রীভগবান্ উবাচ (ভগবান্ নৃসিংহদেব বলিলেন) অনঘ! (হে নিষ্পাপ প্রহ্লাদ!) তে পিতা (তোমার পিতা) ত্রিঃসপ্তভিঃ পিতৃভিঃ সহ (পূর্ব্বতন একবিংশতি পিতৃপুরুষের সহিত) পূতঃ (পবিত্র হইয়াছে); যৎ (যেহেতু) সাধো। (হে সাধো!) অস্য কুলে (এই হিরণ্যকশিপুর কুলে) কুলপাবনঃ ভবান্ বৈ জাতঃ (কুলপাবন তুমি জন্মগ্রহণ করিয়াছ)॥ ১৮॥

প্রশান্তাঃ সমদর্শিনঃ (প্রশান্ত, সমদর্শী) সমুদাচারাঃ (ও সদাচারসম্পন্ন) মদ্ভক্তাঃ সাধবঃ (মদীয়

**অনুবাদ**

সর্ব্বলোকের গুরু ও প্রভু আপনাকে যে নিন্দা করিয়াছেন এবং আপনার ভক্ত আমার প্রতি যে দ্রোহাচরণ করিয়াছেন, হে দীনবৎসল! যদিও আমার পিতা তখন আপনার কটাক্ষপাতে পবিত্র হইয়াছিলেন, তথাপি তাঁহার পিতৃপিতামহাদির সহিত তিনি যেন সেই দুরন্ত ও দুস্তর পাপ হইতে মুক্ত হন॥ ১৫॥ ১৬॥ ১৭॥

ভগবান্ নৃসিংহদেব বলিলেন—হে নিষ্পাপ প্রহ্লাদ! তোমার পিতা পূর্ব্বতন একবিংশতি পিতৃপুরুষের সহিত পবিত্র হইয়াছে; কারণ হে সাধো! ইহার কুলে কুলপাবন তুমি জন্মগ্রহণ করিয়াছ। [যদিও কশ্যপ, মরীচি ও ব্রহ্মা এই তিন জনই হিরণ্যকশিপুর পিতৃপুরুষ, তথাপি জন্মান্তরীয় পিতৃপুরুষগণকে লক্ষ্য করিয়া এখানে একবিংশতি বলা হইয়াছে]॥ ১৮॥

প্রশান্ত, সমদর্শী ও সদাচারসম্পন্ন মদ্ভক্ত সাধুগণ যে যে দেশে বাস করে, সেই সেই দেশ কীকটদেশ এবং কীকটদেশের ন্যায় নিকৃষ্ট দেশ হইলেও পবিত্র হইয়া থাকে॥ ১৯॥

**টীকা**

তস্মাৎ অঘাৎ তে নিন্দারূপাৎ মে পিতা পূত এব, তথাপি পূয়েত স্বপিত্রাদিসাহিত্যেনেত্যর্থঃ॥ ১৭॥ ত্রয়ো ব্রহ্মমরীচিকশ্যপাঃ অষ্টাদশ জন্মান্তরীয়াঃ, এবং ত্রিসপ্তভিঃ তে পিতৃভিঃ সহ তে পিতা পূতঃ অস্তি। হে সাধো! যস্মাদস্য গৃহে ভবান্ কুলপাবনো জাতঃ দৈত্যকুলমপি ত্বজ্জন্মনা পূতমিত্যর্থঃ॥১৮॥ কিং বহুনা সম্যক্ উৎ উত্তমঃ মৎপ্রাবণ্যপ্রধানঃ আচারো যেষাং তে যত্র যত্র সন্তি, তে কীকটা

সর্ব্বাত্মনা ন হিংসন্তি ভূতগ্রামেষু কিঞ্চন।
উচ্চাবচেষু দৈত্যেন্দ্র ! মদ্ভাববিগতস্পৃহাঃ ॥ ২০ ॥
ভবন্তি পুরুষা লোকে মদ্ভক্তাস্ত্বামনুব্রতাঃ।
ভবান্ মে খলু ভক্তানাং সর্ব্বেষাং প্রতিরূপধৃক্ ॥ ২১ ॥
কুরু ত্বং পুত্রকৃত্যানি পিতুঃ পূতস্য সর্ব্বশঃ।
মদঙ্গস্পর্শনেনাঙ্গ ! লোকান্ যাস্যতি সুপ্রজাঃ ॥ ২২ ॥

**অন্বয়**

ভক্ত সাধুগণ) যত্র যত্র চ [ সন্তি ] ( যে যে দেশে আছে ), তে কীকটাঃ অপি [ দেশাঃ ] ( সেই সেই দেশ কীকট দেশ এবং কীকট দেশের ন্যায় নিকৃষ্ট দেশ হইলেও ) পূয়ন্তে ( পবিত্র হইয়া থাকে ) ॥ ১৯ ॥

দৈত্যেন্দ্র ! ( হে দৈত্যশ্রেষ্ঠ প্রহ্লাদ ! ) মদ্ভাববিগতস্পৃহাঃ ( আমার প্রতি ভক্তিহেতু যাহাদের বিষয়-স্পৃহা দূরীভূত হইয়াছে ), [ যাহারা ] সর্ব্বাত্মনা ( সর্ব্বান্তঃকরণে ) উচ্চাবচেষু ভূতগ্রামেষু ( উচ্চ ও নীচ সর্ব্ববিধ প্রাণিগণের মধ্যে ) কিঞ্চন ন হিংসন্তি ( কাহাকেও হিংসা করে না ) ত্বাম্ অনুব্রতাঃ ( এবং যাহারা তোমার অনুবর্ত্তন করিয়া থাকে ), লোকে ( জগতে ) [ তে ] পুরুষাঃ মদ্ভক্তাঃ ভবন্তি ( সেই সকল পুরুষ আমার ভক্ত ); ভবান্ ( তুমি ) মে সর্ব্বেষাং ভক্তানাং ( আমার সকল ভক্তের ) প্রতিরূপধৃক্ খলু ( প্রতিনিধিস্বরূপ অর্থাৎ শ্রেষ্ঠ ) ॥ ২০ ॥ ২১ ॥

অঙ্গ ! ( হে বৎস ! ) মদঙ্গস্পর্শনেন ( আমার অঙ্গস্পর্শে ) সর্ব্বশঃ পূতস্য [ অপি ] পিতুঃ ( তোমার পিতা সর্ব্বতোভাবে পূত হইলেও লোকশিক্ষার নিমিত্ত কেবল তাহার ) পুত্রকৃত্যানি ( প্রেতকার্য্যসমূহ ) ত্বং ( তুমি ) কুরু ( সম্পাদন কর ); সুপ্রজাঃ ( তুমি তাহার সুপুত্র বলিয়া সে ) লোকান্ যাস্যতি ( উত্তম লোকে গমন করিবে ) ॥ ২২ ॥

**অনুবাদ**

হে দৈত্যশ্রেষ্ঠ প্রহ্লাদ ! আমার প্রতি ভক্তিহেতু যাহাদের বিষয়স্পৃহা দূরীভূত হইয়াছে, যাহারা সর্ব্বান্তঃকরণে উচ্চনীচ সর্ব্ববিধ প্রাণিগণের মধ্যে কাহাকেও হিংসা করে না এবং যাহারা তোমার চরিত্রের অনুবর্ত্তন করিয়া থাকে, জগতে সেই সকল পুরুষ আমার ভক্ত ; তুমি সেই সকল ভক্তের প্রতিনিধিস্বরূপ অর্থাৎ সকলের শ্রেষ্ঠ ॥ ২০ ॥ ২১ ॥

হে বৎস ! আমার অঙ্গস্পর্শে তোমার পিতা সর্ব্বতোভাবে পবিত্র হইলেও কেবল লোকশিক্ষার নিমিত্ত তুমি তাহার প্রেতকার্য্যসমূহ সম্পাদন কর ; তুমি তাহার সুপুত্র ; অতএব সে উত্তম লোকে গমন করিবে ॥ ২২ ॥

**টীকা**

অপি দেশাস্তত্তুল্যাশ্চ পূয়ন্তে ॥ ১৯ ॥ স্বভক্তস্তুতিপূর্ব্বকং প্রহ্লাদমভিনন্দতি—সর্ব্বাত্মনেতি দ্বাভ্যাম্। ভূতগ্রামেষু কিঞ্চন অপি ন হিংসন্তি, উচ্চাবচেষু কুলেষু ভবন্তীত্যুত্তরেণ সম্বন্ধঃ। অতো হে দৈত্যেন্দ্র ! দৈত্যোঽস্মীতি মা শুচ ইতি ভাবঃ ॥ ২০ ॥ ত্বামনুব্রতাঃ যে দৈত্যাদয়স্তেঽপি মদ্ভক্তা ভবিষ্যন্তি ; ভবাংস্তু মে ভক্তানাং সর্ব্বেষাং প্রতিরূপধৃক্ প্রতিনিধিরূপধৃক্ ॥ ২১ ॥ ত্বজ্জন্মনা মদঙ্গ-স্পর্শনেন চ সর্ব্বশঃ পূতস্যাপি লোকসংগ্রহার্থং পুত্রকৃত্যানি প্রেতকার্য্যাণি কুর্ব্বিত্যর্থঃ ॥ ২২ ॥

পিত্র্যঞ্চ স্থানমাতিষ্ঠ যথোক্তং ব্রহ্মবাদিভিঃ।
ময্যাবেশ্য মনস্তাত! কুরু কর্ম্মাণি মৎপরঃ ॥ ২৩ ॥

শ্রীনারদ উবাচ

প্রহ্লাদোঽপি তথা চক্রে পিতুর্যৎ সাম্পরায়িকম্।
যথাহ ভগবান্ রাজন্নভিষিক্তো দ্বিজাতিভিঃ ॥ ২৪ ॥
প্রসাদসুমুখং দৃষ্ট্বা ব্রহ্মা নরহরিং হরিম্।
স্তুত্বা বাগ্‌ভিঃ পবিত্রাভিঃ প্রাহ দেবাদিভির্বৃতঃ ॥ ২৫ ॥

**অন্বয়**

তাত! (হে বৎস!) [ত্বং] (তুমি) পিত্র্যং স্থানম্ আতিষ্ঠ (এক্ষণে পিতৃপদে অধিষ্ঠিত হও) ময়ি মনঃ আবেশ্য (এবং আমাতে মন স্থাপন করিয়া) মৎপরঃ চ (ও মৎপরায়ণ হইয়া) ব্রহ্মবাদিভিঃ যথোক্তম্ [তদনুসারেণ] (মনু প্রভৃতি ব্রহ্মবাদিগণ যেরূপ উপদেশ দিয়াছেন, তদনুসারে) কর্ম্মাণি কুরু (কর্ম্মসমূহ করিতে থাক) ॥ ২৩ ॥

শ্রীনারদঃ উবাচ (নারদ বলিলেন) রাজন্! (হে মহারাজ যুধিষ্ঠির!) ভগবান্ যথা আহ (ভগবান্ যেরূপ আদেশ করিয়াছিলেন), প্রহ্লাদঃ অপি (প্রহ্লাদও) পিতুঃ যৎ সাম্পরায়িকং [তৎ] (পিতার যে পারলৌকিক কার্য্য, তাহা) তথা চক্রে (সেইরূপভাবে সম্পাদন করিয়াছিলেন) [এবং] দ্বিজাতিভিঃ অভিষিক্তঃ (দ্বিজগণকর্ত্তৃক রাজ্যে অভিষিক্ত হইয়াছিলেন) ॥ ২৪ ॥

[অনন্তর] নরহরিং হরিং (নরসিংহরূপী শ্রীহরিকে) প্রসাদসুমুখং দৃষ্ট্বা (প্রসন্নবদন দেখিয়া) ব্রহ্মা (ব্রহ্মা) দেবাদিভিঃ বৃতঃ (দেবাদিপরিবৃত হইয়া) পবিত্রাভিঃ বাগ্‌ভিঃ (পবিত্র বাক্যসমূহের দ্বারা) স্তুত্বা প্রাহ (স্তব করিয়া বলিলেন) ॥ ২৫ ॥

**অনুবাদ**

হে বৎস! এক্ষণে তুমি তোমার পিতৃপদে অধিষ্ঠিত হও এবং আমাতে মন স্থাপন করিয়া ও মৎপরায়ণ হইয়া মনু প্রভৃতি ব্রহ্মবাদিগণ যেরূপ উপদেশ দিয়াছেন, তদনুসারে কর্ম্মসমূহ করিতে থাক ॥ ২৩ ॥

নারদ বলিলেন—হে মহারাজ যুধিষ্ঠির! ভগবান্ যেরূপ আদেশ করিয়াছিলেন, প্রহ্লাদও পিতার পারলৌকিক কার্য্য সেইরূপভাবে সম্পাদন করিয়াছিলেন এবং দ্বিজগণকর্ত্তৃক রাজ্যে অভিষিক্ত হইয়াছিলেন ॥ ২৪ ॥

অনন্তর নরসিংহরূপী শ্রীহরিকে প্রসন্নবদনে অবস্থিত দর্শন করিয়া ব্রহ্মা দেবাদিপরিবৃত হইয়া পবিত্র বাক্যসমূহের দ্বারা স্তব করিয়া বলিলেন ॥ ২৫ ॥

**টীকা**

বেদবাদিভির্মন্বাদিভির্যথোক্তং তদনুসারেণ কর্ম্মাণি কুরু, মৎপরো মদ্ভজনাবিরোধেনেত্যর্থঃ ॥ ২৩।২৪।২৫ ॥ হে পূর্ব্বজ! সর্ব্বেভ্যঃ অস্মদাদিভ্যঃ পূর্ব্ববর্ত্তিন্! পূর্ব্বং বহুধা কৃতাবতার ইত্যর্থঃ ॥ ২৬ ॥ মম সৃষ্টিভিঃ;

শ্রীব্রহ্মোবাচ

দেবদেবাখিলাধ্যক্ষ ! ভূতভাবন ! পূর্ব্বজ ! ।
দিষ্ট্যা তে নিহতঃ পাপো লোকসন্তাপনোঽসুরঃ ॥ ২৬ ॥
যোঽসৌ লব্ধবরো মত্তো ন বধ্যো মম সৃষ্টিভিঃ ।
তপোযোগবলোন্নদ্ধঃ সমস্তনিগমানহন্ ॥ ২৭ ॥
দিষ্ট্যা তত্তনয়ঃ সাধুর্মহাভাগবতোঽর্ভকঃ ।
ত্বয়া বিমোচিতো মৃত্যোর্দ্দিষ্ট্যা ত্বাং সমিতোঽধুনা ॥ ২৮ ॥
এতদ্বপুস্তে ভগবন্ ! ধ্যায়তঃ পরমাত্মনঃ ।
সর্ব্বতো গোপ্তৃ সন্ত্রাসান্মৃত্যোরপি জিঘাংসতঃ ॥ ২৯ ॥

**অন্বয়**

শ্রীব্রহ্মা উবাচ ( ব্রহ্মা বলিলেন ) দেবদেব ! ( হে দেবদেব ! ) অখিলাধ্যক্ষ ! ( হে সর্ব্বাধিপতে ! ) ভূতভাবন ! ( হে ভূতোৎপাদক ! ) পূর্ব্বজ ! ( হে পূর্ব্ববর্ত্তিন্ ! ) যঃ পাপঃ ( যে পাপিষ্ঠ ) মত্তঃ লব্ধবরঃ ( আমা হইতে বর প্রাপ্ত হইয়া ) মম সৃষ্টিভিঃ ন বধ্যঃ ( আমার সৃষ্ট সর্ব্বপ্রকার প্রাণিসমূহের অবধ্য হইয়াছিল ) তপোযোগবলোন্নদ্ধঃ ( এবং তপস্যা, যোগ ও সামর্থ্যে উদ্দৃপ্ত হইয়া ) সমস্তনিগমান্ ( সমস্ত বেদ ) অহন্ ( উপেক্ষা করিয়াছিল ), অসৌ লোকসন্তাপনঃ অসুরঃ ( সেই লোকপীড়ক অসুরকে ) দিষ্ট্যা ( সৌভাগ্যক্রমে ) তে ( আপনি ) নিহতঃ ( বধ করিলেন ) ॥ ২৬ ॥ ২৭ ॥

তত্তনয়ঃ ( সেই অসুর হিরণ্যকশিপুর পুত্র ) মহাভাগবতঃ ( পরম ভগবদ্ভক্ত ) সাধুঃ অর্ভকঃ ( সাধু বালক প্রহ্লাদকে ) মৃত্যোঃ ( মৃত্যু হইতে ) ত্বয়া বিমোচিতঃ ( আপনি রক্ষা করিলেন ), [ এতৎ ] দিষ্ট্যা ( ইহা সৌভাগ্যক্রমেই হইয়াছে ) [ এবং এই প্রহ্লাদ ] দিষ্ট্যা ( সৌভাগ্যক্রমেই ) অধুনা ( এক্ষণে ) ত্বাং ( আপনাকে ) সমিতঃ ( প্রাপ্ত হইল ) ॥ ২৮ ॥

ভগবন্ ! ( হে ভগবন্ ! ) পরমাত্মনঃ তে ( পরমাত্মা আপনার ) এতৎ বপুঃ ( এই দেহ অর্থাৎ

**অনুবাদ**

ব্রহ্মা বলিলেন—হে দেবদেব ! হে সর্ব্বাধিপতে ! হে ভূতোৎপাদক ! হে পূর্ব্বজ ! যে পাপিষ্ঠ আমার নিকট হইতে বর প্রাপ্ত হইয়া আমার সৃষ্ট সর্ব্বপ্রকার প্রাণিসমূহের অবধ্য হইয়াছিল এবং তপস্যা, যোগ ও সামর্থ্যে উদ্দৃপ্ত হইয়া সমস্ত বেদকে উপেক্ষা করিয়াছিল, সৌভাগ্যক্রমেই সেই লোকপীড়ক অসুরকে আপনি বধ করিলেন ॥ ২৬ ॥ ২৭ ॥

সেই অসুর হিরণ্যকশিপুর পুত্র পরম ভগবদ্ভক্ত সাধু বালক প্রহ্লাদকে সৌভাগ্যক্রমেই আপনি মৃত্যু হইতে রক্ষা করিলেন এবং সৌভাগ্যক্রমেই এক্ষণে এই প্রহ্লাদ আপনাকে প্রাপ্ত হইল ॥ ২৮ ॥

হে ভগবন্ ! আপনি পরমাত্মা ; যিনি আপনার এই নৃসিংহরূপ ধ্যান করিবেন,

**টীকা**

নিগমান্ স্বদাজ্ঞারূপান্ বেদান্ অহন্ উপেক্ষিতবান্ ॥ ২৭ ॥ দিষ্ট্যা ভদ্রং ত্বাং সমিতঃ সম্যক্ প্রাপ্তঃ ॥২৮॥

শ্রীভগবানুবাচ

মৈবং বিভোঽসুরাণান্তে প্রদেয়ঃ পদ্মসম্ভব ।
বরঃ ক্রূরনিসর্গাণামহীনামমৃতং যথা ॥ ৩০ ॥

শ্রীনারদ উবাচ

ইত্যুক্ত্বা ভগবান্ রাজংস্ততশ্চান্তর্দ্দধে হরিঃ ।
অদৃশ্যঃ সর্ব্বভূতানাং পূজিতঃ পরমেষ্ঠিনা ॥ ৩১ ॥

**অন্বয়**

রূপ ) ধ্যায়তঃ [ পুংসঃ ] ( ধ্যানকারী পুরুষের ) সর্ব্বতঃ সন্ত্রাসাৎ ( সর্ব্বপ্রকার ভয়ে ) গোপ্তৃ ( রক্ষক হইয়া থাকে ) ; জিঘাংসতঃ মৃত্যোঃ অপি [গোপ্তৃ] ( এমন কি, বধোদ্যত মৃত্যুতেও রক্ষক হইয়া থাকে ) ॥ ২৯ ॥

শ্রীভগবান্ উবাচ ( ভগবান্ বলিলেন ) পদ্মসম্ভব ! ( হে পদ্মযোনে ! ) বিভো ! ( হে বিভো ! ) অহীনাম্ অমৃতং যথা ( দুষ্ট সর্পকে যেমন দুগ্ধ ) [ ন দেয়ং ] ( প্রদান করা উচিত নহে ), [ তথা ] ( সেইরূপ ) ক্রূরনিসর্গাণাং অসুরাণাং ( সর্পের ন্যায় ক্রূরস্বভাব অসুরগণকে ) এবং বরঃ ( এতাদৃশ বর ) তে ( আপনার ) মা প্রদেয়ঃ ( দেওয়া উচিত নহে অর্থাৎ অসুরদিগকে আর এইরূপ বর প্রদান করিবেন না ) ॥ ৩০ ॥

শ্রীনারদঃ উবাচ ( নারদ বলিলেন ) রাজন্ ! ( হে মহারাজ যুধিষ্ঠির ! ) ভগবান্ হরিঃ ( ভগবান্ নৃসিংহরূপী শ্রীহরি ) ইতি উক্ত্বা ( এইরূপ বলিয়া ) পরমেষ্ঠিনা পূজিতঃ ( ব্রহ্মাকর্ত্তৃক পূজিত হইয়া ) সর্ব্বভূতানাম্ অদৃশ্যঃ ( সর্ব্বভূতের দৃষ্টির অগোচর হইয়া ) ততঃ চ ( তথা হইতে ) অন্তর্দ্দধে ( অন্তর্ধান করিলেন ) ॥ ৩১ ॥

**অনুবাদ**

আপনার এই রূপ তাহাকে সর্ব্বপ্রকার ভয় হইতে, এমন কি সংহার করিতে উদ্যত মৃত্যু হইতেও রক্ষা করিবে ॥ ২৯ ॥

ভগবান্ বলিলেন—হে কমলযোনে ! হে বিভো ! অসুরগণ সর্পের ন্যায় স্বভাবতঃ ক্রূর অর্থাৎ খল ; সর্পকে দুগ্ধ প্রদান করিলে তাহার বিষ বর্দ্ধিত হয় বলিয়া যেমন সর্পকে দুগ্ধ প্রদান করা উচিত নহে ; সেইরূপ অসুরদিগকে বর প্রদান করিলে তাহারা গর্ব্বিত হয় বলিয়া তাহাদিগকে এতাদৃশ বর দেওয়া আপনার উচিত নহে অর্থাৎ অসুরদিগকে আপনি আর এইরূপ বর প্রদান করিবেন না ॥ ৩০ ॥

নারদ বলিলেন—হে মহারাজ যুধিষ্ঠির ! ভগবান্ নৃসিংহরূপী শ্রীহরি এইরূপ বলিয়া ব্রহ্মাকর্ত্তৃক পূজিত হইলেন এবং সর্ব্বভূতের দৃষ্টির অগোচর হইয়া তথা হইতে অন্তর্ধান করিলেন ॥ ৩১ ॥

**টীকা**

গোপ্তৃ রক্ষকম্ ॥ ২৯ ॥ অহীনামমৃতং যথা ন দেয়ম্, তথা বরঃ শ্রেষ্ঠঃ এবং বরো তে ত্বয়া ক্রূর-

ততঃ সম্পূজ্য শিরসা ববন্দে পরমেষ্ঠিনম্ ।
ভবং প্রজাপতীন্ দেবান্ প্রহ্লাদো ভগবৎকলাঃ ॥ ৩২ ॥
ততঃ কাব্যাদিভিঃ সার্দ্ধং মুনিভিঃ কমলাসনঃ ।
দৈত্যানাং দানবানাঞ্চ প্রহ্লাদমকরোৎ পতিম্ ॥ ৩৩ ॥
প্রতিনন্দ্য ততো দেবাঃ প্রযুজ্য পরমাশিষঃ ।
স্বধামানি যযূ রাজন্ ! ব্রহ্মাদ্যাঃ প্রতিপূজিতাঃ ॥ ৩৪ ॥
এবঞ্চ পার্ষদৌ বিষ্ণোঃ পুত্রত্বং প্রাপিতৌ দিতেঃ ।
হৃদি স্থিতেন হরিণা বৈরভাবেন তৌ হতৌ ॥ ৩৫ ॥

**অন্বয়**

ততঃ ( অনন্তর ) প্রহ্লাদঃ ( প্রহ্লাদ ) পরমেষ্ঠিনং ( ব্রহ্মা ), ভবং ( মহাদেব ), প্রজাপতীন্ ( প্রজাপতিগণ ) দেবান্ ( ও দেবগণ ) ভগবৎকলাঃ ( এই সকল ভগবদংশদিগকে ) সম্পূজ্য ( সম্যক্‌রূপে পূজা করিয়া ) শিরসা ববন্দে ( অবনতমস্তকে বন্দনা করিলেন ) ॥ ৩২ ॥

ততঃ ( অনন্তব ) কাব্যাদিভিঃ মুনিভিঃ সার্দ্ধং ( শুক্রাচার্য্য প্রভৃতি মুনিগণের সহিত ) কমলাসনঃ ( কমলাসন ব্রহ্মা ) প্রহ্লাদম্ ( প্রহ্লাদকে ) দৈত্যানাং দানবানাং চ ( দৈত্য ও দানবগণের ) পতিম্ অকরোৎ ( অধিপতি করিলেন ) ॥ ৩৩ ॥

রাজন্ ! ( হে মহাবাজ যুধিষ্ঠিব ! ) ততঃ ( পরে ) ব্রহ্মাদ্যাঃ দেবাঃ ( ব্রহ্মাদি দেবগণ ) প্রতিনন্দ্য ( প্রহ্লাদের অভিনন্দন করিয়া ) পরমাশিষঃ প্রযুজ্য ( ও পরম আশীর্ব্বাদ প্রদান করিয়া ) প্রতিপূজিতাঃ ( প্রহ্লাদকর্ত্তৃক প্রতিপূজিত হইয়া ) স্বধামানি ( স্ব স্ব ধামে ) যযুঃ ( গমন করিলেন ) ॥ ৩৪ ॥

এবং চ ( এইরূপে ) বিষ্ণোঃ পার্ষদৌ ( জয় ও বিজয় নামক বিষ্ণুর পার্ষদদ্বয় ) বিপ্রশাপেন ( সনকাদি মুনিগণেব শাপে ) দিতেঃ পুত্রত্বং প্রাপিতৌ ( দিতির পুত্রত্ব প্রাপ্ত হইয়াছিলেন ) বৈরভাবেন

**অনুবাদ**

অনন্তর প্রহ্লাদ ব্রহ্মা, মহেশ্বর, প্রজাপতিগণ ও দেবগণ এই সকল ভগবানের অংশদিগকে সম্যক্‌রূপে পূজা করিয়া অবনতমস্তকে বন্দনা করিলেন ॥ ৩২ ॥

অনন্তর কমলাসন ব্রহ্মা শুক্রাচার্য্য প্রভৃতি মুনিগণের সহিত মিলিত হইয়া প্রহ্লাদকে দৈত্য ও দানবগণের অধিপতি করিলেন ॥ ৩৩ ॥

হে মহারাজ যুধিষ্ঠির ! পরে ব্রহ্মাদি দেবগণ প্রহ্লাদের অভিনন্দন করিয়া এবং তাঁহাকে পরম আশীর্ব্বাদ প্রদান করিয়া তদীয় পূজা গ্রহণ করতঃ স্ব স্ব ধামে গমন করিলেন ॥ ৩৪ ॥

হে রাজন্ ! এইরূপে জয় ও বিজয় নামক বিষ্ণুর পার্ষদদ্বয় সনকাদি মুনিগণের অভি-শাপে দিতির পুত্রত্ব প্রাপ্ত হইয়াছিলেন এবং বৈরভাবে শ্রীহরিকে হৃদয়ে চিন্তা করিতে করিতে

**টীকা**

নিসর্গাণাং দুষ্টস্বভাবানাম্ অসুরাণাং মা প্রদেয়ঃ ন দেয়ঃ ॥ ৩০—৩৪ ॥ ভগবদ্‌দ্রোহবাসনয়া তৌ জন্মদ্বয়ানন্তরং ভগবন্তং সাম্যং গতাবিত্যাহ—এবমিত্যাদিনা। হরেঃ পার্ষদৌ তৌ জয়বিজয়ৌ দিতেঃ

পুনশ্চ বিপ্রশাপেন রাক্ষসৌ তৌ বভূবতুঃ।
কুম্ভকর্ণদশগ্রীবৌ হতৌ তৌ রামবিক্রমৈঃ ॥ ৩৬ ॥
শয়ানৌ যুধি নির্ভিন্ন-হৃদয়ৌ রামশায়কৈঃ।
তচ্চিত্তৌ জহতুর্দেহং যথা প্রাক্তনজন্মনি ॥ ৩৭ ॥
তাবিহাথ পুনর্জাতৌ শিশুপালকরূষজৌ।
হরৌ বৈরানুবন্ধেন পশ্যতস্তে সমীয়তুঃ ॥ ৩৮ ॥
এনঃ পূর্ব্বকৃতং যৎ তদ্রাজানঃ কৃষ্ণবৈরিণঃ।
জহুস্তেঽন্তে তদাত্মানঃ কীটঃ পেশস্কৃতো যথা ॥ ৩৯ ॥

**অন্বয়**

হৃদি স্থিতেন হরিণা ( এবং বৈরভাবে শ্রীহরিকে হৃদয়ে চিন্তা করিতে করিতে ঐ শ্রীহরিকর্ত্তৃক ) তৌ হতৌ ( তাঁহারা নিহত হইয়াছিলেন ); তৌ পুনঃ চ ( তাঁহারাই আবার ) রাক্ষসৌ বভূবতুঃ ( রাক্ষস হইয়া জন্মগ্রহণ করেন ); তৌ কুম্ভকর্ণদশগ্রীবৌ ( সেই কুম্ভকর্ণ ও রাবণ নামক রাক্ষসদ্বয় ) রামবিক্রমৈঃ হতৌ ( রামচন্দ্রের পরাক্রমে নিহত হন )। [ তৌ ] ( তাঁহারা ) রামশায়কৈঃ ( রামচন্দ্রের বাণে ) নির্ভিন্নহৃদয়ৌ ( বিদীর্ণ হৃদয় হইয়া ) যুধি ( যুদ্ধস্থলে ) শয়ানৌ ( শয়ন করিয়াছিলেন ) [এবং] তচ্চিত্তৌ (তদ্গতচিত্ত হইয়া অর্থাৎ রামচন্দ্রকে চিন্তা করিতে করিতে ) প্রাক্তনজন্মনি যথা ( পূর্ব্বজন্মের ন্যায় ) দেহং জহতুঃ ( দেহ পরিত্যাগ করিয়াছিলেন ) ॥ ৩৫ ॥ ৩৬ ॥ ৩৭ ॥

অথ ( অনন্তর ) তৌ [ এব ] ( তাঁহারাই ) পুনঃ ( পুনরায় ) ইহ ( এই স্থানে ) শিশুপালকরূষজৌ জাতৌ ( শিশুপাল ও দন্তবক্র হইয়া জন্মগ্রহণ করিয়াছিলেন ) বৈরানুবন্ধেন ( এবং শ্রীহরির প্রতি বৈরভাব পোষণ করিয়া ) পশ্যতঃ তে ( আপনার সমক্ষেই ) হরৌ সমীয়তুঃ ( শ্রীহরিতে সাযুজ্যরূপ মুক্তি লাভ করিয়াছেন ) ॥ ৩৮ ॥

কীটঃ পেশস্কৃতঃ যথা ( কীট অর্থাৎ তেলাপোকা যেমন ভ্রমরকে অর্থাৎ কাচপোকাকে চিন্তা করিতে

**অনুবাদ**

ঐ শ্রীহরিকর্ত্তৃকই তাঁহারা নিহত হইয়াছিলেন। তাঁহারাই আবার কুম্ভকর্ণ ও রাবণ নামে রাক্ষস হইয়া জন্মগ্রহণ করেন; ঐ কুম্ভকর্ণ ও রাবণ শ্রীরামচন্দ্রের পরাক্রমে নিহত হন; তাঁহারা শ্রীরামচন্দ্রের বাণে বিদীর্ণহৃদয় হইয়া যুদ্ধস্থলে শয়ন করিয়াছিলেন এবং তদ্গতচিত্ত হইয়া অর্থাৎ শ্রীরামচন্দ্রকে চিন্তা করিতে করিতে পূর্ব্বজন্মের ন্যায় দেহ পরিত্যাগ করিয়াছিলেন ॥ ৩৫—৩৭ ॥

অনন্তর তাঁহারাই পুনরায় এই স্থানে শিশুপাল ও দন্তবক্র হইয়া জন্মগ্রহণ করিয়াছিলেন এবং শ্রীহরির প্রতি বৈরভাব পোষণ করায় আপনার সমক্ষেই তাঁহারা শ্রীহরিতে সাযুজ্যলাভরূপ মুক্তি লাভ করিয়াছেন ॥ ৩৮ ॥

কীট অর্থাৎ তেলাপোকা যেমন ভ্রমরকে অর্থাৎ কাচপোকাকে বৈরভাবে চিন্তা করিতে

**টীকা**

পুনশ্চ প্রাপিতৌ বিপ্রশাপেনেত্যুত্তরত্রানুষঙ্গঃ ॥ ৩৫ ॥ ৩৬ ॥ ৩৭ ॥ তৌ রাক্ষসৌ বৈরানুবন্ধেন শিশু-

যথা যথা ভগবতো ভক্ত্যা পরময়াভিদা।
নৃপাশ্চৈদ্যাদয়ঃ সাত্ম্যং হরেস্তচ্চিন্তয়া যযুঃ ॥ ৪০ ॥
আখ্যাতং সর্ব্বমেতৎ তে যন্মাং ত্বং পরিপৃষ্টবান্।
দমঘোষসুতাদীনাং হরেঃ সাত্ম্যমপি দ্বিষাম্ ॥ ৪১ ॥

**অন্বয়**

করিতে তাহার স্বরূপতা প্রাপ্ত হয়), তথা (সেইরূপ) তে কৃষ্ণবৈরিণঃ রাজানঃ (সেই কৃষ্ণবৈরী রাজগণ) অন্তে (শেষে) তদাত্মানঃ [সন্তঃ] (কৃষ্ণসাধর্ম্ম্য প্রাপ্ত হইয়া) যৎ পূর্ব্বকৃতং এনঃ, তৎ (পূর্ব্বকৃত পাপরাশি) জহুঃ (দূর করিয়াছিলেন) ॥ ৩৯ ॥

চৈদ্যাদয়ঃ (শিশুপাল প্রভৃতি কৃষ্ণদ্বেষী রাজগণ) যথা যথা তচ্চিন্তয়া (স্ব স্ব শত্রুতানিবন্ধন শ্রীকৃষ্ণের চিন্তা করিয়াই) [যদা] (যখন) হরেঃ সাত্ম্যং যযুঃ (শ্রীহরির সারূপ্য প্রাপ্ত হইয়াছেন), তদা (তখন) নৃপাঃ (অম্বরীষ প্রভৃতি ভগবদ্ভক্ত রাজগণ) ভগবতঃ অভিদা পরময়া ভক্ত্যা (ভেদদর্শনশূন্য পরম ভগবদ্ভক্তির দ্বারা) [হরেঃ সাত্ম্যং যযুঃ ইতি কিমু বক্তব্যম্] (যে শ্রীহরিব সারূপ্য লাভ করিয়াছেন, তাহাতে আর বক্তব্য কি?) ॥ ৪০ ॥

[হে যুধিষ্ঠির!] দ্বিষাম্ অপি দমঘোষসুতাদীনাং (শিশুপাল প্রভৃতি রাজগণ ভগবানের শত্রু, তাহা হইলেও তাহাদের) হরেঃ সাত্ম্যং (শ্রীহরিব সারূপ্য লাভ) [কথম্?] (কি প্রকারে হইল?) [ইতি] যৎ ত্বং (এই যে আপনি) মাং (আমাকে) পরিপৃষ্টবান্ (জিজ্ঞাসা করিয়াছিলেন), [তৎ] এতৎ সর্ব্বং (সেই সমস্ত) তে (আপনার নিকটে) [ময়া] আখ্যাতম্ (আমি কীর্ত্তন করিলাম) ॥ ৪১ ॥

**অনুবাদ**

করিতে তাহার স্বরূপতা প্রাপ্ত হইয়া থাকে, সেইরূপ ঐ কৃষ্ণবৈরী রাজগণ শত্রুভাবে শ্রীকৃষ্ণের চিন্তা করিতে করিতে শেষে কৃষ্ণসাধর্ম্ম্য প্রাপ্ত হইয়া পূর্ব্বকৃত পাপরাশি দূর করিয়াছিলেন ॥৩৯॥

শিশুপাল প্রভৃতি কৃষ্ণদ্বেষী রাজগণ স্ব স্ব শত্রুতানিবন্ধন শ্রীকৃষ্ণের চিন্তা করিয়াই যখন তাঁহার সারূপ্য প্রাপ্ত হইয়াছেন, তখন অম্বরীষ প্রভৃতি ভগবদ্ভক্ত রাজগণ ভেদদর্শনশূন্য পরম ভগবদ্ভক্তির দ্বারা যে শ্রীহরির সারূপ্য লাভ করিয়াছেন, তাহার আর বক্তব্য কি? ॥৪০॥

হে মহারাজ যুধিষ্ঠির! শিশুপাল প্রভৃতি রাজগণ ভগবানের শত্রু হইয়াও কি

**টীকা**

পার্ষদরূপজৌ শিশুপালদন্তবক্রৌ পুনর্জাতৌ তে পশ্যতঃ হরৌ সাযুজ্যং চ সমীয়তুঃ ॥ ৩৮ ॥ কৃষ্ণবৈরিণো রাজানঃ পেশস্কৃতঃ সারূপ্যং তদ্ধ্যানেন কীটো যথা প্রাপ্নোতি, তথান্তে তদাত্মানঃ কৃষ্ণসাধর্ম্ম্যং গতাঃ সন্তঃ যৎ পূর্ব্বং কৃতমেনঃ পাপং তৎ জহুঃ ॥ ৩৯ ॥ যথা যথা স্বস্বদ্রোহানুরোধেন চিন্তয়া হরিস্মরণেন চৈদ্যাদয়ো হরেঃ সাত্ম্যং স্বারূপ্যং যযুর্যদা, তদা নৃপা অম্বরীষাদয়ঃ ভগবতো ভক্ত্যা, তত্রাপি পরময়া, তত্রাপি অভিদা "আত্মেতি তূপগচ্ছন্তি গ্রাহয়ন্তি চ" ৪।১।৩ ইতি পারমর্ষসূত্রোক্ততদাত্মকত্বানুসন্ধানযুক্ত্যা হরেঃ সাত্ম্যং যযুরিতি কিমুত বক্তব্যম্ ॥ ৪০ ॥ উপসংহরতি— আখ্যাতমিত্যাদিনা। দমঘোষসুতঃ শিশুপালস্তদাদীনাম্ ॥ ৪১ ॥ কৃষ্ণস্য অবতারঃ শ্রীনৃসিংহস্তস্য কথা

এষা ব্রহ্মণ্যদেবস্য কৃষ্ণস্য চ মহাত্মনঃ।
অবতারকথা পুণ্যা বধো যত্রাদিদৈত্যয়োঃ ॥ ৪২ ॥
প্রহ্লাদস্যানুচরিতং মহাভাগবতস্য চ।
ভক্তির্জ্ঞানং বিরক্তিশ্চ যাথাত্ম্যঞ্চাস্য বৈ হরেঃ ॥ ৪৩ ॥
সর্গস্থিত্যপ্যয়েশস্য গুণকর্ম্মানুবর্ণনম্।
পরাবরেষাং স্থানানাং কালেন ব্যত্যয়ো মহান্ ॥ ৪৪ ॥

**অন্বয়**

ব্রহ্মণ্যদেবস্য মহাত্মনঃ কৃষ্ণস্য চ (ব্রহ্মণ্যদেব মহাত্মা শ্রীকৃষ্ণের) এষা পুণ্যা অবতারকথা (যে নৃসিংহরূপে অবতার, তাঁহার এই পবিত্র কথা) [ময়া আখ্যাতা] (আমি বর্ণনা করিলাম); যত্র আদি-দৈত্যয়োঃ বধঃ [বর্ণিতঃ] (ইহাতে আদিদৈত্য হিরণ্যাক্ষ ও হিরণ্যকশিপুর বধবৃত্তান্ত বর্ণনা করা হইয়াছে) ॥ ৪২ ॥

মহাভাগবতস্য প্রহ্লাদস্য অনুচরিতম্ চ (পরম ভগবদ্ভক্ত প্রহ্লাদের চরিত্র), ভক্তিঃ জ্ঞানং বিরক্তিঃ চ (তাঁহার ভক্তি, জ্ঞান, বৈরাগ্য), অস্য হরেঃ বৈ যাথাত্ম্যং চ (শ্রীহরির তত্ত্ব), সর্গস্থিত্যপ্যয়েশস্য গুণকর্ম্মানুবর্ণনম্ (প্রহ্লাদকর্ত্তৃক কীর্ত্তিত সৃষ্টিস্থিতিপ্রলয়ের কর্ত্তা শ্রীহরির গুণ ও কর্ম্মসমূহের বর্ণনা), পরাবরেষাং স্থানানাং (ব্রহ্মাদি মনুষ্যপর্য্যন্ত জীবগণের যে স্থানসমূহ, সেই সকলের) কালেন মহান্ ব্যত্যয়ঃ (কালক্রমে মহাবিপর্য্যয়), যেন ভগবান্ গম্যতে (যদ্দ্বারা ভগবান্‌কে অবগত হওয়া যায়), ভাগবতানাং

**অনুবাদ**

প্রকারে শ্রীহরির সারূপ্য লাভ করিল? ইহা যে আপনি আমাকে জিজ্ঞাসা করিয়াছিলেন, তৎসমুদয় আমি আপনার নিকটে বর্ণনা করিলাম ॥ ৪১ ॥

ব্রহ্মণ্যদেব মহাত্মা শ্রীকৃষ্ণের যে নৃসিংহরূপে অবতার, তাঁহার এই পবিত্র কথা আমি বর্ণনা করিলাম; ইহাতে আদিদৈত্য হিরণ্যাক্ষ ও হিরণ্যকশিপুর বধবৃত্তান্ত বর্ণনা করা হইয়াছে ॥ ৪২ ॥

পরম ভগবদ্ভক্ত প্রহ্লাদের চরিত্র, তাঁহার ভক্তি, জ্ঞান, বৈরাগ্য, সৃষ্টিস্থিতিপ্রলয়ের কর্ত্তা শ্রীহরির তত্ত্ব, প্রহ্লাদকর্ত্তৃক কীর্ত্তিত তদীয় গুণ ও কর্ম্মসমূহের বর্ণনা, ব্রহ্মাদি মনুষ্য পর্য্যন্ত জীবগণের স্থানসমূহের কালক্রমে মহাবিপর্য্যয়, যদ্দ্বারা ভগবান্‌কে অবগত হওয়া যায়, সেই

**টীকা**

আখ্যাতেতি লিঙ্গব্যত্যয়তঃ পূর্ব্বেণান্বয়ঃ ॥ ৪২ ॥ প্রহ্লাদস্যানুচরিতমিত্যাদেঃ অস্মিন্নাখ্যানে সমাম্নাতমিতি তৃতীয়েনান্বয়ঃ। অস্য হরেঃ যাথাত্ম্যম্ তত্ত্বম্ ॥ ৪৩ ॥ সর্গাদীনামীশস্য হরেঃ প্রহ্লাদকৃতং গুণকর্ম্মানুবর্ণনং চ পরাবরেষাং ব্রহ্মাদিমনুষ্যান্তানাং যানি স্থানানি তেষাং ব্যত্যয়ো বিপর্য্যাসঃ ॥ ৪৪ ॥ আধ্যাত্মিকম্ আত্মানমধি-কৃত্য বর্ত্তমানং জীবাত্মনো ব্রহ্মাত্মকত্বং চ এতৎ সর্ব্বং সমাম্নাতম্ ॥ ৪৫ ॥ আখ্যানকীর্ত্তনাদিফলমাহ—য ইতি

ধর্ম্মো ভাগবতানাঞ্চ ভগবান্ যেন গম্যতে।
আখ্যানেঽস্মিন্ সমাম্নাতমাধ্যাত্মিকমশেষতঃ॥ ৪৫॥
য এতৎ পুণ্যমাখ্যানং বিষ্ণোর্বীর্য্যোপবৃংহিতম্।
কীর্ত্তয়েচ্ছ্রদ্ধয়া শ্রুত্বা কর্ম্মপাশৈর্বিমুচ্যতে॥ ৪৬॥
এতদ্ য আদিপুরুষস্য মৃগেন্দ্রলীলাং দৈত্যেন্দ্রযূথপবধং প্রযতঃ পঠেত।
দৈত্যাত্মজস্য চ সতাং প্রবরস্য পুণ্যং শ্রুত্বানুভাবমকুতোভয়মেতি লোকম্॥ ৪৭॥

**অন্বয়**

ধর্ম্মঃ চ (সেই ভাগবতধর্ম্ম) আধ্যাত্মিকম্ (এবং জীবাত্মার ব্রহ্মাত্মকতা) অশেষতঃ (অশেষরূপে) অস্মিন্ আখ্যানে (এই উপাখ্যানে) সমাম্নাতম্ (বর্ণনা করা হইয়াছে)॥ ৪৩॥ ৪৪॥ ৪৫॥

যঃ (যিনি) বিষ্ণোঃ বীর্য্যোপবৃংহিতম্ (ভগবান্ বিষ্ণুর পরাক্রমলীলার দ্বারা সমৃদ্ধ) এতৎ পুণ্যম্ আখ্যানং (এই পবিত্র উপাখ্যান) শ্রদ্ধয়া (শ্রদ্ধাসহকারে) শ্রুত্বা (শ্রবণ করিয়া) [অপরের নিকট] কীর্ত্তয়েৎ (কীর্ত্তন করিবেন), [সঃ] (তিনি) কর্ম্মপাশৈঃ বিমুচ্যতে (কর্ম্মপাশ হইতে বিমুক্তি লাভ করিবেন)॥ ৪৬॥

যঃ (যিনি) প্রযতঃ [সন্] (পবিত্র হইয়া) আদিপুরুষস্য (সনাতনপুরুষ শ্রীহরির) এতৎ মৃগেন্দ্রলীলাং (এই সিংহের ন্যায় লীলা) দৈত্যেন্দ্রযূথপবধং (দৈত্যরাজ হিরণ্যকশিপুর ও দৈত্যযূথপতি-গণের বধবৃত্তান্ত) সতাং প্রবরস্য দৈত্যাত্মজস্য চ (এবং সজ্জনশ্রেষ্ঠ দৈত্যপুত্র প্রহ্লাদের) পুণ্যম্ অনুভাবং (পবিত্র প্রভাব) শ্রুত্বা (শ্রবণ করিয়া) পঠেত (পাঠ করিবেন), [সঃ] (তিনি) অকুতোভয়ং লোকম্ এতি (সর্ব্বপ্রকার ভয়রহিত অপ্রাকৃত বৈকুণ্ঠলোকে গমন করিবেন)॥ ৪৭॥

**অনুবাদ**

ভাগবতধর্ম্ম এবং জীবাত্মার ব্রহ্মাত্মকতা, এই সকল কথা অশেষরূপে এই উপাখ্যানে বর্ণনা করা হইয়াছে॥ ৪৩॥ ৪৪॥ ৪৫॥

যিনি ভগবান্ বিষ্ণুর পরাক্রমলীলায় সমৃদ্ধ এই পবিত্র উপাখ্যান শ্রদ্ধাসহকারে শ্রবণ করিয়া অপরের নিকটে কীর্ত্তন করিবেন, তিনি কর্ম্মপাশ হইতে বিমুক্তি লাভ করিবেন॥ ৪৬॥

যিনি পবিত্র হইয়া সনাতনপুরুষ শ্রীহরির এই সিংহের ন্যায় লীলা দৈত্যরাজ হিরণ্য-কশিপুর ও দৈত্যদলপতিগণের বধবৃত্তান্ত এবং সজ্জনশ্রেষ্ঠ দৈত্যপুত্র প্রহ্লাদের পবিত্র প্রভাব শ্রবণ করিয়া পাঠ করিবেন, তিনি সর্ব্বপ্রকার ভয়রহিত অপ্রাকৃত বৈকুণ্ঠলোকে গমন করিবেন॥ ৪৭॥

**টীকা**

দ্বাভ্যাম্॥৪৬॥ অকুতোভয়মপ্রাকৃতং লোকম্॥৪৭॥ যূয়মপি ধন্যা ইতি প্রসঙ্গাদ্রাজানমভিনন্দতি—বত অহো নৃলোকে যূয়ং ভূরিভাগাঃ; যেষাং যুষ্মাকং গৃহান্ লোকং পুনানা যে মুনয়স্তেঽভিযন্তি, সর্ব্বতঃ সমায়ান্তি; তেষাং সমাগমনে হেতুমাহ—যেষু গৃহেষু গূঢ়ং অতিগোপ্যং ব্রহ্ম শ্রীকৃষ্ণাখ্যং সাক্ষাৎ বসতি, কথম্ভূতং? মনুষ্যলিঙ্গং মনুষ্যার্থং মনুষ্যোপলক্ষিতভক্তহিতার্থং লিঙ্গানি চক্রাদীনি চিহ্নানি বংশীবেত্র-

যূয়ং নৃলোকে বত ভূরিভাগা লোকং পুনানা মুনয়োঽভিযন্তি।
যেষাং গৃহানাবসতীতি সাক্ষাদ্-গূঢ়ং পরং ব্রহ্ম মনুষ্যলিঙ্গম্ ॥ ৪৮ ॥
স বা অয়ং ব্রহ্ম মহদ্বিমৃগ্যং কৈবল্যনির্ব্বাণসুখানুভূতিঃ।
প্রিয়ঃ সুহৃদ্বঃ খলু মাতুলেয় আত্মার্হণীয়ো বিধিকৃদ্ গুরুশ্চ ॥ ৪৯ ॥

**অন্বয়**

[ হে মহারাজ যুধিষ্ঠির ! ] বত ( আহা ! ) [ প্রহ্লাদের ন্যায় ] নৃলোকে ( মনুষ্যলোকে ) যূয়ং [ অপি ] ( আপনারাও ) ভূরিভাগাঃ ( অতিশয় সৌভাগ্যশালী ) ; লোকং পুনানাঃ মুনয়ঃ ( লোকপাবন মুনিগণ ) যেষাং গৃহান্ ( আপনাদের গৃহে ) অভিযন্তি ( চতুর্দ্দিক হইতে আগমন করিয়া থাকেন ) ; [ কারণ ] মনুষ্যলিঙ্গং ( ভক্তগণের মঙ্গলেব নিমিত্ত চক্র, বংশী, বেত্র প্রভৃতি চিহ্নধারী ) গূঢ়ং পরং ব্রহ্ম ( শ্রীকৃষ্ণ নামক গূঢ় পরব্রহ্ম ) [ আপনাদেব গৃহে ] সাক্ষাৎ আবসতি ইতি ( সাক্ষাৎ বাস করিতেছেন ) ॥ ৪৮ ॥

সঃ অয়ং বৈ ( এই শ্রীকৃষ্ণই ) কৈবল্যনির্ব্বাণসুখানুভূতিঃ ( নিরতিশয় নিত্যানন্দের অনুভবস্বরূপ ) মহদ্‌বিমৃগ্যং ব্রহ্ম ( ও মহাজনগণের অন্বেষণীয় অর্থাৎ আরাধ্য ব্রহ্ম ) ; [ তিনিই ] বঃ ( আপনাদের ) প্রিয়ঃ ( প্রিয় ), সুহৃৎ ( হিতকারী ), মাতুলেয়ঃ ( মাতুলপুত্র ), আত্মা ( অন্তর্য্যামী ), অর্হণীয়ঃ ( পূজনীয় ), বিধিকৃৎ ( আজ্ঞাবহ অর্থাৎ দৌত্য, সারথ্য প্রভৃতি কর্ম্মসম্পাদক ) গুরুঃ চ খলু ( এবং গুরু অর্থাৎ হিতোপদেষ্টা ) ॥ ৪৯ ॥

**অনুবাদ**

[ হে মহারাজ যুধিষ্ঠির। "প্রহ্লাদ মহাভাগ্যবান্, আমরা মন্দভাগ্য," এইরূপ ভাবিয়া বিষণ্ণ হইবেন না ] ; আহা ! প্রহ্লাদের ন্যায় মনুষ্যলোকে আপনারাও অতিশয় সৌভাগ্যশালী ; লোকপাবন মুনিগণ চতুর্দ্দিক্ হইতে আপনাদের গৃহে আগমন করিয়া থাকেন ; কারণ ভক্তগণের মঙ্গলের নিমিত্ত চক্র, বংশী, বেত্র প্রভৃতি চিহ্নধারী শ্রীকৃষ্ণ নামক গূঢ় পরব্রহ্ম আপনাদের গৃহে সাক্ষাৎ বাস করিতেছেন ॥ ৪৮ ॥

এই শ্রীকৃষ্ণই নিরতিশয় নিত্যানন্দের অনুভবস্বরূপ এবং মহাজনগণের অন্বেষণীয় ব্রহ্ম অর্থাৎ মহাজনগণ এই শ্রীকৃষ্ণ নামক পরব্রহ্মেরই ধ্যান করিয়া থাকেন ; তিনিই আপনাদের প্রিয়, সুহৃৎ, মাতুলেয়, আত্মা অর্থাৎ অন্তর্য্যামী, পূজনীয়, আজ্ঞাবহ ও গুরু অর্থাৎ হিতোপদেষ্টা ॥ ৪৯ ॥

**টীকা**

নির্যোগপাশাদীনি চ যস্ত তম্ ॥ ৪৮ ॥ ভক্তহিতকারিত্বং ভগবতো বর্ণয়তি—স ইতি। সোঽয়ং বো যুষ্মাকং ভক্তানাং সুহৃৎ অনুকূলঃ, বিধিকৃৎ দৌত্যসারথ্যাদিকর্ত্তা, গুরুঃ হিতোপদেষ্টা, আত্মা অন্তর্য্যামী, অর্হণীয়ঃ উপাস্যঃ, সর্ব্বথা প্রিয়ঃ প্রীতিবিষয়ঃ, কৈবল্যনির্ব্বাণসুখং নিরতিশয়নিত্যানন্দস্তদনুভবরূপঃ এবম্ভূতো মাতুলেয়ঃ মহদ্‌বিমৃগ্যং ব্রহ্মৈব ॥ ৪৯ ॥ ভগবতো গূঢ়ত্বং বর্ণয়ন্ তৎপ্রসাদং প্রার্থয়তে—নেতি। যস্য রূপং সাক্ষাৎ ভবপদ্মজাদিভিঃ ধিয়া নিপুণয়া বুদ্ধ্যা বস্তুতয়া ইদমিত্থমিতি ভাবেন নোপবর্ণিতম্, স এষঃ শ্রীকৃষ্ণঃ সাত্বতাং ভক্তানাং পতিঃ পালকঃ মৌনেন মুনিধর্ম্মেণ ব্রহ্মচর্য্যাদি-

ন যস্য সাক্ষাদ্ভবপদ্মজাদিভী-রূপং ধিয়া বস্তুতয়োপবর্ণিতম্ ।
মৌনেন ভক্ত্যোপশমেন পূজিতঃ প্রসীদতামেষ স সাত্বতাং পতিঃ ॥ ৫০ ॥
স এষ ভগবান্ রাজন্ ! ব্যতনোদ্বিহতং যশঃ ।
পুরা রুদ্রস্য দেবস্য ময়েনানন্তমায়িনা ॥ ৫১ ॥

শ্রীরাজোবাচ

কস্মিন্ কর্ম্মণি দেবস্য ময়োঽহন্ জগদীশিতুঃ ।
যথা চোপচিতা কীর্ত্তিঃ কৃষ্ণেনানেন কথ্যতাম্ ॥ ৫২ ॥

**অন্বয়**

সাক্ষাৎ ভবপদ্মজাদিভিঃ ( সাক্ষাৎ শিব, ব্রহ্মা প্রভৃতি ) ধিয়া ( স্ব স্ব নিপুণবুদ্ধির দ্বারা ) যস্য রূপং ( যাঁহার স্বরূপ ) বস্তুতয়া ন উপবর্ণিতম্ ( নিশ্চয় করিয়া বর্ণনা করিতে পারেন নাই ), সঃ এষঃ সাত্বতাং পতিঃ ( সেই ভক্তপালক ভগবান্ শ্রীকৃষ্ণ ) মৌনেন, ভক্ত্যা, উপশমেন ( মৌন, ভক্তি ও উপশমের দ্বারা ) পূজিতঃ ( পূজিত হইয়া ) [ অস্মাকং ] প্রসীদতাম্ ( আমাদিগের প্রতি প্রসন্ন হউন ) ॥ ৫০ ॥

রাজন্ ! ( হে মহারাজ যুধিষ্ঠির ! ) পুরা ( পূর্ব্বকালে ) সঃ এষঃ ভগবান্ ( এই ভগবান্ই ) অনন্তমায়িনা ময়েন ( অনন্তমায়াবী ময়নামক দানবকর্ত্তৃক ) বিহতং দেবস্য রুদ্রস্য যশঃ ( বিনষ্ট রুদ্রদেবের কীর্ত্তি ) ব্যতনোৎ ( পুনরায় বিস্তার করিয়াছিলেন ) ॥ ৫১ ॥

শ্রীরাজা উবাচ ( মহারাজ যুধিষ্ঠির বলিলেন ) [ হে ব্রহ্মন্ ! ] জগদীশিতুঃ দেবস্য ( জগতের ঈশ্বর রুদ্রদেবের ) কস্মিন্ কর্ম্মণি ( কোন্ কর্ম্মে ) ময়ঃ ( ময়দানব ) [ তাঁহার কীর্ত্তি ] অহন্ ( বিনষ্ট করিয়াছিলেন ? ) যথা চ ( এবং যে প্রকারে ) অনেন কৃষ্ণেন ( এই ভগবান্ শ্রীকৃষ্ণ ) [ জগদীশিতুঃ ] কীর্ত্তিঃ উপচিতা ( জগদীশ্বর শিবের কীর্ত্তি বিস্তার করিয়াছিলেন ), [ তথা ] কথ্যতাম্ ( তদনুরূপ বর্ণনা করুন ) ॥ ৫২ ॥

**অনুবাদ**

সাক্ষাৎ শিব, ব্রহ্মা প্রভৃতি স্ব স্ব নিপুণবুদ্ধির দ্বারা যাঁহার স্বরূপ নিশ্চয় করিয়া বর্ণনা করিতে পারেন নাই, সেই ভক্তপালক ভগবান্ শ্রীকৃষ্ণ স্বয়ংই আপনাদের প্রতি প্রসন্ন আছেন। তিনি মৌন, ভক্তি ও নিবৃত্তির দ্বারা পূজিত হইয়া আমাদিগের প্রতি প্রসন্ন হউন ॥ ৫০ ॥

হে মহারাজ যুধিষ্ঠির ! পূর্ব্বকালে অনন্তমায়াবী ময়নামক দানব রুদ্রদেবের কীর্ত্তি লোপ করিলে এই ভগবান্ই পুনরায় রুদ্রদেবের কীর্ত্তি বিস্তার করিয়াছিলেন ॥ ৫১ ॥

মহারাজ যুধিষ্ঠির বলিলেন—হে ব্রহ্মন্ ! জগতের ঈশ্বর রুদ্রদেবের কোন্ কর্ম্মে ময়দানব

**টীকা**

রূপেণ ভক্ত্যোপশমেন পূজিতঃ অস্মাকং প্রসীদতাম্ ॥ ৫০ ॥ ভবাদয়োঽপি তদ্রূপং সাকল্যেন নৈব বর্ণয়ন্তীত্যুক্তম্, তত্র হেতুং দর্শয়িতুং ভববৃত্তান্তকথনেন তেষাং ভগবদ্দত্তৈশ্বর্য্যত্বং দ্যোতয়তি—স এষ ইত্যাদিনা ॥ ৫১ ॥ জগদীশিতুঃ শিবস্য কস্মিন্ কর্ম্মণি ময়ঃ অহন্ হতবান্ কীর্ত্তিমিতি শেষঃ।

শ্রীনারদ উবাচ

নির্জ্জিতা অসুরা দেবৈর্যুধ্যনেনোপবৃংহিতৈঃ।
মায়িনাং পরমাচার্য্যং ময়ং শরণমাযযুঃ ॥ ৫৩ ॥
স নির্ম্মায় পুরস্তিস্রো হৈমীরৌপ্যায়সীর্বিভুঃ।
দুর্লক্ষ্যাপায়সংযোগা দুর্ব্বিতর্ক্যপরিচ্ছদাঃ ॥ ৫৪ ॥
তাভিস্তেঽসুরসেনান্যো লোকাংস্ত্রীন্ সেশ্বরান্নৃপ!।
স্মরন্তো নাশয়াঞ্চক্রুঃ পূর্ব্ববৈরমলক্ষিতা ॥ ৫৫ ॥

**অন্বয়**

শ্রীনারদঃ উবাচ (নারদ বলিলেন) অনেন (এই শ্রীকৃষ্ণকর্তৃক) উপবৃংহিতৈঃ দেবৈঃ (সম্বর্দ্ধিত দেবগণ) যুধি (যুদ্ধে) নির্জ্জিতাঃ অসুরাঃ (অসুরদিগকে পরাজয় করিলে তাহারা) মায়িনাং পরমাচার্য্যং ময়ং (মায়াবিগণের পরমগুরু ময়দানবের) শরণম্ আযযুঃ (শরণাপন্ন হইল) ॥ ৫৩ ॥

সঃ বিভুঃ (সেই ক্ষমতাশালী ময়দানব) দুর্লক্ষ্যাপায়সংযোগাঃ (যাহাদের তিরোভাব ও আবির্ভাব দুর্লক্ষ্য অর্থাৎ দুর্জ্জেয় ছিল) দুর্ব্বিতর্ক্যপরিচ্ছদাঃ (এবং পরিচ্ছদসমূহ অভাবনীয় ছিল), হৈমীরৌপ্যায়সীঃ তিস্রঃ পুরঃ (সুবর্ণময়ী, রৌপ্যময়ী ও লৌহময়ী তাদৃশী তিনটি পুরী) নির্ম্মায় (নির্ম্মাণ করিয়া) [তেভ্যঃ দদৌ] (অসুরগণকে প্রদান করিলেন) ॥ ৫৪ ॥

নৃপ! (হে রাজন্!) [তখন] তে অসুরসেনান্যঃ (সেই অসুরসেনাপতিগণ) পূর্ব্ববৈরং স্মরন্তঃ (পূর্ব্বশত্রুতা স্মরণ করিয়া) তাভিঃ (ঐ সকল পুরীর দ্বারা) অলক্ষিতাঃ (অলক্ষিত হইয়া) সেশ্বরান্ ত্রীন্ লোকান্ (লোকপালগণের সহিত ত্রিলোককে) নাশয়াঞ্চক্রুঃ (বিনাশ করিতে লাগিল) ॥ ৫৫ ॥

**অনুবাদ**

তাঁহার কীর্ত্তি বিনষ্ট করিয়াছিলেন? এই ভগবান্ শ্রীকৃষ্ণ যে প্রকারে জগদীশ্বর শিবের কীর্ত্তি পুনরায় বিস্তার করিয়াছিলেন, তাহা আনুপূর্ব্বিক আপনি আমার নিকটে বর্ণনা করুন ॥ ৫২ ॥

নারদ বলিলেন—এই ভগবান্ শ্রীকৃষ্ণকর্তৃক সম্বর্দ্ধিত হইয়া দেবগণ যুদ্ধে অসুরগণকে পরাজয় করিলে তাহারা মায়াবিগণের পরমগুরু ময়নামক দানবের শরণাপন্ন হইল ॥ ৫৩ ॥

তখন সেই ক্ষমতাশালী ময়দানব সুবর্ণময়ী, রৌপ্যময়ী ও লৌহময়ী তিনটি পুরী নির্ম্মাণ করিয়া অসুরগণকে প্রদান করিলেন; ঐ সকল পুরীর গমনাগমন দুর্লক্ষ্য ও পরিচ্ছদসমূহ অভাবনীয় ছিল ॥ ৫৪ ॥

হে রাজন্! তখন সেই অসুরসেনাপতিগণ পূর্ব্বশত্রুতা স্মরণ করিয়া ঐ সকল পুরীর দ্বারা অলক্ষিত হইয়া লোকপালগণের সহিত ত্রিলোক বিনাশ করিতে লাগিল ॥ ৫৫ ॥

**টীকা**

যথা চ অনেন কৃষ্ণেন জগদীশিতুঃ কীর্ত্তিরুপচিতা বর্দ্ধিতা তথা কথ্যতাম্ ॥ ৫২ ॥ অনেন শ্রীকৃষ্ণেন উপবৃংহিতৈঃ স্বশক্ত্যা সম্বর্দ্ধিতৈঃ ॥ ৫৩ ॥ দুর্লক্ষ্যাপায়সংযোগাঃ দুর্জ্জেয়ঃ অপায়ঃ তিরোভাবঃ সংযোগঃ আবির্ভাবশ্চ যাসাং তা নির্ম্মায় তেভ্যো দদাবিতি শেষঃ ॥ ৫৪ ॥ পূর্ব্ববৈরমনুস্মরন্তস্তে অসুরাণাং সেনান্যঃ সেনাপতয়ঃ তাভিঃ পূর্ভিঃ সেশ্বরান্ ইন্দ্রাদিসহিতান্ নাশয়াঞ্চক্রুঃ নাশিতবন্তঃ ॥ ৫৫ ॥

ততস্তে সেশ্বরা লোকা উপাসাদ্যেশ্বরং নতাঃ।
ত্রাহি নস্তাবকান্ দেব! বিনষ্টাংস্ত্রিপুরালয়ৈঃ ॥ ৫৬ ॥
অথানুগৃহ্য ভগবান্ মা ভৈষ্টেতি সুরান্ বিভুঃ।
শরং ধনুষি সন্ধায় পুরেষ্বস্ত্রং ব্যমুঞ্চতঃ ॥ ৫৭ ॥
ততোঽগ্নিবর্ণা ইষব উৎপেতুঃ সূর্য্যমণ্ডলাৎ।
যথা ময়ূখসন্দোহা নাদৃশ্যন্ত পুরো যতঃ ॥ ৫৮ ॥

**অন্বয়**

ততঃ (অনন্তর) তে সেশ্বরাঃ লোকাঃ (লোকপালগণের সহিত লোক সকল) ঈশ্বরম্ উপাসাদ্য (রুদ্রদেবের নিকটে গমন করিয়া) নতাঃ (প্রণত হইয়া) দেব! (হে দেব!) ত্রিপুরালয়ৈঃ বিনষ্টান্ তাবকান্ নঃ (অসুরগণ ত্রিপুর আশ্রয় করিয়া আমাদিগকে বিনষ্ট করিতেছে, আমরা আপনারই অনুগত, অতএব আমাদিগকে) ত্রাহি (পরিত্রাণ করুন) [ইতি ঊচুঃ] (ইহা বলিলেন) ॥ ৫৬ ॥

অথ (অনন্তর) বিভুঃ ভগবান্ (মহাপ্রভাব ভগবান্ রুদ্রদেব) সুরান্ (দেবগণকে) মা ভৈষ্ট ইতি অনুগৃহ্য ("তোমরা ভয় করিও না" এইরূপ বলিয়া অনুগ্রহ করতঃ) ধনুষি শরং সন্ধায় (ধনুকে শর অর্থাৎ শস্ত্রবিশেষ যোজনা করিয়া) পুরেষু অস্ত্রং ব্যমুঞ্চত (ঐ পুরত্রয়ে সেই শর নিক্ষেপ করিলেন) ॥ ৫৭ ॥

যথা (যেমন) সূর্য্যমণ্ডলাৎ (সূর্য্যমণ্ডল হইতে) ময়ূখসন্দোহাঃ [উৎপতন্তি] (কিরণজাল উৎপতিত হয়), [তথা] (সেইরূপ) ততঃ (সেই পাশুপতাধিষ্ঠিত শর হইতে) অগ্নিবর্ণাঃ ইষবঃ (অগ্নিবর্ণ বাণসমূহ) উৎপেতুঃ (উৎপতিত হইতে লাগিল), যতঃ (যাহার ফলে) পুরঃ ন অদৃশ্যন্ত (ঐ পুরত্রয় আর দেখা গেল না অর্থাৎ ঐ বাণসমূহে সমাচ্ছন্ন হইল) ॥ ৫৮ ॥

**অনুবাদ**

অনন্তর লোকপালগণের সহিত লোক সকল রুদ্রদেবের নিকটে গমন করিয়া প্রণত হইয়া বলিলেন—হে দেব! অসুরগণ পুরত্রয় আশ্রয় করিয়া আমাদিগকে বিনাশ করিতেছে, আমরা আপনারই অনুগত, অতএব আমাদিগকে পরিত্রাণ করুন ॥ ৫৬ ॥

অনন্তর মহাপ্রভাব ভগবান্ রুদ্রদেব দেবগণকে "তোমরা ভয় করিও না" এইরূপ বলিয়া অনুগ্রহ করতঃ ধনুকে শর অর্থাৎ শস্ত্রবিশেষ যোজনা করিয়া ঐ পুরত্রয়কে লক্ষ্য করিয়া তাহা নিক্ষেপ করিলেন ॥ ৫৭ ॥

সূর্য্যমণ্ডল হইতে যেমন কিরণজাল উৎপতিত হয়, সেইরূপ ঐ পাশুপত-অস্ত্রাধিষ্ঠিত শর হইতে অগ্নিবর্ণ বাণসমূহ উৎপতিত হইতে লাগিল; তাহার ফলে ঐ পুরত্রয় আর দেখা গেল না অর্থাৎ সেই বাণসমূহের দ্বারা পুরত্রয় সমাচ্ছন্ন হইয়া পড়িল ॥ ৫৮ ॥

**টীকা**

উপাসাদ্য নিকটং গত্বা ॥ ৫৬ ॥ শরং শস্ত্রবিশেষং তদেবাস্ত্রম্ অস্ত্রেণ পাশুপতেনাধিষ্ঠিতত্বাৎ ॥ ৫৭ ॥ ততঃ অস্ত্রাধিষ্ঠিতাৎ শরাৎ যতো যেভ্যঃ পুরো নাদৃশ্যন্ত ছন্নাঃ অভবন্ ॥ ৫৮ ॥ তান্ ব্যসূন্ ময়ঃ

তৈঃ স্পৃষ্টা ব্যসবঃ সর্ব্বে নিপেতুঃ স্ম পুরৌকসঃ।
তানানীয় মহাযোগী ময়ঃ কূপরসেঽক্ষিপৎ ॥ ৫৯ ॥
সিদ্ধামৃতরসস্পৃষ্টা বজ্রসারা মহৌজসঃ।
উত্তস্থুর্মেঘদলনা বৈদ্যুতা ইব বহ্নয়ঃ ॥ ৬০ ॥
বিলোক্য ভগ্নসংকল্পং বিমনস্কং বৃষধ্বজম্।
তদায়ং ভগবান্ বিষ্ণুস্তত্রোপায়মকল্পয়ৎ ॥ ৬১ ॥
বৎসশ্চাসীৎ তদা ব্রহ্মা স্বয়ং বিষ্ণুরয়ং হি গৌঃ।
প্রবিশ্য ত্রিপুরং কালে রসকূপামৃতং পপৌ ॥ ৬২ ॥

**অন্বয়**

তৈঃ স্পৃষ্টাঃ ( ঐ সকল বাণের দ্বারা বিদ্ধ হইয়া ) সর্ব্বে পুরৌকসঃ ( সেই পুরত্রয়বাসী অসুরগণ ) ব্যসবঃ [ সন্তঃ ] ( প্রাণশূন্য হইয়া ) নিপেতুঃ স্ম ( নিপতিত হইল ) ; মহাযোগী ময়ঃ ( মহাযোগী ময়দানব ) তান্ আনীয় ( তাহাদিগকে আনিয়া ) কূপরসে অক্ষিপৎ ( স্বনির্ম্মিত কূপস্থ সিদ্ধামৃত রসে নিক্ষেপ করিল ) ॥ ৫৯ ॥

সিদ্ধামৃতরসস্পৃষ্টাঃ [ অসুরাঃ ] ( সিদ্ধ অমৃতরসে সংস্পৃষ্ট হইবামাত্র ঐ অসুরগণ ) বজ্রসারাঃ মহৌজসঃ ( বজ্রতুল্য দৃঢ় ও মহাবলশালী হইয়া ) মেঘদলনাঃ বৈদ্যুতাঃ বহ্নয়ঃ ইব ( মেঘভেদী বৈদ্যুতিক অগ্নির ন্যায় ) উত্তস্থুঃ ( উত্থিত হইল ) ॥ ৬০ ॥

তদা ( তখন ) ভগ্নসঙ্কল্পং বৃষধ্বজং ( সঙ্কল্প ব্যর্থ হওয়ায় রুদ্রদেবকে ) বিমনস্কং বিলোক্য ( বিমনস্ক অর্থাৎ দুঃখিত দর্শন করিয়া ) অয়ং ভগবান্ বিষ্ণুঃ ( এই ভগবান্ বিষ্ণু ) তত্র ( ঐ বিষয়ে ) উপায়ম্ অকল্পয়ৎ ( এক উপায় উদ্ভাবন করিলেন ) ॥ ৬১ ॥

তদা ( তখন ) ব্রহ্মা বৎসঃ আসীৎ ( ব্রহ্মা বৎস হইলেন ) অয়ং বিষ্ণুঃ চ স্বয়ং হি ( এবং এই বিষ্ণু

**অনুবাদ**

সেই পুরত্রয়ে যে সকল অসুর বাস করিত, তাহারা ঐ সকল বাণের দ্বারা বিদ্ধ হওয়ায় প্রাণশূন্য হইয়া নিপতিত হইল ; তখন মহাযোগী ময়দানব তাহাদিগকে আনিয়া স্বনির্ম্মিত কূপস্থ সিদ্ধ অমৃতরসে নিক্ষেপ করিলেন ॥ ৫৯ ॥

সিদ্ধ অমৃতরসে সংস্পৃষ্ট হইবামাত্র ঐ অসুরগণ বজ্রতুল্য দৃঢ় ও মহাবলশালী হইয়া মেঘভেদী বৈদ্যুতিক অগ্নির ন্যায় উত্থিত হইল ॥ ৬০ ॥

তখন সঙ্কল্প ব্যর্থ হওয়ায় রুদ্রদেবকে বিমনস্ক অর্থাৎ দুঃখিত হইতে দেখিয়া এই ভগবান্ বিষ্ণু ঐ বিষয়ে এক উপায় উদ্ভাবন করিলেন ॥ ৬১ ॥

তখন দেবগণের সমৃদ্ধি ও অসুরগণের অসমৃদ্ধিজনক কাল উপস্থিত হইলে ব্রহ্মা বৎস

**টীকা**

কূপরসে স্বনির্ম্মিতকূপস্থসিদ্ধামৃতরসে ॥ ৫৯ ॥ বজ্রস্যেব সারঃ কাঠিন্যং যেষাং, মহৌজসো মহাবলাঃ মেঘদলনা মেঘভেদিনস্তড়িদ্রূপা বহ্নয় ইবোত্তস্থুঃ ॥ ৬০ ॥ ৬১ ॥ কালে সুরাসুরসমৃদ্ধ্যসমৃদ্ধিকরে ॥ ৬২ ॥

তেঽসুরা হ্যপি পশ্যন্তো ন ন্যষেধন্ বিমোহিতাঃ।
তদ্বিজ্ঞায় মহাযোগী রসপালানিদং জগৌ ॥ ৬৩ ॥
স্ময়ন্ বিশোকঃ শোকার্ত্তান্ স্মরন্ দৈবগতিঞ্চ তাম্।
দেবোঽসুরো নরোঽন্যো বা নেশ্বরোঽস্তীহ কশ্চন ॥ ৬৪ ॥
আত্মনোঽন্যস্য বাদিষ্টং দৈবেনাপোহিতুং দ্বয়োঃ ॥ ৬৫ ॥

**অন্বয়**

স্বয়ং ) গৌঃ [ ভূত্বা ] ( ধেনু হইয়া ) কালে ( দেবগণের সমৃদ্ধিজনক কাল উপস্থিত হইলে ) ত্রিপুরং প্রবিশ্য ( সেই পুরত্রয়ে প্রবেশ করিয়া ) রসকূপামৃতং পপৌ ( কূপস্থ সিদ্ধ অমৃতরস পান করিয়া ফেলিলেন ) ॥ ৬২ ॥

তে অসুরাঃ ( সেই অমৃতরসের রক্ষক অসুরগণ ) বিমোহিতাঃ ( বিমোহিত হওয়ায় ) [ তৎ ] পশ্যন্তঃ অপি হি ( তাহা দর্শন করিয়াও ) ন ন্যষেধন্ ( নিষেধ করিল না )। মহাযোগী ( মহাযোগী ময়দানব ) তৎ বিজ্ঞায় ( সেই অমৃতরসপানের বৃত্তান্ত অবগত হইয়া ) তাং দৈবগতিং চ স্মরন্ ( উহা দৈবাধীন ঘটিয়াছে চিন্তা করিয়া ) [ স্বয়ং ] বিশোকঃ স্ময়ন্ ( স্বয়ং শোকরহিত হইয়া হাসিতে হাসিতে ) শোকার্ত্তান্ রসপালান্ ( শোকার্ত্ত সেই অমৃতরসরক্ষক অসুরদিগকে ) ইদম্ জগৌ ( ইহা বলিল )—[ হে অসুরগণ ! ] আত্মনঃ ( নিজের ), অন্যস্য ( অন্যের ) দ্বয়োঃ বা ( অথবা উভয়ের প্রতি ) ইহ ( ইহলোকে ) দৈবেন আদিষ্টম্ ( দৈবকর্ত্তৃক যাহা বিহিত হয়, তাহার ) অপোহিতুম্ ( পরিহার অর্থাৎ অন্যথা করিতে ) দেবঃ অসুরঃ ( দেব, অসুর ), নরঃ ( মনুষ্য ) অন্যঃ বা কশ্চন ( বা অন্য কেহ ) ন ঈশ্বরঃ অস্তি ( সমর্থ হয় না ) ॥ ৬৩ ॥ ৬৪ ॥ ৬৫ ॥

**অনুবাদ**

হইলেন এবং এই বিষ্ণু স্বয়ং ধেনু হইয়া সেই পুরত্রয়ে প্রবেশ করিয়া কূপস্থ সিদ্ধ অমৃতরস পান করিয়া ফেলিলেন ॥ ৬২ ॥

সেই অমৃতরসের রক্ষক অসুরগণ বিমোহিত ছিল বলিয়া ঐ অমৃতরসপানের ব্যাপার দর্শন করিয়াও নিষেধ করিল না। মহাযোগী ময়দানব সেই বৃত্তান্ত জানিতে পারিয়া উহা দৈবাধীন ঘটিয়াছে চিন্তা করিয়া শোকপরিত্যাগপূর্ব্বক হাসিতে হাসিতে শোকার্ত্ত সেই অসুরদিগকে ইহা বলিলেন,—হে অসুরগণ ! নিজের, অন্যের কিম্বা উভয়ের প্রতি ইহলোকে দৈবকর্ত্তৃক যাহা বিহিত হয়, তাহার অন্যথা অর্থাৎ পরিহার করিতে দেব, অসুর, মনুষ্য অথবা অন্য কেহই সমর্থ হয় না ॥ ৬৩ ॥ ৬৪ ॥ ৬৫ ॥

**টীকা**

আত্মনোঽন্যস্য বা দ্বয়োর্ব্বা দৈবেন কর্ম্মফলদাত্রা আদিষ্টং প্রাপিতং ফলমপোহিতুং পরিহর্ত্তুং দেবঃ অসুরঃ নরঃ বা নেশ্বরঃ সমর্থো নাস্তি ; অসৌ শ্রীকৃষ্ণঃ ধর্ম্মাদিভিঃ স্বশক্তিভিঃ সহ প্রাধানিকং প্রধনঃ সংগ্রামঃ তদর্হং রথাদিকং ব্যধাৎ ॥ ৬৩ ॥ ৬৪ ॥ ৬৫ ॥ ৬৬ ॥ সন্নদ্ধো বর্দ্ধিতঃ অভিজিতি মধ্যাহ্নে ॥ ৬৭ ॥ ৬৮ ॥ বিমানশতানি সঙ্কুলানি সঙ্কীর্ণানি যেষাং তে দেবাদয়ঃ জয়েতি ব্রুবন্তঃ

অথাসৌ শক্তিভিঃ স্বাভিঃ শম্ভোঃ প্রাধানিকং ব্যধাৎ।
ধর্ম্মজ্ঞানবিরক্ত্যৃদ্ধিতপোবিদ্যাক্রিয়াদিভিঃ ॥ ৬৬ ॥
রথং সূতং ধ্বজং বাহান্ ধনুর্বর্ম্ম শরাদি যৎ।
সন্নদ্ধো রথমাস্থায় শরং ধনুরুপাদদে ॥ ৬৭ ॥
শরং ধনুষি সন্ধায় মুহূর্ত্তেঽভিজিতীশ্বরঃ।
দদাহ তেন দুর্ভেদ্যা হরোঽথ ত্রিপুরো নৃপ ! ॥ ৬৮ ॥
দিবি দুন্দুভয়ো নেদুর্বিমানশতসঙ্কুলাঃ।
দেবর্ষিপিতৃসিদ্ধেশা জয়েতি কুসুমোৎকরৈঃ।
অবাকিরন্ জগুর্হৃষ্টা ননৃতুশ্চাপ্সরোগণাঃ ॥ ৬৯ ॥

**অন্বয়**

অথ ( অনন্তর ) অসৌ ( শ্রীকৃষ্ণ ) ধর্ম্মজ্ঞানবিরক্ত্যৃদ্ধিতপোবিদ্যাক্রিয়াদিভিঃ ( ধর্ম্ম, জ্ঞান, বৈরাগ্য, ঋদ্ধি, তপস্যা, বিদ্যা ও ক্রিয়াদি ) স্বাভিঃ শক্তিভিঃ ( স্বকীয় শক্তিসমূহের দ্বারা ) শম্ভোঃ ( রুদ্রদেবের ) রথং সূতং ধ্বজং বাহান্ ধনুঃ বর্ম্ম শরাদি যৎ প্রাধানিকং ( রথ, সারথি, ধ্বজ, অশ্ব, ধনু, বর্ম্ম ও শরাদি যুদ্ধোপকরণ ) ব্যধাৎ ( বিধান করিয়া দিলেন ); [ তদা রুদ্রঃ চ ] ( তখন রুদ্রদেব ) সন্নদ্ধঃ ( সম্বর্দ্ধিত হইয়া ) রথম্ আস্থায় ( রথে আরোহণ করিয়া ) ধনুঃ শরম্ উপাদদে ( ধনু ও শর গ্রহণ করিলেন ) ॥ ৬৬ ॥ ৬৭ ॥

নৃপ ! ( হে রাজন্ ! ) অথ ( অনন্তর ) ঈশ্বরঃ হরঃ ( ঈশ্বর রুদ্রদেব ) অভিজিতি মুহূর্ত্তে ( মধ্যাহ্ন-কালে ) ধনুষি শরং সন্ধায় ( ধনুকে শর যোজনা করিয়া ) তেন ( তাহার দ্বারা ) দুর্ভেদ্যাঃ ত্রিপুরঃ ( দুর্ভেদ্য তিনটি পুরীই ) দদাহ ( দগ্ধ করিয়া ফেলিলেন ) ॥ ৬৮ ॥

দিবি ( স্বর্গে ) দুন্দুভয়ঃ নেদুঃ ( দুন্দুভিধ্বনি হইল ) ; বিমানশতসঙ্কুলাঃ ( শত শত বিমানসমাকীর্ণ ) দেবর্ষিপিতৃসিদ্ধেশাঃ ( দেবগণ, ঋষিগণ, পিতৃগণ ও সিদ্ধেশ্বরগণ ) জয়েতি [ বদন্তঃ ] ( "জয়যুক্ত হউন" বলিতে বলিতে ) কুসুমোৎকরৈঃ অবাকিরন্ ( পুষ্পবৃষ্টি করিতে লাগিলেন ) ; [ গন্ধর্ব্বাঃ ] হৃষ্টাঃ ( গন্ধর্ব্বগণ

**অনুবাদ**

অনন্তর শ্রীকৃষ্ণ ধর্ম্ম, জ্ঞান, বৈরাগ্য, ঋদ্ধি, তপস্যা, বিদ্যা ও ক্রিয়াদি স্বকীয় শক্তিসমূহের দ্বারা রুদ্রদেবের রথ, সারথি, ধ্বজ, ধনু, বর্ম্ম ও শরাদি যুদ্ধোপকরণ বিধান করিয়া দিলেন ; তখন রুদ্রদেবও সম্বর্দ্ধিত হইয়া রথে আরোহণপূর্ব্বক ধনু ও শর গ্রহণ করিলেন ॥ ৬৬ ॥ ৬৭ ॥

হে রাজন্ ! অনন্তর ঈশ্বর রুদ্রদেব মধ্যাহ্নকালে ধনুকে শর যোজনা করিয়া তাহার দ্বারা দুর্ভেদ্য তিনটি পুরীই দগ্ধ করিয়া ফেলিলেন ॥ ৬৮ ॥

তখন স্বর্গে দুন্দুভিধ্বনি হইল ; শত শত বিমানে সমাগত দেবগণ, ঋষিগণ, পিতৃগণ

**টীকা**

কুসুমোৎকরৈরবাকিরন্ ববৃষুঃ ॥ ৬৯ ॥ ৭০ ॥ আত্মনঃ স্বস্য নৃলোকং ভক্তজনং স্বমায়য়া বিড়ম্বমানস্য স্বকৃপয়া অনুকুর্ব্বতঃ তৎতদ্ভক্তানুরূপং চেষ্টিতং কুর্ব্বতঃ অস্য শ্রীকৃষ্ণস্য হরেঃ ভক্তদুঃখহারিণঃ

এবং দগ্ধ্বা পুরস্তিস্রো ভগবান্ পুরহা নৃপ।।
ব্রহ্মাদিভিঃ স্তূয়মানঃ স্বং ধাম প্রত্যপদ্যত ॥ ৭০ ॥
এবং বিধান্যস্য হরেঃ স্বমায়য়া বিড়ম্বমানস্য নৃলোকমাত্মনঃ।
বীর্য্যাণি গীতান্যৃষিভির্জগদ্‌গুরো·র্লোকং পুনানান্যপরং বদামি কিম্ ॥৭১॥

ইতি শ্রীমদ্ভাগবতে মহাপুরাণে পারমহংস্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং সপ্তমস্কন্ধে
যুধিষ্ঠিরনারদ-সংবাদে ত্রিপুরবিজয়ো নাম দশমোঽধ্যায়ঃ ॥ ১০ ॥

**অন্বয়**

আনন্দিত হইয়া) জগুঃ (গান করিতে লাগিলেন) অপ্‌সরোগণাঃ চ (এবং অপ্‌সরোগণ) ননৃতুঃ (নৃত্য করিতে লাগিলেন) ॥ ৬৯ ॥

নৃপ! (হে মহারাজ যুধিষ্ঠির!) ভগবান্ পুরহা (ভগবান্ ত্রিপুরনাশক রুদ্রদেব) এবং (এইরূপে) তিস্রঃ পুরঃ দগ্ধ্বা (পুরত্রয় দগ্ধ করিয়া) ব্রহ্মাদিভিঃ (ব্রহ্মাদি দেবগণকর্ত্তৃক) স্তূয়মানঃ (স্তুত হইয়া) স্বং ধাম প্রত্যপদ্যত (স্বীয় ধামে প্রত্যাগমন করিলেন) ॥ ৭০ ॥

স্বমায়য়া (স্বীয় কৃপাহেতু) আত্মনঃ নৃলোকং বিড়ম্বমানস্য (যিনি নিজ ভক্তজনের অনুরূপ লীলা বিস্তার করিয়া থাকেন), অস্য জগদ্‌গুরোঃ হরেঃ (তাদৃশ এই জগদ্‌গুরু শ্রীহরির) এবম্বিধানি (এই প্রকার) লোকং পুনানানি (ত্রিভুবনপাবক) ঋষিভিঃ গীতানি বীর্য্যাণি [সন্তি] (ও ঋষিগণকর্ত্তৃক পরিকীর্ত্তিত বহু পরাক্রমগাথা আছে); [তাহার মধ্যে কিঞ্চিৎ আমি বর্ণনা করিলাম]; অপরং কিং বদামি? (এক্ষণে অপর কি বলিব?) ॥ ৭১ ॥

**অনুবাদ**

ও সিদ্ধেশ্বরগণ "জয়যুক্ত হউন" বলিতে বলিতে পুষ্পবৃষ্টি করিতে লাগিলেন; গন্ধর্ব্বগণ আনন্দিত হইয়া গান করিতে লাগিলেন এবং অপ্‌সরোগণ নৃত্য করিতে লাগিলেন ॥ ৬৯ ॥

হে মহারাজ যুধিষ্ঠির! ভগবান্ ত্রিপুরারি এইরূপে পুরত্রয় দগ্ধ করিয়া ব্রহ্মাদি দেবগণকর্ত্তৃক স্তুত হইয়া স্বীয় ধামে প্রত্যাগমন করিলেন ॥ ৭০ ॥

স্বীয় কৃপাহেতু যিনি নিজ ভক্তগণের অনুরূপ লীলা বিস্তার করিয়া থাকেন, সেই জগদ্‌গুরু শ্রীহরির এই প্রকার ত্রিভুবনপাবক ও ঋষিগণকর্ত্তৃক পরিকীর্ত্তিত বহু পরাক্রমগাথা আছে; তাহার মধ্যে আমি কিঞ্চিৎ বর্ণনা করিলাম। হে মহারাজ যুধিষ্ঠির! এক্ষণে আর কি বলিব? ॥ ৭১ ॥

দশম অধ্যায়ের অনুবাদ সমাপ্ত ॥ ১০ ॥

**টীকা**

লোকান্ পুনানানি বীর্য্যাণি ঋষিভির্গীতানি এবম্বিধানি সন্তি; তত্র কিঞ্চিদুক্তম্; অপরং কিং বদামি তদুচ্যতামিতি শেষঃ ॥ ৭১ ॥

ইতি শ্রীমদ্ভাগবতে মহাপুরাণে সপ্তমস্কন্ধীয়ে শ্রীমচ্ছুকদেবকৃত-
সিদ্ধান্তপ্রদীপে দশমাধ্যায়ার্থপ্রকাশঃ ॥ ১০ ॥

---

# একাদশোঽধ্যায়ঃ

শ্রীশুক উবাচ

শ্রুত্বেহিতং সাধুসভাসভাজিতং মহত্তমাগ্রণ্য উরুক্রমাত্মনঃ।
যুধিষ্ঠিরো দৈত্যপতের্ম্মুদান্বিতঃ পপ্রচ্ছ ভূয়স্তনয়ং স্বয়ম্ভুবঃ ॥ ১ ॥

শ্রীযুধিষ্ঠির উবাচ

ভগবন্! শ্রোতুমিচ্ছামি নৃণাং ধর্ম্মং সনাতনম্।
বর্ণাশ্রমাচারযুতং যৎ পুমান্ বিন্দতে পরম্ ॥ ২ ॥

**অন্বয়**

[ এই অধ্যায়ে মনুষ্যগণের সাধারণ ধর্ম্ম এবং বিশেষরূপে চতুর্ব্বর্ণের ধর্ম্ম ও স্ত্রীধর্ম্ম বর্ণনা করা হইতেছে ] শ্রীশুকঃ উবাচ ( শুকদেব বলিলেন ) মহত্তমাগ্রণ্যঃ ( হরিধ্যাননিষ্ঠ মহাজনগণের অগ্রণী ) উরুক্রমাত্মনঃ ( ভগবচ্চিত্ত ) দৈত্যপতেঃ ( দৈত্যপতি প্রহ্লাদের ) সাধুসভাসভাজিতং ( সজ্জনগণের সভায় প্রশংসিত ) ঈহিতম্ ( সুচরিত্র ) শ্রুত্বা ( শ্রবণ করিয়া ) যুধিষ্ঠিরঃ ( যুধিষ্ঠির ) মুদান্বিতঃ ( আনন্দিত হইয়া ) ভূয়ঃ ( পুনরায় ) স্বয়ম্ভুবঃ তনয়ং ( ব্রহ্মার পুত্র নারদকে ) পপ্রচ্ছ ( জিজ্ঞাসা করিলেন ) ॥ ১ ॥

শ্রীযুধিষ্ঠিরঃ উবাচ ( যুধিষ্ঠির বলিলেন ) ভগবন্! ( হে ভগবন্! ) [ অহং ] ( আমি ) নৃণাং ( মনুষ্যগণের ) বর্ণাশ্রমাচারযুতং ( বর্ণাশ্রমাচারযুক্ত ) সনাতনং ধর্ম্মং ( সনাতন ধর্ম্ম অর্থাৎ নিত্যসিদ্ধ বেদপ্রোক্ত ধর্ম্ম ) শ্রোতুম্ ইচ্ছামি ( শ্রবণ করিতে ইচ্ছা করি ) ; যৎ ( যে ধর্ম্ম হইতে ) পুমান্ ( পুরুষ ) [ জ্ঞান ও ভক্তিক্রমে ] পরং বিন্দতে ( পরমেশ্বরকে লাভ করিয়া থাকে ) ॥ ২ ॥

**অনুবাদ**

[ এই অধ্যায়ে মনুষ্যগণের সাধারণ ধর্ম্ম এবং বিশেষরূপে চতুর্ব্বর্ণের ধর্ম্ম ও স্ত্রীধর্ম্ম বর্ণনা করা হইতেছে।] শুকদেব বলিলেন—হে মহারাজ পরীক্ষিৎ! হরিধ্যাননিষ্ঠ মহাজনগণের অগ্রণী দৈত্যপতি প্রহ্লাদের সুচরিত্র সজ্জনগণের সভায় প্রশংসিত হইয়া থাকে, ঐ প্রহ্লাদচরিত্র শ্রবণ করিয়া মহারাজ যুধিষ্ঠির আনন্দিত হইলেন এবং পুনরায় ব্রহ্মার পুত্র নারদকে জিজ্ঞাসা করিলেন ॥ ১ ॥

যুধিষ্ঠির বলিলেন—হে ভগবন্! আমি আপনার নিকটে মনুষ্যগণের বর্ণাশ্রমাচারযুক্ত সনাতন ধর্ম্ম শ্রবণ করিতে ইচ্ছা করি; ঐ ধর্ম্ম হইতে পুরুষ জ্ঞান ও ভক্তির দ্বারা ক্রমে পরমেশ্বরকে লাভ করিয়া থাকে ॥ ২ ॥

**টীকা**

এবমতিক্রান্তেন গ্রন্থেন ভগবৎপ্রিয়ো ভক্তিযোগো জ্ঞানযোগশ্চ বর্ণিতঃ। অথ তৎপ্রিয়ঃ কর্ম্মযোগঃ পঞ্চভিরধ্যায়ৈঃ বর্ণ্যতে। তত্র একাদশেনাধ্যায়েন সর্ব্বেষামধিকারিণাং সাধারণাঃ ধর্ম্মাঃ, বিশেষতশ্চ বর্ণানাং স্ত্রীণাং চ ধর্ম্মা বর্ণ্যন্তে। যুধিষ্ঠিরঃ মহত্তমা হরিধ্যাননিষ্ঠাঃ তেষামগ্রং হরিধ্যানং নয়তি বহতীতি মহত্তমাগ্রণীঃ তস্য মহত্তমাগ্রণ্যঃ যতঃ উরুক্রমে হরৌ আত্মা মনো যস্য তস্য দৈত্যপতেঃ প্রহ্লাদস্য সাধুসভাসু সভাজিতং প্রশংসিতমীহিতং হরিজ্ঞানভক্তিগর্ভং সুচরিতং শ্রুত্বা পুনর্জ্ঞানভক্তিসাধনভূতকর্ম্ম-

ভবান্ প্রজাপতেঃ সাক্ষাদাত্মজঃ পরমেষ্ঠিনঃ।
সুতানাং সম্মতো ব্রহ্মংস্তপোযোগসমাধিভিঃ ॥ ৩ ॥
নারায়ণপরা বিপ্রা ধর্ম্মং গুহ্যং পরং বিদুঃ।
করুণাঃ সাধবঃ শান্তাস্ত্বদ্বিধা ন তথাপরে ॥ ৪ ॥

শ্রীনারদ উবাচ

নত্বা ভগবতেঽজায় লোকানাং ধর্ম্মসেতবে।
বক্ষ্যে সনাতনং ধর্ম্মং নারায়ণমুখাচ্ছ তম্ ॥ ৫ ॥

**অন্বয়**

ব্রহ্মন্! (হে ব্রহ্মন্!) ভবান্ (আপনি) সাক্ষাৎ প্রজাপতেঃ পরমেষ্ঠিনঃ (সাক্ষাৎ প্রজাপতি পরমেষ্ঠী ব্রহ্মার) আত্মজঃ (পুত্র) তপোযোগসমাধিভিঃ (এবং তপস্যা, যোগ ও সমাধিহেতু) সুতানাং (মরীচ্যাদি পুত্রগণের মধ্যে) সম্মতঃ (আপনিই তাঁহার অতি প্রিয়) ॥ ৩ ॥

ত্বদ্বিধাঃ (আপনার ন্যায়) করুণাঃ (দয়ালু) শান্তাঃ (শমগুণাবলম্বী) সাধবঃ (সাধু) নারায়ণপরাঃ বিপ্রাঃ (নারায়ণপরায়ণ বিপ্রগণ) গুহ্যং পরং ধর্ম্মং (গোপনীয় পরম ধর্ম্ম) (যথা] (যেরূপ) বিদুঃ (অবগত আছেন), অপরে তথা ন (অপরে সেইরূপ অবগত নহেন); [অতএব আপনার মত মহাজনগণই উপদেশ করিতে সমর্থ হইয়া থাকেন] ॥ ৪ ॥

শ্রীনারদঃ উবাচ (নারদ বলিলেন) [হে মহারাজ যুধিষ্ঠির!] যঃ তু (যে নারায়ণঋষি) ধর্ম্মতঃ দাক্ষায়ণ্যাং (ধর্ম্মের ঔরসে ও তাঁহাব পত্নী দক্ষকন্যা মূর্ত্তির গর্ভে) আত্মনা (স্বেচ্ছায়) অংশেন (স্বীয় অংশে) [নরঋষির সহিত] অবতীর্য্য (অবতীর্ণ হইয়া) লোকানাং স্বস্তয়ে (লোকসমূহের মঙ্গলের নিমিত্ত) বদরিকাশ্রমে তপঃ অধ্যাস্তে (বদরিকাশ্রমে তপস্যা করিতেছেন), [অহং] (আমি) লোকানাং ধর্ম্মসেতবে

**অনুবাদ**

হে ব্রহ্মন্! আপনি সাক্ষাৎ প্রজাপতি পরমেষ্ঠী ব্রহ্মার পুত্র এবং তপস্যা, যোগ ও সমাধিহেতু মরীচ্যাদি পুত্রগণের মধ্যে আপনিই তাঁহার অতিপ্রিয় ॥ ৩ ॥

আপনার মত দয়ালু, শমগুণাবলম্বী, সাধু ও নারায়ণপরায়ণ বিপ্রগণ গুহ্য পরম-ধর্ম্ম যেরূপ অবগত আছেন, অপরে সেইরূপ অবগত নহেন; অতএব আপনার মত মহাজনগণই উপদেশ করিতে সমর্থ ॥ ৪ ॥

নারদ বলিলেন—হে মহারাজ যুধিষ্ঠির! যে নারায়ণঋষি ধর্ম্মের ঔরসে ও তৎপত্নী দক্ষকন্যা মূর্ত্তির গর্ভে স্বেচ্ছায় স্বীয় অংশে নরঋষির সহিত অবতীর্ণ হইয়া লোকসমূহের মঙ্গলের নিমিত্ত বদরিকাশ্রমে তপস্যা করিতেছেন, আমি লোকসমূহের ধর্ম্মমর্য্যাদাস্বরূপ সেই ভগবান্

**টীকা**

যোগজ্ঞানার্থং স্বয়ম্ভুবস্তনয়ং নারদং পপ্রচ্ছ ॥ ১ ॥ সনাতনম্ নিত্যসিদ্ধবেদপ্রোক্তম্, যৎ যতো ধর্ম্মাৎ জ্ঞানভক্তিদ্বারা পরং পরমেশ্বরং বিন্দতে প্রাপ্নোতি ॥ ২ ॥ পরমেষ্ঠিনঃ সাক্ষাৎ সুতঃ, সুতানাং মরীচ্যাদীনাং মধ্যে তপ-আদিনিমিত্তৈঃ সম্মতঃ প্রীতিবিষয়শ্চ ॥ ৩ ॥ ভবদ্বিধা নারায়ণপরা এব ধর্ম্মং জানন্তি, তে এব উপদেষ্টুং কুশলাঃ নান্যে ইত্যাহ—নারায়ণপরা ইতি ॥ ৪ ॥ অজায় শ্রীনারায়ণায় ॥ ৫ ॥ যঃ

যোঽবতীর্য্যাত্মনাংশেন দাক্ষায়ণ্যাস্তু ধর্ম্মতঃ।
লোকানাং স্বস্তয়েঽধ্যাস্তে তপো বদরিকাশ্রমে ॥ ৬ ॥
ধর্ম্মমূলং হি ভগবান্ সর্ব্ববেদময়ো হরিঃ।
স্মৃতঞ্চ তদ্বিদাং রাজন্! যেন চাত্মা প্রসীদতি ॥৭॥
সত্যং দয়া তপঃ শৌচং তিতিক্ষেক্ষা শমো দমঃ।
অহিংসা ব্রহ্মচর্য্যঞ্চ ত্যাগঃ স্বাধ্যায় আর্জ্জবম্ ॥ ৮ ॥

**অন্বয়**

(লোকসমূহের ধর্ম্মমর্য্যাদাস্বরূপ) ভগবতে অজায় (সেই ভগবান্ নারায়ণঋষিকে) নত্বা (নমস্কার করিয়া) নারায়ণমুখাৎ শ্রুতম্ (সেই নারায়ণঋষির মুখ হইতে শ্রুত) সনাতনং ধর্ম্মং বক্ষ্যে (সনাতন ধর্ম্ম বর্ণনা করিব) ॥ ৫ ॥ ৬ ॥

রাজন্! (হে রাজন্!) সর্ব্ববেদময়ঃ ভগবান্ হরিঃ হি (সর্ব্ববেদমূর্ত্তি ভগবান্ শ্রীহরি) তদ্বিদাম্ স্মৃতং চ (ও বেদবিদ্গণের স্মৃতিই) ধর্ম্মমূলম্ (ধর্ম্মের মূল অর্থাৎ প্রমাণ); যেন চ (ঐ ধর্ম্মের দ্বারা) আত্মা (পরমাত্মা) প্রসীদতি (প্রসন্ন হইয়া থাকেন) ॥ ৭ ॥

[মনুষ্যগণের সাধারণ ধর্ম্ম বলিতেছেন।] পাণ্ডব! (হে যুধিষ্ঠির!) সত্যং (সত্য), দয়া (দয়া), তপঃ (তপস্যা অর্থাৎ একাদশীর উপবাস প্রভৃতি ব্রত), শৌচং (শৌচ), তিতিক্ষা (সহিষ্ণুতা), ঈক্ষা (বিবেকজ্ঞান), শমঃ (অন্তরিন্দ্রিয়সংযম), দমঃ (বাহেন্দ্রিয় সংযম), অহিংসা (অহিংসা), ব্রহ্মচর্য্যং চ (ব্রহ্মচর্য্য), ত্যাগঃ (দান), স্বাধ্যায়ঃ (অধিকার অনুসারে গুরুর বাক্য ধারণ), আর্জ্জবম্ (সরলতা),

**অনুবাদ**

নারায়ণঋষিকে নমস্কার করিয়া তাঁহারই মুখ হইতে শ্রুত সনাতন ধর্ম্ম বর্ণনা করিব ॥ ৫ ॥ ৬ ॥

হে রাজন্! সর্ব্ববেদমূর্ত্তি ভগবান্ শ্রীহরি ও বেদবিদ্গণের স্মৃতিই ধর্ম্মের মূল অর্থাৎ প্রমাণ; ঐ ধর্ম্মের দ্বারা পরমাত্মা প্রসন্ন হইয়া থাকেন ॥ ৭ ॥

[মনুষ্যগণের সাধারণ ধর্ম্ম বলিতেছেন]—হে পাণ্ডব! সত্য, দয়া, তপস্যা অর্থাৎ একাদশীর উপবাসাদি ব্রত, শৌচ, সহিষ্ণুতা, ঈক্ষা অর্থাৎ কি যুক্ত, কি অযুক্ত, তদ্বিষয়ে বিবেকজ্ঞান, শম অর্থাৎ অন্তরিন্দ্রিয়সংযম, দম অর্থাৎ বহিরিন্দ্রিয়সংযম, অহিংসা, ব্রহ্মচর্য্য, দান, স্বাধ্যায় অর্থাৎ অধিকার অনুসারে গুরুর বাক্য ধারণ, সরলতা, সন্তোষ অর্থাৎ ন্যায়পথে প্রাপ্ত অন্নাদি ভোগ্যবস্তুতে পর্য্যাপ্তবুদ্ধি, সমদর্শী সাধুগণের সেবা, অধার্ম্মিকগণের যাদৃশ আচরণ, ধীরে ধীরে তাদৃশ আচরণ পরিত্যাগ, মনুষ্যগণের বিপরীত ফলজনক কার্য্যে অবজ্ঞা

**টীকা**

ধর্ম্মতস্তদ্ভার্য্যায়াং দাক্ষায়ণ্যাং মূর্ত্তৌ আত্মনা স্বেচ্ছয়া অংশেন স্বাংশেন নরেণ সহ অবতীর্য্য লোকানাং স্বস্তয়ে তপোঽধ্যাস্তে ॥৬॥ ধর্ম্মে প্রমাণমাহ—ধর্ম্মমূলমিতি। যেন আত্মা পরমাত্মা প্রসীদতি তস্য ধর্ম্মস্য সর্ব্ববেদময়ো বেদমূর্ত্তিঃ ভগবান্ মূলং প্রবর্ত্তকঃ প্রমাণমিত্যর্থঃ। তদ্বিদাং বেদবিদাম্ স্মৃতং স্মৃতিশ্চ ধর্ম্মমূলম্ ॥ ৭ ॥ প্রথমং সর্ব্বসাধারণং ধর্ম্মমাহ—সত্যমিতি পঞ্চভিঃ। সত্যং সার্ব্বত্রিকং যাথার্থ্যং, তপঃ একাদশ্যুপবাসাদিঃ, ঈক্ষা হেয়োপাদেয়বিবেকঃ, শমোঽন্তরিন্দ্রিয়সংযমঃ, দমো বাহেন্দ্রিয়সংযমঃ, ত্যাগো দানম্, স্বাধ্যায়ো যথাধিকারং

সন্তোষঃ সমদৃক্‌সেবা গ্রাম্যেহোপরমঃ শনৈঃ।
নৃণাং বিপর্য্যয়েহেক্ষা মৌনমাত্মবিমর্শনম্ ॥ ৯ ॥
অন্নাদ্যাদেঃ সংবিভাগো ভূতেভ্যশ্চ যথার্হতঃ।
তেম্বাত্মদেবতাবুদ্ধিঃ সুতরাং নৃষু পাণ্ডব ! ॥ ১০ ॥
শ্রবণং কীর্ত্তনঞ্চাস্য স্মরণং মহতাং গতেঃ।
সেবেজ্যাবনতির্দাস্যং সখ্যমাত্মসমর্পণম্ ॥ ১১ ॥
নৃণাময়ং পরো ধর্ম্মঃ সর্ব্বেষাং সমুদাহৃতঃ।
ত্রিংশল্লক্ষণবান্ রাজন্ ! সর্ব্বাত্মা যেন তুষ্যতি ॥ ১২ ॥

**অন্বয়**

সন্তোষঃ (ন্যায়পথে লব্ধ অন্নাদিতে পর্য্যাপ্তবুদ্ধি), সমদৃক্‌সেবা (সমদর্শী সাধুগণের সেবা), শনৈঃ গ্রাম্যেহোপরমঃ (অধার্ম্মিকগণের যাদৃশ আচরণ, ধীরে ধীরে তাদৃশ আচরণ পরিত্যাগ), নৃণাং বিপর্য্যয়েহেক্ষা (মনুষ্যগণের বিপরীত ফলপ্রদ কার্য্যে অবজ্ঞা প্রদর্শন), মৌনম (বৃথাবাক্য পরিত্যাগ), আত্মবিমর্শনম্ (আত্মবিচার অর্থাৎ দেহেন্দ্রিয়াদি হইতে আত্মা পৃথক্ এইরূপ চিন্তা) ভূতেভ্যঃ চ (প্রাণিগণকে) যথার্হতঃ (যথোচিতরূপে) অন্নাদ্যাদেঃ সংবিভাগঃ (অন্নাদি ভোগ্যবস্তু সকল বিভাগ করিয়া দেওয়া), তেষু (সেই প্রাণিগণে) আত্মদেবতাবুদ্ধিঃ (আত্মভাবনা ও দেবভাবনা), সুতরাং নৃষু (সুতরাং মনুষ্যগণেও আত্মভাবনা ও দেবভাবনা), মহতাং গতেঃ অস্য (মহাজনগণের গতি শ্রীকৃষ্ণের) শ্রবণং (নামাদি শ্রবণ), কীর্ত্তনং (কীর্ত্তন), স্মরণং (স্মরণ), সেবা (পরিচর্য্যা), ইজ্যা (অর্চ্চন), অবনতিঃ (প্রণাম), দাস্যম্ (দাসত্বভাবনা), সখ্যম্ (মিত্রত্বভাবনা) আত্মসমর্পণম্ চ (ও আত্মসমর্পণ) [ইতি] অয়ং ত্রিংশল্লক্ষণবান্ (এই ত্রিশ ভাগে বিভক্ত) পরঃ ধর্ম্মঃ (পরম ধর্ম্ম) সর্ব্বেষাং নৃণাম সমুদাহৃতঃ (সর্ব্বসাধারণ মনুষ্যের পক্ষে কথিত হইয়াছে); রাজন! (হে রাজন্!) যেন (এই ধর্ম্মের অনুষ্ঠানে) সর্ব্বাত্মা তুষ্যতি (সর্ব্বাত্মা ভগবান্ পরিতুষ্ট হইয়া থাকেন) ॥ ৮ ॥ ৯ ॥ ১০ ॥ ১১ ॥ ১২ ॥

**অনুবাদ**

প্রদর্শন, মৌন অর্থাৎ বৃথাবাক্য পরিত্যাগ, আত্মবিচার অর্থাৎ "দেহেন্দ্রিয়াদি হইতে আত্মা পৃথক্" এইরূপ চিন্তন, প্রাণিগণকে যথোচিতরূপে অন্নাদি ভোগ্যবস্তু সকল বিভাগ করিয়া দেওয়া, সেই প্রাণিগণের উপরে আত্মবুদ্ধি ও দেবতাবুদ্ধি, সুতরাং মনুষ্যগণের উপরেও আত্মবুদ্ধি ও দেবতাবুদ্ধি এবং মহাজনগণের গতি শ্রীকৃষ্ণের নামাদি শ্রবণ, কীর্ত্তন, স্মরণ, সেবন অর্থাৎ পরিচর্য্যা, অর্চ্চন, প্রণাম, দাস্য অর্থাৎ দাসত্বভাবনা, সখ্য অর্থাৎ মিত্রত্বভাবনা ও

**টীকা**

গুরুবাক্যস্য ধারণম্ ॥ ৮ ॥ সন্তোষো ন্যায়াগতেনান্নাদিনা অলংবুদ্ধিঃ, গ্রাম্যেহোপরমঃ অধার্ম্মিকজন-চেষ্টাত্যাগঃ, বিপর্য্যয়েহেক্ষা বিপরীতফলাসু চেষ্টাসু হেয়দৃষ্টিঃ, মৌনং নিষ্ফলভাষণত্যাগঃ, আত্মবিমর্শনং দেহেন্দ্রিয়মনোবুদ্ধিভ্যঃ পৃথক্‌ভূতস্যাত্মনোঽনুসন্ধানম্ ॥ ৯ ॥ তেষু ভূতেষু আত্মবৎ মানর্হত্বাৎ দেবতাবৎ ভগবদ্‌বৎ ভগবদংশত্বাৎ বুদ্ধির্ভাবনা ॥ ১০ ॥ অস্য শ্রীকৃষ্ণস্য সেবা পরিচর্য্যা, ইজ্যা অর্চ্চনম্ ॥ ১১ ॥

সংস্কারা যত্রাবিচ্ছিন্নাঃ স দ্বিজোঽজো জগাদ যম্।
ইজ্যাধ্যয়নদানানি বিহিতানি দ্বিজন্মনাম্।
জন্মকর্ম্মাবদাতানাং ক্রিয়াশ্চাশ্রমচোদিতাঃ ॥ ১৩ ॥

**অন্বয়**

[ বর্ণধর্ম্ম বলিতে গিয়া প্রথমতঃ দ্বিজের লক্ষণ বলিতেছেন ] সংস্কারাঃ ( মন্ত্রযুক্ত গর্ভাধানাদি সংস্কার ) যত্র ( যাঁহাতে ) অবিচ্ছিন্নাঃ ( বিচ্ছিন্ন হয় নাই ) [ এবং ] যম্ ( যাঁহাকে ) অজঃ ( ব্রহ্মা ) [ গায়ত্র্যাদির দ্বারা সৃষ্টি করিয়া ] জগাদ ( দ্বিজকুল বলিয়া অর্থাৎ সংস্কারান্বিত বলিয়া নির্দ্দেশ করিয়াছেন), সঃ দ্বিজঃ (তিনি দ্বিজ )। জন্মকর্ম্মাবদাতানাং ( ব্রহ্মার প্রবর্ত্তিত তাদৃশ কুলে জন্মের দ্বারা ও সংস্কারকর্ম্মের দ্বারা পরিশুদ্ধ ) দ্বিজন্মনাং ( দ্বিজগণের পক্ষে ) ইজ্যাধ্যয়নদানানি বিহিতানি আশ্রমোদিতাঃ ক্রিয়াঃ চ [ বিহিতাঃ ] ( যজ্ঞ, অধ্যয়ন, দান ও ব্রহ্মচর্য্যাদি আশ্রমোচিত ক্রিয়া সকল বিহিত হইয়াছে ) ॥ ১৩ ॥

**অনুবাদ**

আত্মনিবেদন, এই ত্রিশ ভাগে বিভক্ত পরমধর্ম্ম সর্ব্বসাধারণ মনুষ্যের পক্ষে বিহিত হইয়াছে ; হে রাজন্! এই ধর্ম্মের অনুষ্ঠান করিলে তাহাতে সর্ব্বাত্মা ভগবান্ পরিতুষ্ট হইয়া থাকেন ॥ ৮ ॥ ৯ ॥ ১০ ॥ ১১ ॥ ১২ ॥

[ দ্বিজের লক্ষণ ও আবশ্যকীয় ধর্ম্ম বলিতেছেন ]—মন্ত্রযুক্ত গর্ভাধানাদি সংস্কার যাঁহাতে বিচ্ছিন্ন হয় নাই এবং যাঁহাকে ব্রহ্মা গায়ত্র্যাদির দ্বারা সৃষ্টি করিয়া দ্বিজকুল অর্থাৎ সংস্কারান্বিত বলিয়া নির্দ্দেশ করিয়াছেন, তিনি দ্বিজ। [ ব্রাহ্মণাদি বর্ণত্রয়ই দ্বিজ ; ব্রহ্মা কোনও মন্ত্রের দ্বারা শূদ্রকে সৃষ্টি করেন নাই এবং দ্বিজাতিযোগ্য সংস্কারও শূদ্রের নাই বলিয়া শূদ্র দ্বিজ নহে।] ব্রহ্মার প্রবর্ত্তিত দ্বিজকুলে জন্মগ্রহণের দ্বারা ও সংস্কারকর্ম্মের দ্বারা পরিশুদ্ধ দ্বিজগণের পক্ষে যজ্ঞ, অধ্যয়ন, দান ও ব্রহ্মচর্য্যাদি আশ্রমোচিত ক্রিয়া সকল বিহিত হইয়াছে ॥ ১৩ ॥

**টীকা**

নৃণামিত্যুপলক্ষণং তৎকলত্রস্যাপি, ত্রিংশল্লক্ষণবান্ সত্যত্বাদিত্রিংশদ্বিভাগবান্ যেন সর্ব্বাত্মা ভগবান্ তুষ্টো ভবতি ॥ ১২ ॥ ইদানীং বর্ণধর্ম্মান্ বক্তুং দ্বিজলক্ষণমাহ—যমজো ব্রহ্মা গায়ত্র্যাদিনা সৃষ্ট্বা জগাদ দ্বিজকুলত্বেনোক্তবান্, যত্রৈব গর্ভাধানাদয়ঃ সংস্কারাঃ অবিচ্ছিন্নাঃ, স দ্বিজঃ ব্রহ্মপ্রবর্ত্তিতকুলজঃ সংস্কারবান্ দ্বিজ ইত্যর্থঃ। "গায়ত্র্যা ব্রাহ্মণমসৃজৎ, ত্রিষ্টুভা রাজন্যং, জগত্যা বৈশ্যং, ন কেনচিচ্ছূদ্রম্" ইতি শ্রুতিরত্রানুসন্ধেয়া। শূদ্রকুলং মন্ত্রপূর্ব্বকং ব্রহ্মণা ন প্রবর্ত্তিতম্, অতএব শূদ্রস্য দ্বিজাতিসংস্কারাভাবাৎ ন দ্বিজত্বম্ "বিবাহমাত্রসংস্কারং শূদ্রোঽপি লভতাং সদা" "ন কেনচিৎ সমসৃজৎ ছন্দসা তং প্রজাপতিঃ" ইতি শ্রুতিঃ। দ্বিজাবশ্যকান্ ধর্ম্মানাহ—ইজ্যেতি। জন্মনা ব্রহ্মপ্রবর্ত্তিতকুলোৎপত্ত্যা, কর্ম্মণা সংস্কারেণ চাবদাতানাং শুদ্ধানাম্, আশ্রমচোদিতাঃ ব্রহ্মচর্য্যাদ্যাশ্রমবিহিতাঃ ॥ ১৩ ॥ চতুর্ণাং বর্ণানামাবশ্যকান্ জীবিকারূপাংশ্চ ধর্ম্মানাহ—বিপ্রস্যেতি সার্দ্ধৈঃ সপ্তভিঃ। অধ্যয়নাধ্যাপনযজনযাজনদানপ্রতিগ্রহাঃ ইত্যধ্যয়নাদীনি ষট্ কর্ম্মাণি বিপ্রস্য ; তত্রাধ্যাপনযাজনপ্রতিগ্রহাশ্চ জীবিকাঃ "ষণ্ণাং তু কর্ম্মণামস্য ত্রীণি কর্ম্মাণি জীবিকাঃ। যাজনাধ্যাপনে চৈব বিশুদ্ধাচ্চ প্রতিগ্রহঃ" ইতি মনুবচনাৎ। অস্যস্য ক্ষত্রিয়স্য

বিপ্রস্যাধ্যয়নাদীনি ষড়ন্যস্যাপ্রতিগ্রহঃ।
রাজ্ঞো বৃত্তিঃ প্রজাগোপ্তুরবিপ্রাদ্বা করাদিভিঃ ॥ ১৪ ॥
বৈশ্যস্তু বার্ত্তাবৃত্তিঃ স্যান্নিত্যং ব্রহ্মকুলানুগঃ।
শূদ্রস্য দ্বিজশুশ্রূষা বৃত্তিশ্চ স্বামিনো ভবেৎ ॥ ১৫ ॥
বার্ত্তা বিচিত্রা শালীনং যাযাবরং শিলোঞ্ছনম্।
বিপ্রবৃত্তিশ্চতুর্দ্ধেয়ং শ্রেয়সী চোত্তরোত্তরা ॥ ১৬ ॥

**অন্বয়**

অধ্যয়নাদীনি ( অধ্যয়ন, অধ্যাপন, যজন, যাজন, দান ও প্রতিগ্রহ এই ) ষট্ [ কর্ম্মাণি ] ( ছয়টি কর্ম্ম ) বিপ্রস্য ( ব্রাহ্মণের ); [ তন্মধ্যে অধ্যাপন, যাজন ও প্রতিগ্রহ ব্রাহ্মণের জীবিকা ]। অন্যস্য ( ক্ষত্রিয়ের ) অপ্রতিগ্রহঃ ( প্রতিগ্রহ ভিন্ন অধ্যয়ন, অধ্যাপন, যজন, যাজন ও দান এই পাঁচটি কর্ম্ম ); প্রজাগোপ্তুঃ রাজ্ঞঃ ( প্রজাপালক ক্ষত্রিয় রাজার ) অবিপ্রাৎ করাদিভিঃ বা ( ব্রাহ্মণ ব্যতীত প্রজার নিকট হইতে কর ও দণ্ডশুল্কাদি গ্রহণই ) বৃত্তিঃ [ বিহিতা ] ( জীবিকা ) ॥ ১৪ ॥

বৈশ্যঃ তু বার্ত্তাবৃত্তিঃ ( বৈশ্যের কৃষিবাণিজ্যাদিই জীবিকা ); [ বৈশ্য ] নিত্যং ( সর্ব্বদা ) ব্রহ্মকুলানুগঃ স্যাৎ ( ব্রাহ্মণকুলের অনুগত থাকিবে )। শূদ্রস্য দ্বিজশুশ্রূষা [ ধর্ম্মঃ ] ( শূদ্রের দ্বিজসেবাই ধর্ম্ম ) স্বামিনঃ [ শুশ্রূষা তস্য ] বৃত্তিঃ চ ভবেৎ ( এবং সেই দ্বিজসেবাই তাহার জীবিকা হইয়া থাকে ) ॥ ১৫ ॥

[ বিপ্রগণের অপর জীবিকার কথা বলিতেছেন ] বিচিত্রা বার্ত্তা ( কৃষ্যাদি বিবিধ অনিষিদ্ধ কার্য্য ), শালীনং ( অযাচিত দ্রব্যের গ্রহণ ), যাযাবরং ( ভিক্ষা করা ) শিলোঞ্ছনম্ ( এবং শিল বা উঞ্ছন অর্থাৎ ধান্যক্ষেত্রে ক্ষেত্রস্বামীর পরিত্যক্ত ধান্যাদি গ্রহণ বা হট্টাদিতে পতিত ধান্যাদি গ্রহণ ), চতুর্ধা ইয়ং বিপ্রবৃত্তিঃ ( এই চারি প্রকারও ব্রাহ্মণের জীবিকা )। [ আসাং ] চ উত্তরোত্তরা শ্রেয়সী ( এই চারি প্রকারের মধ্যে পর পর জীবিকা পূর্ব্ব পূর্ব্ব জীবিকা অপেক্ষা শ্রেষ্ঠ ) ॥ ১৬ ॥

**অনুবাদ**

ব্রাহ্মণের অধ্যয়ন, অধ্যাপন, যজন, যাজন, দান ও প্রতিগ্রহ এই ছয়টি কর্ম্ম; তন্মধ্যে অধ্যাপন, যাজন ও প্রতিগ্রহ ব্রাহ্মণের জীবিকা। ক্ষত্রিয়ের প্রতিগ্রহ ভিন্ন অপর পাঁচটি কর্ম্ম; প্রজাপালক ক্ষত্রিয় রাজার ব্রাহ্মণ ভিন্ন অপরাপর প্রজাগণের নিকট হইতে কর ও দণ্ডশুল্কাদি গ্রহণই জীবিকা ॥ ১৪ ॥

কৃষিবাণিজ্যাদিই বৈশ্যের জীবিকা; বৈশ্য সর্ব্বদা ব্রাহ্মণকুলের অনুগত থাকিবে। দ্বিজগণের শুশ্রূষা অর্থাৎ সেবাই শূদ্রের ধর্ম্ম এবং সেই দ্বিজশুশ্রূষাই শূদ্রের জীবিকা হইয়া থাকে ॥ ১৫ ॥

[ বিপ্রগণের অপর জীবিকার কথা বলিতেছেন ]—কৃষ্যাদি বিবিধ অনিষিদ্ধ কার্য্য,

**টীকা**

অপ্রতিগ্রহঃ প্রতিগ্রহাভাবঃ অর্থাৎ প্রতিগ্রহাতিরিক্তানি অধ্যয়নাধ্যাপনযজনযাজনদানানীত্যর্থঃ ॥ ১৪ ॥ কৃষিবাণিজ্যাদিরূপা বার্ত্তা বৃত্তির্যস্য সঃ, শূদ্রস্য দ্বিজশুশ্রূষা আবশ্যকো ধর্ম্ম ইত্যর্থঃ। স্বামিনঃ অন্নাদিদানেন নিয়তকৈঙ্কর্য্যকারয়িতুস্তু দ্বিজস্য শুশ্রূষাবৃত্তির্জীবিকা ভবেদিত্যর্থঃ ॥ ১৫ ॥ বিপ্রস্য জীবিকান্তরমাহ—

জঘন্যো নোত্তমাং বৃত্তিমনাপদি ভজেন্নরঃ।
ঋতে রাজন্যমাপৎসু সর্ব্বেষামপি সর্ব্বশঃ ॥ ১৭ ॥
ঋতামৃতাভ্যাং জীবেত মৃতেন প্রমৃতেন বা।
সত্যানৃতাভ্যামপি বা ন শ্ববৃত্ত্যা কদাচন ॥ ১৮ ॥

**অন্বয়**

অনাপদি (আপৎকাল উপস্থিত না হইলে) রাজন্যম্ ঋতে (ক্ষত্রিয় ব্যতীত) জঘন্যঃ নরঃ (নিম্নজাতীয় ব্যক্তি) উত্তমাং বৃত্তিং (উচ্চ বর্ণের বৃত্তি) ন ভজেৎ (অবলম্বন করিবে না); [কিন্তু ক্ষত্রিয় আপৎকাল উপস্থিত না হইলেও ব্রাহ্মণের প্রতিগ্রহ বৃত্তি ব্যতীত অপর বৃত্তি অবলম্বন করিতে পারিবে]। আপৎসু (আপৎকালে) সর্ব্বেষাম্ অপি সর্ব্বশঃ [বৃত্তয়ঃ ভবন্তি] (সকলেরই সকল বৃত্তি হইয়া থাকে) ॥ ১৭ ॥

[পূর্ব্বোক্ত চারি প্রকার ব্রাহ্মণবৃত্তি অপরেও অবলম্বন করিতে পারে, নিজের অপেক্ষা নীচবর্ণের সেবা কাহারই অবলম্বন করা উচিত নহে; ব্রাহ্মণ ও ক্ষত্রিয়ের পক্ষে উহা বিশেষরূপে নিষিদ্ধ, ইহাই বলিতেছেন।] ঋতামৃতাভ্যাং (ঋত, অমৃত), মৃতেন (মৃত), প্রমৃতেন বা (প্রমৃত) সত্যানৃতাভ্যাম্ অপি বা (কিম্বা সত্যানৃতের দ্বারা) জীবেত (জীবন ধারণ করিবে), শ্ববৃত্ত্যা কদাচন ন [জীবেত] (কিন্তু শ্ববৃত্তির দ্বারা কখনও জীবন ধারণ করিবে না); উঞ্ছশিলম্ ঋতং প্রোক্তম্ (উঞ্ছ ও শিলবৃত্তিকে ঋত কহে), অযাচিতম্ যৎ [তং] অমৃতম্ [প্রোক্তম্] (অযাচিতবৃত্তিকে অমৃত কহে), নিত্যযাচ্ঞা তু মৃতং স্যাৎ (নিত্য যাচ্ঞাবৃত্তি মৃত নামে অভিহিত হইয়া থাকে), কর্ষণং প্রমৃতং

**অনুবাদ**

অযাচিত দ্রব্যাদির গ্রহণ, ভিক্ষা করা এবং শিল অর্থাৎ শস্যক্ষেত্র হইতে ক্ষেত্রস্বামীর পরিত্যক্ত ধান্যাদি গ্রহণ অথবা উঞ্ছন অর্থাৎ হট্টাদিতে পতিত ধান্যাদি গ্রহণ, এই চারি প্রকারও ব্রাহ্মণের জীবিকা। এই চারি প্রকার জীবিকার মধ্যে পর পর জীবিকা পূর্ব্ব পূর্ব্ব জীবিকা হইতে শ্রেষ্ঠ ॥ ১৬ ॥

আপৎকাল উপস্থিত না হইলে ক্ষত্রিয় ব্যতীত নিম্নবর্ণীয় ব্যক্তি উচ্চবর্ণের বৃত্তি অবলম্বন করিবে না; ক্ষত্রিয় আপৎকাল উপস্থিত না হইলেও ব্রাহ্মণের প্রতিগ্রহ বৃত্তি ব্যতীত অপর বৃত্তি অবলম্বন করিতে পারিবে। আপৎকালে সকলেই সকলের বৃত্তি অবলম্বন করিতে পারিবে ॥ ১৭ ॥

[পূর্ব্বোক্ত চারি প্রকার ব্রাহ্মণবৃত্তি সকলেই অবলম্বন করিতে পারে, নিজের অপেক্ষা নীচবর্ণের সেবাবৃত্তি কাহারই অবলম্বন করা উচিত নহে, বিশেষতঃ ব্রাহ্মণ ও

**টীকা**

বার্ত্তেতি। বিচিত্রা বার্ত্তা কৃষ্যাদিরূপা, শালীনমযাচিতগ্রহণম্, যাযাবরং ভিক্ষাটনম্, শিলোঞ্ছনং চেতি চতুর্দ্ধা ॥ ১৬ ॥ জঘন্যঃ কনিষ্ঠবর্ণঃ উত্তমাং শ্রেষ্ঠবর্ণোচিতামনাপদি ন ভজেৎ, ঋতে রাজন্যং, স তু অনাপদ্যপি উত্তমামপি যাজনরূপামধ্যাপনরূপাং চ ভজত্বিত্যর্থঃ। আপৎসু তু যথোক্তবৃত্ত্যলাভে সর্ব্বেষাং সর্ব্বশো বৃত্তয়ঃ ॥ ১৭ ॥ পূর্ব্বোক্তাশ্চতুর্ব্বিধা বিপ্রবৃত্তয়ঃ অন্যৈরপি গ্রাহ্যাঃ স্বাপেক্ষয়া নীচসেবা তু ন কর্ত্তব্যা;

ঋতমুঞ্ছশিলং প্রোক্তমমৃতং যদযাচিতম্।
মৃতং তু নিত্যযাচ্ঞা স্যাৎ প্রমৃতং কর্ষণং স্মৃতম্ ॥ ১৯ ॥
সত্যানৃতঞ্চ বাণিজ্যং শ্ববৃত্তির্নীচসেবনম্।
বর্জ্জয়েৎ তাং সদা বিপ্রো রাজন্যশ্চ জুগুপ্সিতাম্।
সর্ব্ববেদময়ো বিপ্রঃ সর্ব্বদেবময়ো নৃপঃ ॥ ২০ ॥
শমো দমস্তপঃ শৌচং সন্তোষঃ ক্ষান্তিরার্জ্জবম্।
জ্ঞানং দয়াচ্যুতাত্মত্বং সত্যঞ্চ ব্রহ্মলক্ষণম্ ॥ ২১ ॥
শৌর্য্যং বীর্য্যং ধৃতিস্তেজস্ত্যাগশ্চাত্মজয়ঃ ক্ষমা।
ব্রহ্মণ্যতা প্রসাদশ্চ সত্যঞ্চ ক্ষত্রলক্ষণম্ ॥ ২২ ॥

### অন্বয়

স্মৃতম্ (কর্ষণ বৃত্তিকে প্রমৃত কহে), বাণিজ্যং সত্যানৃতম্ [স্মৃতম্] (বাণিজ্যবৃত্তিকে সত্যানৃত কহে) নীচসেবনং চ শ্ববৃত্তিঃ [স্যাৎ] (এবং নীচসেবাই শ্ববৃত্তি নামে কথিত হইয়া থাকে)। বিপ্রঃ রাজন্যঃ চ (ব্রাহ্মণ ও ক্ষত্রিয়) জুগুপ্সিতাং তাং (নিন্দিতা সেই শ্ববৃত্তি অর্থাৎ নীচসেবা) সদা (সর্ব্বদা) বর্জ্জয়েৎ (পরিত্যাগ করিবেন); [কারণ], বিপ্রঃ (ব্রাহ্মণ) সর্ব্ববেদময়ঃ (সর্ব্ববেদময়) নৃপঃ [চ] (ও ক্ষত্রিয় রাজা) সর্ব্বদেবময়ঃ (সর্ব্বদেবময়) ॥ ১৮ ॥ ১৯ ॥ ২০ ॥

শমঃ, দমঃ, তপঃ (তপস্যা), শৌচং, সন্তোষঃ, ক্ষান্তিঃ (ক্ষমা), আর্জ্জবম্ (সরলতা), জ্ঞানম্, দয়া, অচ্যুতাত্মত্বং (বিষ্ণুপরায়ণতা) সত্যং চ (ও সত্য এই সকল) ব্রহ্মলক্ষণম্ (ব্রাহ্মণের লক্ষণ) ॥ ২১ ॥

শৌর্য্যং (ন্যায়যুদ্ধে উৎসাহ), বীর্য্যং (প্রভাব), ধৃতিঃ (ধৈর্য্য), তেজঃ (তেজ অর্থাৎ নির্ভীকতা),

### অনুবাদ

ক্ষত্রিয়ের পক্ষে উহা একেবারে নিষিদ্ধ, ইহাই বলিতেছেন ]—ঋত, অমৃত, মৃত, প্রমৃত কিংবা সত্যানৃতের দ্বারা জীবন ধারণ করিবে, কিন্তু শ্ববৃত্তির দ্বারা কখনও জীবন ধারণ করিবে না; উঞ্ছবৃত্তি ও শিলবৃত্তিকে ঋত, অযাচিতবৃত্তিকে অমৃত, নিত্যযাচ্ঞাবৃত্তিকে মৃত, কর্ষণবৃত্তিকে প্রমৃত, বাণিজ্যবৃত্তিকে সত্যানৃত এবং নীচসেবাবৃত্তিকে শ্ববৃত্তি কহে। ব্রাহ্মণ ও ক্ষত্রিয় নিন্দনীয়া সেই শ্ববৃত্তি অর্থাৎ নীচসেবা সর্ব্বদা পরিত্যাগ করিবেন; কারণ, ব্রাহ্মণ সর্ব্ববেদময় ও ক্ষত্রিয় রাজা সর্ব্বদেবময় ॥ ১৮ ॥ ১৯ ॥ ২০ ॥

শম, দম, তপস্যা, শৌচ, সন্তোষ, ক্ষমা, সরলতা, জ্ঞান, দয়া, বিষ্ণুপরায়ণতা ও সত্য এই সকল ব্রাহ্মণের লক্ষণ ॥ ২১ ॥

ন্যায়যুদ্ধে উৎসাহ, প্রভাব, ধৈর্য্য, তেজ অর্থাৎ নির্ভীকতা, উদারতা, আত্মজয় অর্থাৎ

### টীকা

বিপ্ররাজন্যাভ্যাং তু বিশেষতো নীচসেবা বর্জ্জ্যা ইত্যাহ—ঋতামৃতাভ্যামিত্যাদি সার্দ্ধৈস্ত্রিভিঃ ॥ ১৮ ॥ ১৯ ॥ ॥ ২০ ॥ বর্ণানাং লক্ষণানি আহ—শম ইতি চতুর্ভিঃ। অচ্যুতাত্মত্বং বিষ্ণুমনস্কত্বম্ ॥ ২১ ॥ শৌর্য্যং

দেবগুর্ব্বচ্যুতে ভক্তিস্ত্রিবর্গপরিপোষণম্।
আস্তিক্যমুদ্যমো নিত্যং নৈপুণ্যং বৈশ্যলক্ষণম্ ॥ ২৩ ॥
শূদ্রস্য সন্নতিঃ শৌচং সেবা স্বামিন্যমায়য়া।
অমন্ত্রযজ্ঞো হ্যস্তেয়ং সত্যং গোবিপ্ররক্ষণম্ ॥ ২৪ ॥
স্ত্রীণাঞ্চ পতিদেবানাং তচ্ছুশ্রূষানুকূলতা।
তদ্বন্ধুষ্বনুবৃত্তিশ্চ নিত্যং তদ্‌ব্রতধারণম্ ॥ ২৫ ॥

**অন্বয়**

ত্যাগঃ ( উদারতা ), আত্মজয়ঃ ( মনোজয় ), ক্ষমা ( ক্ষমা ), ব্রহ্মণ্যতা চ ( ব্রাহ্মণের হিতকারিতা ), প্রসাদঃ চ ( প্রসন্নতা ) সত্যং চ ( ও সত্য এই সকল ) ক্ষত্রলক্ষণম্ ( ক্ষত্রিয়ের লক্ষণ ) ॥ ২২ ॥

দেবগুর্ব্বচ্যুতে ভক্তিঃ ( দেবতা, গুরু ও বিষ্ণুর প্রতি ভক্তি ), ত্রিবর্গপরিপোষণম্ ( ধর্ম্ম, অর্থ ও কাম এই পুরুষার্থত্রয়ের পরিপোষণ ), আস্তিক্যম্ ( আস্তিক্য অর্থাৎ শ্রদ্ধা ), নিত্যম্ উদ্যমঃ ( নিত্য উদ্যম অর্থাৎ অনলসতা ) নৈপুণ্যম্ ( ও নিপুণতা এই সকল ) বৈশ্যলক্ষণম্ ( বৈশ্যের লক্ষণ ) ॥ ২৩ ॥

সন্নতিঃ ( প্রণাম ), শৌচম্ (শৌচ ), অমায়য়া স্বামিনি সেবা ( অকপটভাবে প্রভুর সেবা ), অমন্ত্রযজ্ঞঃ ( অমন্ত্রক যজ্ঞ অর্থাৎ কেবল নমস্কারের দ্বারা পঞ্চযজ্ঞের অনুষ্ঠান ), অস্তেয়ং ( অচৌর্য্য ), সত্যং ( সত্য ) গোবিপ্ররক্ষণং হি ( এবং গো ও ব্রাহ্মণের রক্ষা, এই সকল ) শূদ্রস্য [ লক্ষণম্ ] ( শূদ্রের লক্ষণ ) ॥ ২৪ ॥

[ এক্ষণে পাঁচটি শ্লোকে পতিব্রতা রমণীগণের লক্ষণ ও ধর্ম্ম বলিতেছেন ] পতিদেবানাং স্ত্রীণাং চ ( পতিব্রতা স্ত্রীগণের ) তৎশুশ্রূষা ( পতির সেবা ), অনুকূলতা ( পতির অনুকূলতা ), তদ্বন্ধুষু অনুবৃত্তিঃ ( পতির পিতামাতা প্রভৃতি স্বজনগণের অনুবর্ত্তিতা ) নিত্যং তদ্‌ব্রতধারণম্ চ [ লক্ষণম্ ] ( এবং সর্ব্বদা পতির নিয়ম ধারণ, এই সকল লক্ষণ ) ॥ ২৫ ॥

**অনুবাদ**

মনোজয়, ক্ষমা, ব্রহ্মণ্যতা অর্থাৎ ব্রাহ্মণের হিতকারিতা, প্রসন্নতা ও সত্য এই সকল ক্ষত্রিয়ের লক্ষণ ॥ ২২ ॥

দেবতা, গুরু ও বিষ্ণুর প্রতি ভক্তি, ধর্ম্ম, অর্থ ও কাম এই পুরুষার্থত্রয়ের পরিপোষণ, আস্তিক্য অর্থাৎ শ্রদ্ধা, নিত্য উদ্যম অর্থাৎ অনলসতা ও নৈপুণ্য এই সকল বৈশ্যের লক্ষণ ॥ ২৩ ॥

প্রণাম, শৌচ, অকপটভাবে প্রভুর সেবা, অমন্ত্রক যজ্ঞ অর্থাৎ কেবল নমস্কারের দ্বারা পঞ্চযজ্ঞের অনুষ্ঠান, অচৌর্য্য, সত্য এবং গো ও ব্রাহ্মণের রক্ষা এই সকল শূদ্রের লক্ষণ ॥ ২৪ ॥

[ এক্ষণে পাঁচটি শ্লোকে পতিব্রতা রমণীগণের লক্ষণ ও ধর্ম্ম বলিতেছেন। ] পতির

**টীকা**

ন্যায়প্রাপ্তযুদ্ধোৎসাহঃ, বীর্য্যং প্রভাবঃ, তেজঃ প্রাগল্‌ভ্যং, ত্যাগঃ উদারত্বম্, আত্মজয়ো জিতমনস্কত্বম্, প্রসাদঃ প্রসন্নতা ॥ ২২ ॥ আস্তিক্যং শ্রদ্ধা, উদ্যমঃ অনালস্যম্ ॥ ২৩ ॥ শূদ্রস্য সন্নত্যাদিকং লক্ষণমিতি শেষঃ। অমায়য়া নিষ্কাপট্যেন, অমন্ত্রযজ্ঞঃ নমস্কারেণ পঞ্চযজ্ঞানুষ্ঠানম্, তথাচ যাজ্ঞবল্ক্যঃ "নমস্কারেণ মন্ত্রেণ পঞ্চযজ্ঞান্নহাপয়েৎ" ইতি ॥ ২৪ ॥ অথ স্ত্রীধর্ম্মানাহ—স্ত্রীণামিতি পঞ্চভিঃ। পতিরেব দেবঃ পূজ্যো যাসাং

সম্মার্জ্জনোপলেপাভ্যাং গৃহমণ্ডনবর্ত্তনৈঃ।
স্বয়ঞ্চ মণ্ডিতা নিত্যং পরিমৃষ্টপরিচ্ছদা ॥ ২৬ ॥
কামৈরুচ্চাবচৈঃ সাধ্বী প্রশ্রয়েণ দমেন চ।
বাক্যৈঃ সত্যৈঃ প্রিয়ৈঃ প্রেম্না কালে কালে ভজেৎ পতিম্ ॥ ২৭ ॥
সন্তুষ্টালোলুপা দক্ষা ধর্ম্মজ্ঞা প্রিয়সত্যবাক্।
অপ্রমত্তা শুচিঃ স্নিগ্ধা পতিং ত্বপতিতং ভজেৎ ॥ ২৮ ॥

**অন্বয়**

সাধ্বী ( পতিব্রতা স্ত্রী ) সম্মার্জ্জনোপলেপাভ্যাং ( গৃহের সম্মার্জ্জন, উপলেপন ), গৃহমণ্ডলবর্ত্তনৈঃ ( ও গৃহের শোভা বর্দ্ধনের দ্বারা ) স্বয়ং চ মণ্ডিতা ( এবং স্বয়ং অলঙ্কারাদির দ্বারা সুসজ্জিতা হইয়া ) নিত্যং পরিমৃষ্টপরিচ্ছদা ( প্রত্যহ গৃহসামগ্রীগুলি মার্জ্জনাদির দ্বারা পরিষ্কার করিয়া ) উচ্চাবচৈঃ কামৈঃ ( ক্ষুদ্র ও বৃহৎ সর্ব্বপ্রকার কামনাপূরণ ), প্রশ্রয়েণ ( বিনয় ), দমেন চ ( ইন্দ্রিয়সংযম ), সত্যৈঃ প্রিয়ৈঃ বাক্যৈঃ ( সত্য ও প্রিয় বাক্য ) প্রেম্না ( ও প্রেমের দ্বারা ) কালে কালে ( সর্ব্বদা ) পতিং ভজেৎ ( পতির ভজনা করিবেন ) ॥ ২৬ ॥ ২৭ ॥

[ পতিব্রতা রমণী ] সন্তুষ্টা ( যথালাভে সন্তুষ্টা ), অলোলুপা ( লোভশূন্যা ) দক্ষা ( আলস্যশূন্যা ), ধর্ম্মজ্ঞা ( ধর্ম্মজ্ঞা ), প্রিয়সত্যবাক্ ( প্রিয় ও সত্যভাষিণী ), অপ্রমত্তা ( সাবধানা ), শুচিঃ ( পবিত্রা ) স্নিগ্ধা (ও প্রীতিমতী হইয়া) অপতিতং তু পতিং ( অপতিত পতির ) ভজেৎ (ভজনা করিবেন)। [পতি মহাপাতকী হইলে তাঁহার শুদ্ধিপর্য্যন্ত অপেক্ষা করিবেন ] ॥ ২৮ ॥

**অনুবাদ**

সেবা, পতির অনুকূলতা, পতির পিতা মাতা প্রভৃতি স্বজনগণের অনুবর্ত্তিতা এবং সর্ব্বদা পতির নিয়মধারণ, এই সকল পতিব্রতা স্ত্রীগণের লক্ষণ ॥ ২৪ ॥ ২৫ ॥

পতিব্রতা স্ত্রী গৃহের সম্মার্জ্জন, উপলেপন ও সাজসজ্জায় গৃহের শোভা বর্দ্ধন করিবেন, স্বয়ং অলঙ্কারাদির দ্বারা ভূষিতা হইবেন, প্রত্যহ গৃহসামগ্রীগুলি ঘর্ষণমার্জ্জনাদির দ্বারা পরিষ্কার করিয়া রাখিবেন, এই সকলের দ্বারা এবং ক্ষুদ্র ও বৃহৎ সর্ব্বপ্রকার কামনাপূরণ, বিনয়, ইন্দ্রিয়সংযম, সত্য ও প্রিয় বাক্য এবং প্রেমের দ্বারা সর্ব্বদা পতির ভজনা করিবেন ॥২৬॥২৭॥

পতিব্রতা রমণী যথালাভে সন্তুষ্টা, লোভশূন্যা, আলস্যশূন্যা, ধর্ম্মজ্ঞা, প্রিয় ও সত্যভাষিণী, সাবধানা, পবিত্রা ও পতির প্রতি প্রীতিসম্পন্না হইয়া অপতিত পতির ভজনা করিবেন। আর পতি মহাপাতকী হইয়া পতিত হইলে তাহার শুদ্ধি পর্য্যন্ত অপেক্ষা করিবেন ॥ ২৮ ॥

**টীকা**

তাসাং তস্য পত্যুঃ শুশ্রূষা সেবা অনুকূলতা তচ্চিত্তানুসারিত্বং তস্য যদ্ ব্রতং নিয়মস্তস্য নিত্যং ধারণমিতি লক্ষণমিতি শেষঃ ॥ ২৫ ॥ কিঞ্চ সম্মার্জ্জনাদিভিঃ পতিং ভজেদিতি অগ্রিমেণান্বয়ঃ ॥ ২৬ ॥ ২৭ ॥ কিঞ্চ-অলোলুপেতি ছেদঃ ; স্নিগ্ধা প্রীতিমতী অপতিতং ভজেৎ ; মহাপাতকী তু আশুদ্ধেঃ পরীক্ষ্যঃ ; তথাহ যাজ্ঞবল্ক্যঃ—"আশুদ্ধেঃ সংপরীক্ষ্যো হি মহাপাতকদূষিতঃ" ইতি ॥ ২৮ ॥ হরিরাত্মা আশ্রয়ো যস্য তেন

যা পতিং হরিভাবেন ভজেৎ শ্রীরিব তৎপরা।
হর্য্যাত্মনা হরের্লোকে পত্যা শ্রীরিব মোদতে॥ ২৯॥
বৃত্তিঃ সঙ্করজাতীনাং তত্তৎকুলকৃতা ভবেৎ।
অচৌরাণামপাপানামন্ত্যজান্তেবসায়িনাম্॥ ৩০॥
প্রায়ঃ স্বভাববিহিতো নৃণাং ধর্ম্মো যুগে যুগে।
বেদদৃগ্‌ভিঃ স্মৃতো রাজন্! প্রেত্য চেহ চ শর্ম্মকৃৎ॥ ৩১॥

**অন্বয়**

[ হে রাজন্! ] যা ( যে রমণী ) শ্রীঃ ইব ( লক্ষ্মীর ন্যায় ) তৎপরা ( পতিপরায়ণা হইয়া ) হরিভাবেন ( হরিভাবে অর্থাৎ শ্রীহরিজ্ঞানে ) পতিং ভজেৎ ( পতির ভজনা করেন ), [ সা ] ( তিনি ) শ্রীঃ ইব ( লক্ষ্মীর ন্যায়) হর্য্যাত্মনা পত্যা [সহ] ( হরিপরায়ণ পতির সহিত ) হরেঃ লোকে ( হরিলোকে অর্থাৎ বৈকুণ্ঠলোকে ) মোদতে ( আনন্দ অনুভব করিয়া থাকেন )॥ ২৯॥

অচৌরাণাম্ অপাপানাম্ ( চৌর্য্যবৃত্তি ও পাপকার্য্যে রত নহে এইরূপ ) অন্ত্যজান্তেবসায়িনাং সঙ্করজাতীনাং ( রজকাদি অন্ত্যজ ও চণ্ডালাদি অন্তেবসায়ী সঙ্করজাতির ) তৎতৎকুলকৃতা বৃত্তিঃ ভবেৎ ( নিজ নিজ কুলপরম্পরাগত কর্ম্মই জীবিকা হইয়া থাকে )। [ চৌর্য্যবৃত্তি ও পাপকার্য্যে রত হওয়া ইহাদের কখনই উচিত নহে ]॥ ৩০॥

রাজন্! ( হে রাজন্! ) প্রায়ঃ যুগে যুগে ( প্রায় যুগে যুগে ) নৃণাং স্বভাববিহিতঃ ধর্ম্মঃ ( মনুষ্যগণের

**অনুবাদ**

হে রাজন্! যে রমণী লক্ষ্মীর ন্যায় পতিপরায়ণা হইয়া শ্রীহরিজ্ঞানে পতির ভজনা করেন, তিনি লক্ষ্মীর ন্যায় হরিপরায়ণ পতির সহিত হরিলোকে অর্থাৎ বৈকুণ্ঠলোকে আনন্দ অনুভব করিয়া থাকেন॥ ২৯॥

[ বর্ণসঙ্কর দ্বিবিধ, প্রতিলোমজ ও অনুলোমজ; অধমবর্ণের ঔরসে উত্তমবর্ণার গর্ভে জাত ব্যক্তিকে প্রতিলোমজ কহে; উত্তমবর্ণের ঔরসে অধমবর্ণার গর্ভে জাত ব্যক্তিকে অনুলোমজ কহে; ঐ শঙ্করজাতির মধ্যে রজক, চর্ম্মকার, নট, বরুড়, কৈবর্ত্ত, মেদ ও ভিল্ল এই সাতটিকে অন্ত্যজ কহে এবং চণ্ডাল, পুক্কস, মাতঙ্গ প্রভৃতিকে অন্তেবসায়ী কহে।] ঐ রজকাদি অন্ত্যজ ও চণ্ডালাদি অন্তেবসায়ী সঙ্করজাতির নিজ নিজ কুলপরম্পরাগত কর্ম্মই জীবিকা; ইহাদের চৌর্য্যবৃত্তি বা পাপকার্য্যে রত হওয়া কখনই উচিত নহে॥ ৩০॥

হে রাজন্! প্রায় যুগে যুগে মনুষ্যগণের যে ধর্ম্ম বিহিত হইয়াছে, সেই ধর্ম্ম ইহলোকে

**টীকা**

পত্যা সহ॥ ২৯॥ অন্ত্যজান্তেবসায়িনাম্ অন্ত্যজান্তেবসায়িপ্রভৃতীনাং সঙ্করজাতীনাং প্রতিলোমজানাং তৎতৎকুলকৃতা তৎতৎপরম্পরাপ্রাপ্তা বস্ত্রনির্ণেজনাদিরূপা বৃত্তিঃ ভবেদিতি; পরম্পরাপ্রাপ্তমপি চৌর্য্য-হিংসাদিকং ত্যাজ্যম্ ইত্যাশয়েনাহ—অচৌরাণামপাপানামিতি। তত্র অন্ত্যজাঃ "রজকশ্চর্ম্মকারশ্চ নটো বরুড় এব চ। কৈবর্ত্তো মেদভিল্লাশ্চ সপ্তৈতে হ্যন্ত্যজাঃ স্মৃতাঃ" অন্তেবসায়িনস্তু চণ্ডালপুক্কসমাতঙ্গাদয়ঃ ॥ ৩০॥ বেদদৃগ্‌ভিঃ বেদবিদ্ভিঃ মন্বাদিভিঃ স্বভাবতঃ বর্ণাদিভাবানুসারেণ বিহিতোঽনুজ্ঞাতঃ নৃণাং ধর্ম্মঃ

বৃত্ত্যা স্বভাবকৃতয়া বর্ত্তমানঃ স্বকর্ম্মকৃৎ।
হিত্বা স্বভাবজং কর্ম্ম শনৈর্নির্গুণতামিয়াৎ ॥ ৩২ ॥
উপ্যমানং মুহুঃ ক্ষেত্রং স্বয়ং নির্বীর্য্যতামিয়াৎ।
ন কল্পতে পুনঃ সূত্যৈ উপ্তং বীজঞ্চ নশ্যতি ॥ ৩৩ ॥

**অন্বয়**

স্বভাবানুসারে যে ধর্ম্ম বিহিত হইয়াছে, তাহা) ইহ চ প্রেত্য চ (ইহলোকে ও পরলোকে) [মনুষ্যগণের] শর্ম্মকৃৎ (সুখপ্রদ হয় বলিয়া) বেদদৃগ্‌ভিঃ স্মৃতঃ (মনু প্রভৃতি বেদবিদ্‌গণ বলিয়াছেন) ॥ ৩১ ॥

[মনুষ্য] স্বভাবকৃতয়া বৃত্ত্যা (স্বভাবানুসারে বিহিত বৃত্তির দ্বারা) বর্ত্তমানঃ (জীবনধারণপূর্ব্বক) স্বকর্ম্মকৃৎ (নিজ কর্ম্ম করিতে করিতে) শনৈঃ (ধীরে ধীরে অর্থাৎ ক্রমশঃ) স্বভাবজং কর্ম্ম হিত্বা (স্বভাবজ কর্ম্ম পরিত্যাগ করিয়া) নির্গুণতাম্ ইয়াৎ (নির্গুণত্ব লাভ করিয়া থাকে) ॥ ৩২ ॥

রাজন্! (হে রাজন্!) মুহুঃ উপ্যমানং ক্ষেত্রং (ক্ষেত্রে পুনঃ পুনঃ বীজ বপন করিলে ঐ ক্ষেত্র) স্বয়ং নির্বীর্য্যতাম্ ইয়াৎ (আপনা হইতেই ক্রমশঃ নিস্তেজ অর্থাৎ অনুর্ব্বর হইয়া পড়ে); পুনঃ সূত্যৈ (পুনরায় শস্য উৎপাদন করিতে) ন কল্পতে (সমর্থ হয় না) উপ্তং বীজং চ নশ্যতি (এবং উপ্ত বীজও বিনষ্ট হইয়া যায়); এবং (এইরূপ) কামাশয়ং চিত্তং (যে চিত্তে বিষয়সমূহ বাসনারূপে অবস্থিত আছে, সেই চিত্ত) কামানাম্ অতিসেবয়া (বহু বিষয়ভোগের দ্বারা) বিরজ্যেত (বৈরাগ্য প্রাপ্ত হইয়া থাকে); তথা অগ্নিবৎ

**অনুবাদ**

ও পরলোকে মনুষ্যগণের সুখদায়ক হয় বলিয়া মনু প্রভৃতি বেদবিদ্‌গণ নির্দ্দেশ করিয়াছেন ॥ ৩১ ॥

মনুষ্য স্বভাবানুসারে বিহিত বৃত্তির দ্বারা জীবনধারণপূর্ব্বক নিজ নিজ কর্ম্ম করিতে করিতে ক্রমে ক্রমে স্বভাবজ কর্ম্ম পরিত্যাগ করিয়া নির্গুণত্ব লাভ করিয়া থাকে ॥ ৩২ ॥

হে রাজন্! উর্ব্বর ক্ষেত্রে পুনঃ পুনঃ বীজ বপন করিলে ঐ ক্ষেত্র আপনা হইতেই ক্রমশঃ নিস্তেজ অর্থাৎ অনুর্ব্বর হইয়া পড়ে; পুনরায় শস্য উৎপাদন করিতে সমর্থ হয় না এবং উক্ত বীজও বিনষ্ট হইয়া যায়; এইরূপ যে চিত্তে বিষয়সমূহ বাসনারূপে অবস্থিত আছে, বহু

**টীকা**

ইহ প্রেত্য চ শর্ম্মকৃৎ সুখদঃ স্মৃতঃ; তথাচ স্মৃতিঃ "শ্রেয়ান্ স্বধর্ম্মো বিগুণঃ পরধর্ম্মো ভয়াবহঃ" ইতি ॥ ৩১ ॥ নির্গুণতাম্ গুণাতীততাম্ ॥ ৩২ ॥ সূত্যৈ প্রসবায় ॥ ৩৩ ॥ উত্তমাধিকারিপক্ষে "কৌমারে আচরেৎ প্রাজ্ঞঃ" ইত্যাদিনা সর্ব্বভোগত্যাগপূর্ব্বকং ভজনমুক্তম্; মন্দাধিকারিপক্ষে "গৃহী ভূত্বা বনী ভবেৎ" "কুর্ব্বন্নেবেহ কর্ম্মাণি জিজীবিষেচ্ছতং সমাঃ" ইত্যাদ্যাঃ শ্রুতয়ঃ আশ্রমাৎ আশ্রমান্তরগমনং যাবজ্জীবং তাবৎ কর্ম্মানুষ্ঠানঞ্চ বহুভোগেন বিষয়েভ্যো নির্ব্বেদোদয়ার্থমাহুঃ, যথোক্তকর্ম্মসম্পাদিতবহুভোগেন মনঃ শাম্যতি, ন স্বল্পভোগেন, বহুঘৃতেনাগ্নির্যথা শাম্যতি, ন ঘৃতবিন্দুভিরিত্যাহ—এবমিতি। কামাঃ বিষয়াঃ আশেরতে বাসনারূপেণ যস্মিন্ তৎ, অতিসেবয়া বহুভোগেন বিরজ্যতে বিষয়েভ্যঃ উপরম্যতে ন তু কামবিন্দুভিঃ। ৩৪॥ যদ্যপি প্রজাপতিপ্রবর্ত্তিতা বর্ণা মুখ্যাস্তথাপি কালকৃতসঙ্করাদিদোষতস্তন্নিশ্চয়াভাবে সত্যাদিলক্ষণেন তত্তৎ-

এবং কামাশয়ং চিত্তং কামানামতিসেবয়া।
বিরজ্যেত তথা রাজন্নগ্নিবৎ কামবিন্দুভিঃ ॥ ৩৪ ॥
যস্য যল্লক্ষণং প্রোক্তং পুংসো বর্ণাভিব্যঞ্জকম্।
যদন্যত্রাপি দৃশ্যেত তৎ তেনৈব বিনির্দ্দিশেৎ ॥ ৩৫ ॥

ইতি শ্রীমদ্ভাগবতে মহাপুরাণে পারমহংস্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং
সপ্তমস্কন্ধে সদাচারনির্ণয়ো নাম একাদশোঽধ্যায়ঃ ॥ ১১ ॥

**অন্বয়**

কামবিন্দুভিঃ ন [ বিরজ্যেত ] ( প্রজ্বলিত অগ্নি যেমন ঘৃতবিন্দুর দ্বারা নির্ব্বাপিত হয় না, সেইরূপ অল্পভোগে চিত্ত বৈরাগ্য প্রাপ্ত হয় না ; কিন্তু প্রচুর ঘৃত যুগপৎ নিক্ষিপ্ত হইলে যেমন প্রজ্বলিত অগ্নিও নির্ব্বাপিত হয়, সেইরূপ বহুভোগের দ্বারা চিত্ত বৈরাগ্য প্রাপ্ত হইয়া থাকে ) ॥ ৩৩ ॥ ৩৪ ॥

[ হে রাজন্ ! ] যস্য পুংসঃ ( যে পুরুষের ) বর্ণাভিব্যঞ্জকং যৎ লক্ষণং ( বর্ণজ্ঞাপক যে লক্ষণ ) [ ময়া ] প্রোক্তম্ ( আমি বলিলাম ), যৎ ( যদি ) অন্যত্র অপি ( তদ্ভিন্ন বর্ণেও ) তৎ দৃশ্যেত ( সেই লক্ষণ দেখা যায় ), [ তর্হি ] ( তাহা হইলে ) [ তৎ ] তেন এব বিনির্দ্দিশেৎ ( সেই বর্ণকেও ঐ লক্ষণের দ্বারাই নির্দ্দেশ করিবে ) ॥ ৩৫ ॥

**অনুবাদ**

অর্থাৎ পুনঃ পুনঃ বিষয়ভোগের দ্বারা সেই চিত্ত বৈরাগ্য প্রাপ্ত হইয়া থাকে। প্রজ্বলিত অগ্নি যেমন ঘৃতবিন্দুর দ্বারা নির্ব্বাপিত হয় না, সেইরূপ অল্প ভোগের দ্বারাও চিত্ত বৈরাগ্য প্রাপ্ত হয় না ; কিন্তু বহু পরিমাণে ঘৃত যুগপৎ অগ্নিতে নিক্ষিপ্ত হইলে যেমন প্রজ্বলিত অগ্নিও নির্ব্বাপিত হয়, সেইরূপ বহু ভোগের দ্বারা কামনাপূর্ণ চিত্তও বৈরাগ্য প্রাপ্ত হইয়া থাকে এবং চিত্তস্থ বিষয়বাসনাসমূহও বিনষ্ট হইয়া যায় ॥ ৩৩ ॥ ৩৪ ॥

হে রাজন্ ! যে পুরুষের বর্ণ অর্থাৎ জাতিজ্ঞাপক যে লক্ষণ আমি বর্ণনা করিলাম, যদি তদ্ভিন্ন বর্ণেও সেই লক্ষণ দেখা যায়, তাহা হইলে সেই বর্ণকেও ঐ লক্ষণের দ্বারা নির্দ্দেশ করিবে অর্থাৎ ব্রাহ্মণাদি বর্ণের শমদমাদি লক্ষণ অন্য বর্ণের মধ্যে লক্ষিত হইলে সেই বর্ণকেও ব্রাহ্মণাদিরূপে নির্দ্দেশ করিবে ॥ ৩৫ ॥

একাদশ অধ্যায়ের অনুবাদ সমাপ্ত ॥ ১১ ॥

**টীকা**

কুলে ব্রাহ্মণাদিনিশ্চয়ঃ কর্ত্তব্যঃ, অন্যবর্ণেঽপি যদ্যন্যবর্ণলক্ষণং দৃশ্যেত, তর্হি তেন লক্ষণেনাপি তং বর্ণিতং বিজানীয়াদিত্যাহ—যস্যেতি। যস্য পুংসঃ বর্ণাভিব্যঞ্জকং যল্লক্ষণং যৎ যদি অন্যত্র বর্ণান্তরেঽপি দৃশ্যেত, তদ্বর্ণান্তরং তেনৈব লক্ষণাদিনিমিত্তেন বিনির্দ্দিশেৎ "ন বয়ং বিদ্মো ব্রাহ্মণাঃ স্মোঽব্রাহ্মণা বা যে যজামহে" ইতি শ্রুতিঃ; "জাতিরত্র মহাসর্পমনুষ্যত্বে মহামতে। সঙ্করাৎ সর্ব্ববর্ণানাং দুষ্পরীক্ষ্যেতি মে মতিঃ। তস্মাচ্ছীলং প্রধানেষ্টং বিদুর্ব্বৈ তত্ত্বদর্শিনঃ" ইতি স্মৃতিশ্চাত্রানুসন্ধেয়া ॥ ৩৫ ॥

ইতি শ্রীমদ্ভাগবতে মহাপুরাণে সপ্তমস্কন্ধীয়ে শ্রীমচ্ছুকদেবকৃত-
সিদ্ধান্তপ্রদীপে একাদশাধ্যায়ার্থপ্রকাশঃ ॥ ১১ ॥

# দ্বাদশোঽধ্যায়ঃ

শ্রীনারদ উবাচ

ব্রহ্মচারী গুরুকুলে বসন্ দান্তো গুরোর্হিতম্ ।
আচরন্ দাসবন্নীচো গুরৌ সুদৃঢ়সৌহৃদঃ ॥ ১ ॥
সায়ং প্রাতরুপাসীত গুর্ব্বগ্ন্যর্কসুরোত্তমান্ ।
সন্ধ্যে উভে চ যতবাগ্ জপন্ ব্রহ্ম সনাতনম্ ॥ ২ ॥
ছন্দাংস্যধীয়ীত গুরোরাহূতশ্চেৎ সুযন্ত্রিতঃ ।
উপক্রমেঽবসানে চ চরণৌ শিরসা নমেৎ ॥ ৩ ॥

**অন্বয়**

[এই অধ্যায়ে ব্রহ্মচারী ও বানপ্রস্থের ধর্ম্ম এবং সকল আশ্রমের সাধারণ ধর্ম্ম বর্ণনা করা হইতেছে।] শ্রীনারদঃ উবাচ (নারদ বলিলেন) [হে রাজন্!] ব্রহ্মচারী গুরুকুলে বসন্ (ব্রহ্মচারী গুরুকুলে বাস করতঃ) দান্তঃ (ইন্দ্রিয়সংযমী) গুরৌ সুদৃঢ়সৌহৃদঃ (ও গুরুতে সুদৃঢ় সৌহার্দ্দসম্পন্ন হইবেন এবং) দাসবৎ নীচঃ (দাসের ন্যায় নীচ অর্থাৎ নম্র হইয়া) গুরোঃ হিতম্ আচরন্ (গুরুর হিতাচরণ করতঃ) যতবাক্ (বাক্যসংযমী হইয়া) উভে সন্ধ্যে চ (উভয় সন্ধ্যায়) সনাতনং ব্রহ্ম জপন্ (গায়ত্রী জপ করতঃ) প্রাতঃ সায়ং (প্রাতঃকালে ও সায়ংকালে) গুর্ব্বগ্ন্যর্কসুরোত্তমান্ (গুরু, অগ্নি, সূর্য্য ও বিষ্ণুর) উপাসীত (উপাসনা করিবেন) ॥ ১ ॥ ২ ॥

[গুরুণা] আহূতঃ চেৎ, [তর্হি] (গুরু যদি আহ্বান করেন, তাহা হইলে) সুযন্ত্রিতঃ (ব্রহ্মচারী সুসংযত হইয়া) গুরোঃ (গুরুর নিকটে) ছন্দাংসি অধীয়ীত (বেদ অধ্যয়ন করিবেন) [এবং] উপক্রমে অবসানে চ (প্রত্যহ অধ্যয়নের আরম্ভে ও অবসানে) শিরসা চরণৌ নমেৎ (অবনতমস্তকে গুরুর চরণদ্বয়ে প্রণাম করিবেন) ॥ ৩ ॥

**অনুবাদ**

[এই অধ্যায়ে ব্রহ্মচারী ও বানপ্রস্থের ধর্ম্ম এবং সকল আশ্রমের সাধারণ ধর্ম্ম বর্ণনা করা হইতেছে।] নারদ বলিলেন—হে রাজন্! ব্রহ্মচারী গুরুকুলে বাসকালে ইন্দ্রিয়সংযমী ও গুরুর প্রতি সুদৃঢ় সৌহার্দ্দসম্পন্ন হইবেন, দাসের ন্যায় নীচ অর্থাৎ নম্র হইয়া গুরুর হিতাচরণ করিবেন এবং বাক্যসংযমী হইয়া উভয় সন্ধ্যায় গায়ত্রী জপ করতঃ প্রাতঃকালে ও সন্ধ্যাকালে গুরু, অগ্নি, সূর্য্য ও বিষ্ণুর উপাসনা করিবেন ॥ ১ ॥ ২ ॥

গুরু যদি অধ্যয়নের নিমিত্ত আহ্বান করেন, তাহা হইলে ব্রহ্মচারী সুসংযত হইয়া গুরুর নিকটে বেদ অধ্যয়ন করিবেন এবং প্রত্যহ অধ্যয়নের প্রারম্ভে ও অবসানে অবনতমস্তকে গুরুর চরণদ্বয়ে প্রণাম করিবেন ॥ ৩ ॥

**টীকা**

ব্রহ্মচারিবনস্থয়োঃ ধর্ম্মঃ, সর্ব্বাশ্রমসাধারণশ্চ কশ্চন ধর্ম্মো দ্বাদশেনাধ্যায়েন বর্ণ্যতে। ব্রহ্মচারী গুরুকুলে বসন্ গুরোর্হিতমাচরন্ উভে সন্ধ্যে ব্রহ্ম গায়ত্রীং জপন্ গুর্ব্বাদীন্ উপাসীতেতি দ্বয়োরন্বয়ঃ

মেখলাজিনবাসাংসি জটাদণ্ডকমণ্ডলূন্।
বিভৃয়াদুপবীতঞ্চ দর্ভপাণির্যথোদিতম্ ॥ ৪ ॥
সায়ং প্রাতশ্চরেদ্ভৈক্ষ্যং গুরবে তন্নিবেদয়েৎ।
ভুঞ্জীত যদ্যনুজ্ঞাতো নো চেদুপবসেৎ ক্বচিৎ ॥ ৫ ॥
সুশীলো মিতভুগ্দক্ষঃ শ্রদ্দধানো জিতেন্দ্রিয়ঃ।
যাবদর্থং ব্যবহরেৎ স্ত্রীষু স্ত্রীনির্জ্জিতেষু চ ॥ ৬ ॥

## অন্বয়

দর্ভপাণিঃ [ সন্ ] ( ব্রহ্মচারী কুশহস্ত হইয়া ) যথোদিতম্ ( যথাবিহিত ) মেখলাজিনবাসাংসি ( মেখলা, মৃগচর্ম্ম, বস্ত্র ), জটাদণ্ডকমণ্ডলূন্ ( জটা, দণ্ড, কমণ্ডলু ) উপবীতং চ ( ও যজ্ঞোপবীত ) বিভৃয়াৎ ( ধারণ করিবেন )। [ জটাধারণ করার অর্থ কেশপ্রসাধন না করা বুঝিতে হইবে ] ॥ ৪ ॥

[ ব্রহ্মচারী ] প্রাতঃ সায়ং ( প্রাতঃকালে ও সন্ধ্যাকালে ) ভৈক্ষ্যং চরেৎ ( ভিক্ষা করিবেন ), তৎ গুরবে নিবেদয়েৎ ( ঐ ভিক্ষালব্ধ বস্তু গুরুকে সমর্পণ করিবেন ) যদি অনুজ্ঞাতঃ ভুঞ্জীত ( এবং গুরু অনুমতি দিলে স্বয়ং ভোজন করিবেন ), নোচেৎ ( নতুবা ) ক্বচিৎ ( কদাচিৎ ) উপবসেৎ ( উপবাস করিয়া থাকিবেন ) ॥ ৫ ॥

[ ব্রহ্মচারী ] সুশীলঃ ( সচ্চরিত্র ), মিতভুক্ ( পরিমিতভোজী ), দক্ষঃ ( অনলস ), শ্রদ্দধানঃ ( শ্রদ্ধাবান্ ) জিতেন্দ্রিয়ঃ ( ও ইন্দ্রিয়জয়ী হইয়া ) যাবদর্থং ( প্রয়োজন অনুসারে ভিক্ষাদির নিমিত্তই ) স্ত্রীষু স্ত্রীনির্জ্জিতেষু চ ( স্ত্রীগণের ও স্ত্রীবশীভূত গৃহস্থগণের সমীপে ) ব্যবহরেৎ ( গমন করিবেন )। [ অন্য কোন প্রকার সংস্রব রাখিবেন না ] ॥ ৬ ॥

## অনুবাদ

ব্রহ্মচারী কুশহস্ত হইয়া থাকিবেন এবং যথাবিহিত অর্থাৎ বিধি-অনুসারে মেখলা, মৃগচর্ম্ম, বস্ত্র, দণ্ড, কমণ্ডলু ও যজ্ঞোপবীত ধারণ করিবেন ও কেশ প্রসাধন করিবেন না ॥ ৪ ॥

ব্রহ্মচারী প্রত্যহ প্রাতঃকালে ও সন্ধ্যাকালে ভিক্ষা করিয়া ঐ ভিক্ষালব্ধ বস্তু গুরুকে সমর্পণ করিবেন এবং গুরু অনুমতি দিলে ভোজন করিবেন; নতুবা উপবাস কখন কখন করিয়া থাকিবেন ॥ ৫ ॥

ব্রহ্মচারী সচ্চরিত্র, পরিমিতভোজী, অনলস, শ্রদ্ধাবান্ ও জিতেন্দ্রিয় হইয়া প্রয়োজন অনুসারে ভিক্ষা গ্রহণাদির নিমিত্তই স্ত্রী ও স্ত্রীবশীভূত গৃহস্থগণের সমীপে গমন করিবেন; তাহাদের সহিত অন্য কোন প্রকার সংস্রব রাখিবেন না ॥ ৬ ॥

## টীকা

॥ ১ ॥ ২ ॥ ৩ ॥ জটাধারণং কেশপ্রসাধনাভাবমাত্রং, যথোদিতং, "পালাশো দণ্ডো ব্রাহ্মণস্য" ইত্যাদি-নিয়মমনতিক্রম্য দর্ভপাণিঃ কুশহস্তঃ ॥ ৪ ॥ ৫ ॥ যাবদর্থং ভিক্ষাস্তর্থম্ ॥ ৬ ॥ বৃহদ্‌ব্রতঃ নৈষ্ঠিকব্রহ্মচর্য্যবান্, অগৃহস্থো বানপ্রস্থাদিশ্চ, প্রমাথীনি বলবন্তি, যতেঃ জিতেন্দ্রিয়স্যাপি ॥ ৭ ॥ ৮ ॥ অন্যদা অনৈকান্তে

বর্জ্জয়েৎ প্রমদাগাথামগৃহস্থো বৃহদ্‌ব্রতঃ।
ইন্দ্রিয়াণি প্রমাথিনী হরন্ত্যপি যতের্মনঃ॥ ৭॥
কেশপ্রসাধনোন্মর্দ্দস্নপনাভ্যঞ্জনাদিকম্।
গুরুস্ত্রীভির্যুবতিভিঃ কারয়েন্নাত্মনো যুবা॥ ৮॥
নন্বগ্নিঃ প্রমদা নাম ঘৃতকুম্ভসমঃ পুমান্।
সুতামপি রহো জহ্যাদন্যদা যাবদর্থকৃৎ॥ ৯॥
কল্পয়িত্বাত্মনা যাবদাভাসমিদমীশ্বরঃ।
দ্বৈতং তাবন্ন বিরমেৎ ততো হ্যস্য বিপর্য্যয়ঃ॥ ১০॥

**অন্বয়**

বৃহদ্‌ব্রতঃ (নৈষ্ঠিক ব্রহ্মচারী) অগৃহস্থঃ (অথবা অগৃহস্থ বানপ্রস্থ প্রভৃতি সকলেই) প্রমদাগাথাং (নারীবিষয়িণী আলোচনা) বর্জ্জয়েৎ (পরিত্যাগ করিবেন); [কারণ], প্রমাথীনি ইন্দ্রিয়াণি (বলবান্ ইন্দ্রিয়সমূহ) যতেঃ অপি মনঃ (জিতেন্দ্রিয় ব্যক্তিরও মন) হরন্তি (হরণ করিয়া থাকে) ৭॥

যুবা (যুবক ব্রহ্মচারী) যুবতিভিঃ গুরুস্ত্রীভিঃ (যুবতী গুরুপত্নীগণের দ্বারা) [কখনও] আত্মনঃ (নিজের) কেশপ্রসাধনোন্মর্দ্দস্নপনাভ্যঞ্জনাদিকং (কেশপ্রসাধন, গাত্রমর্দ্দন, স্নপন ও চন্দনবিলেপনাদি) ন কারয়েৎ (করাইবেন না)॥ ৮॥

ননু প্রমদা অগ্নিঃ নাম (কারণ, নারী অগ্নিতুল্য) পুমান্ ঘৃতকুম্ভসমঃ (ও পুরুষ ঘৃতকুম্ভসদৃশ); [অতএব মনুষ্য] রহঃ (নির্জ্জনে) সুতাম্ অপি জহ্যাৎ (কন্যাকেও পরিত্যাগ করিবেন অর্থাৎ কন্যার সহিতও অবস্থান করিবেন না)। অন্যদা (অন্য সময়ে অর্থাৎ লোকসমক্ষে) যাবদর্থকৃৎ (কন্যার লালন-পালনাদি করিবেন)॥

ঈশ্বরঃ (জগৎকারণ সর্ব্বাত্মা পরমেশ্বর) আত্মনা (নিজের দ্বারা) ইদম্ আভাসং (এই গ্রহণীয় ও

**অনুবাদ**

নৈষ্ঠিক ব্রহ্মচারী এবং অগৃহস্থ বানপ্রস্থ প্রভৃতি সকলেই নারীবিষয়িণী আলোচনা পরিত্যাগ করিবেন; কারণ, বলবান্ ইন্দ্রিয়সমূহ জিতেন্দ্রিয় ব্যক্তিরও মন হরণ করিয়া থাকে॥ ৭॥

যুবক ব্রহ্মচারী যুবতী গুরুপত্নীগণের দ্বারা কখনও নিজের কেশপ্রসাধন, গাত্রমর্দ্দন, স্নপন ও চন্দনবিলেপনাদি করাইবেন না॥ ৮॥

কারণ, নারী অগ্নিতুল্য ও পুরুষ ঘৃতকুম্ভসদৃশ; অতএব মনুষ্য নির্জ্জনে কন্যার সহিতও অবস্থান করিবেন না। অন্য সময়ে অর্থাৎ লোকসমক্ষে কন্যার লালনপালনাদি করিবেন॥ ৯॥

জগৎকারণ সর্ব্বাত্মা পরমেশ্বর নিজের দ্বারা গ্রাহ্য ও অগ্রাহ্যরূপে অর্থাৎ ভোগ্য ও

**টীকা**

যাবদর্থং যথোপযোগং তল্লালনাদিকম্ কুর্য্যাৎ॥ ৯॥ সুতায়া এব কা কথা, সর্ব্বোঽপি লোকবেদপ্রসিদ্ধঃ গ্রাহ্যাগ্রাহ্যভেদঃ যাবন্মহাপ্রলয়ঃ তাবদনিবার্য্য এব; যস্তু সর্ব্বং প্রাকৃতমিদমেকমেব কিমত্রাগ্রাহ্যং বেতি

এতৎ সর্ব্বং গৃহস্থস্য সমাম্নাতং যতেরপি।
গুরুবৃত্তির্বিকল্পেন গৃহস্থস্যর্ত্তুগামিনঃ ॥ ১১ ॥

## অন্বয়

অগ্রহণীয়রূপে অর্থাৎ ভোগ্য ও অভোগ্যরূপে সর্ব্বত্র প্রকাশিত জাগতিক পদার্থ) কল্পয়িত্বা (রচনা করিয়া) যাবৎ [বর্ত্ততে] (যে পর্য্যন্ত বর্ত্তমান আছেন), তাবৎ (সেই পর্য্যন্ত) দ্বৈতং ন বিরমেৎ (উক্ত প্রভেদ বিরত হইবে না অর্থাৎ থাকিবেই)। অস্য (যে ব্যক্তি ঐ প্রভেদ স্বীকার করে না, তাহার) ততঃ (ঐ অস্বীকারের ফলে) বিপর্য্যয়ঃ হি [ভবতি] (বিপরীত ফল অর্থাৎ বিনাশ হইয়া থাকে); [অতএব প্রভেদ স্বীকার করিয়া যাহার যাহা পরিত্যাজ্য, তাহার তাহা পরিত্যাগ করা অবশ্য কর্ত্তব্য] ॥ ১০ ॥

এতৎ সর্ব্বম্ (এই পূর্ব্বোক্ত সুশীলত্ব প্রভৃতি ব্রহ্মচারীব ধর্ম্মসমূহ) গৃহস্থস্য যতেঃ অপি (গৃহস্থ, বাণপ্রস্থ এবং সন্ন্যাসীর পক্ষেও) সমাম্নাতম্ (বিহিত হইয়াছে); ঋতুগামিনঃ গৃহস্থস্য (গৃহস্থ ঋতুকালে স্ত্রীসঙ্গ করেন বলিয়া তাহার) গুরুবৃত্তিঃ বিকল্পেন [বোধ্যা] (গুরুসেবা বৈকল্পিক বলিয়া বুঝিতে হইবে অর্থাৎ গৃহস্থ গুরুসেবা করিতেও পারেন, পরিত্যাগও করিতে পাবেন, তাহাতে তাহাব কোনও নিয়ম নাই) ॥ ১১ ॥

## অনুবাদ

অভোগ্যরূপে সর্ব্বত্র প্রকাশিত জাগতিক পদার্থ রচনা করিয়া যে পর্য্যন্ত বর্ত্তমান আছেন, সেই পর্য্যন্ত উক্ত প্রভেদ বিরত হইবে না অর্থাৎ থাকিবেই। ঐ প্রভেদ যে ব্যক্তি স্বীকার করে না, তাহার ঐ অস্বীকারের ফলে অর্থাৎ যথেচ্ছ ব্যবহারের ফলে বিপরীত ফল হইয়া থাকে; অতএব প্রভেদ স্বীকার করিয়া যাহার যাহা পরিত্যাজ্য, তাহার তাহা পরিত্যাগ করা কর্ত্তব্য ॥ ১০ ॥

পূর্ব্বোক্ত সুশীলত্ব প্রভৃতি ব্রহ্মচারীর ধর্ম্মসমূহ গৃহস্থ, বানপ্রস্থ, সন্ন্যাসী সকলের পক্ষেই বিহিত হইয়াছে; কেবল গৃহস্থ ঋতুকালে স্ত্রীসঙ্গ করেন বলিয়া তাহার গুরুশুশ্রূষা বৈকল্পিক বলিয়া বুঝিতে হইবে অর্থাৎ গৃহস্থ গুরুশুশ্রূষা করিতেও পারেন, না করিতেও পারেন, তাহাতে তাহার কোন নিয়ম নাই; না করিলেও অপরাধ নাই। ব্রহ্মচারী প্রভৃতির গুরুশুশ্রূষা অবশ্য কর্ত্তব্য ॥ ১১ ॥

## টীকা

সাহসেন গ্রাহ্যাগ্রাহ্যভেদং ন স্বীকরোতি, তস্য বিপর্য্যয়ঃ স্যাদিত্যাহ—কল্পয়িত্বেতি। ঈশ্বরঃ সর্ব্বাত্মা জগদ্ধেতুরিদং স্বশক্তিবিকারভূতমাভাসং বা সমন্ততঃ গ্রাহ্যাগ্রাহ্যাদিতয়া ভাসমানম্ আত্মনা কল্পয়িত্বা যাবৎ বর্ত্ততে, তাবৎ দ্বৈতমিদং গ্রাহ্যমিদমগ্রাহ্যমিতি ভেদো ন বিরমেৎ অঙ্গীকার্য্য এব ভবেৎ হি, যস্তু নাঙ্গীকরোতি, ততোঽনঙ্গীকারাৎ অস্যানঙ্গীকর্ত্তুঃ অমৃতবদ্বিষোদকপানেন জলবদগ্নিস্নানেন বিপর্য্যয়ঃ শরীরনাশ এব স্যাদিত্যর্থঃ ॥ ১০ ॥ এতৎ সর্ব্বং সুশীল ইত্যাদিনোক্তং গৃহস্থস্য যতেঃ তুর্য্যাশ্রমিণঃ উপলক্ষণম্, যতেরিত্যুক্তিঃ সবানপ্রস্থস্যাপি সমাম্নাতম্; গৃহস্থস্য গুরুশুশ্রূষায়াং বিকল্পং বদন্ ব্রহ্মচারিপ্রভৃতিভির্নিত্যং গুরুশুশ্রূষা যথোপযোগং কার্য্যেতি দ্যোতয়তি—গুরুবৃত্তিরিতি। গুরৌ বৃত্তির্বর্ত্তনং তচ্ছুশ্রূষা ইত্যর্থঃ, গৃহস্থস্য বিকল্পেন বোধ্যা। তত্র হেতুগর্ভং বিশেষণম্ ঋতুগামিন ইতি; আবশ্যকর্ত্তুগমনাদিপরবশস্য নিত্যং গুরুশুশ্রূষায়ামবকাশাভাবাদিত্যর্থঃ ॥ ১১ ॥ অঞ্জনং নেত্রয়োঃ, অভ্যঞ্জনং শিরসঃ, উন্মর্দ্দং উন্মর্দ্দনং

অঞ্জনাভ্যঞ্জনোন্মর্দ্দস্ত্র্যবলেখামিষং মধু।
স্রগ্‌গন্ধলেপালঙ্কারাংস্ত্যজেয়ুর্যে বৃহদ্‌ব্রতাঃ ॥ ১২ ॥
উষিত্বৈবং গুরুকুলে দ্বিজোঽধীত্যাববুধ্য চ।
ত্রয়ীং সাঙ্গোপনিষদং যাবদর্থং যথাবলম্ ॥ ১৩ ॥
দত্ত্বা বরমনুজ্ঞাতো গুরোঃ কামং যদীশ্বরঃ।
গৃহং বনং বা প্রবিশেৎ প্রব্রজেৎ তত্র বা বসেৎ ॥ ১৪ ॥

**অন্বয়**

যে বৃহদ্‌ব্রতাঃ [ তে ] ( যাহারা ব্রহ্মচর্য্যব্রতধারী, তাহারা ) অঞ্জনাভ্যঞ্জনোন্মর্দ্দস্ত্র্যবলেখামিষং ( নেত্রের অঞ্জন, মস্তকের তৈলাদি ম্রক্ষণ, গাত্রমর্দ্দন, নারী, নারীর চিত্র, আমিষ ), মধু ( মদ্য ), স্রগ্‌গন্ধলেপালঙ্কারান্ ( মাল্য, গন্ধ, অনুলেপন ও অলঙ্কার ) ত্যজেয়ুঃ ( পরিত্যাগ করিবেন ) ॥ ১২ ॥

দ্বিজঃ ( ত্রৈবর্ণিক অর্থাৎ ব্রাহ্মণ, ক্ষত্রিয় বা বৈশ্য জাতীয় ব্রহ্মচারী ) এবং ( এইরূপে ) গুরুকুলে উষিত্বা ( গুরুকুলে বাস করিয়া ) সাঙ্গোপনিষদং ত্রয়ীং ( শিক্ষা, কল্পাদি বেদাঙ্গ ও উপনিষৎসমূহের সহিত বেদত্রয় ) অধীত্য ( অধ্যয়ন করিয়া ) যথাবলং যাবদর্থং ( ক্ষমতা ও স্বীয় অধিকার অনুসারে ) [ তদর্থং ] চ অববুধ্য ( বেদার্থ বিচার করতঃ অবগত হইয়া ) যদি ঈশ্বরঃ ( যদি সমর্থ হন ), [ তর্হি ] ( তাহা হইলে ) গুরোঃ কামং বরং দত্ত্বা ( গুরুর ইচ্ছানুরূপ দক্ষিণা প্রদান করিয়া ) অনুজ্ঞাতঃ ( গুরুর অনুমতি গ্রহণপূর্ব্বক ) গৃহং প্রবিশেৎ ( গৃহস্থাশ্রমে প্রবেশ করিবেন ), বনং বা [ প্রবিশেৎ ] ( অথবা বানপ্রস্থাশ্রমে প্রবেশ করিবেন ), প্রব্রজেৎ [ বা ] ( কিম্বা সন্ন্যাসী হইবেন ), তত্র বা বসেৎ ( অথবা সেই ব্রহ্মচর্য্যাশ্রমেই থাকিবেন অর্থাৎ নৈষ্ঠিক ব্রহ্মচারী হইবেন ) ॥ ১৩ ॥ ১৪ ॥

**অনুবাদ**

যাহারা ব্রহ্মচর্য্য ব্রত অবলম্বন করেন, তাহারা নেত্রের অঞ্জন, মস্তকের তৈলাদি ম্রক্ষণ, গাত্রমর্দ্দন, নারী, নারীচিত্র, আমিষ, মদ্য, মাল্য, গন্ধ, অনুলেপন ও অলঙ্কার পরিত্যাগ করিবেন ॥ ১২ ॥

ত্রৈবর্ণিক ব্রহ্মচারী এইরূপে গুরুকুলে বাস করিয়া শিক্ষাকল্পাদি বেদাঙ্গ ও উপনিষৎ-সমূহের সহিত বেদত্রয় অধ্যয়ন করতঃ স্বীয় ক্ষমতা ও অধিকার অনুসারে বিচার করিয়া বেদার্থ অবগত হইবেন এবং যদি সমর্থ হন, তাহা হইলে গুরুর ইচ্ছানুযায়ী দক্ষিণা প্রদান করিয়া তাঁহার অনুমতি গ্রহণপূর্ব্বক গৃহস্থাশ্রমে বা বানপ্রস্থাশ্রমে প্রবেশ করিবেন, অথবা সন্ন্যাসী হইবেন, কিম্বা সেই ব্রহ্মচর্য্যাশ্রমেই থাকিবেন অর্থাৎ নৈষ্ঠিক ব্রহ্মচারী হইবেন ॥ ১৩ ॥ ১৪ ॥

**টীকা**

শরীরস্য, স্ত্রী চ অবলেখা চ স্ত্র্যাদিপ্রতিকৃতিশ্চ আমিষং চ তেষাং দ্বন্দ্বৈক্যম্, মধু মদ্যং, স্রগাদিকান্ চ যে ধৃতব্রতাস্তে ত্যজেয়ুঃ ॥ ১২ ॥ অঙ্গৈঃ শিক্ষাদিভিরুপনিষদ্ভিশ্চ সহিতাং ত্রয়ীং বেদত্রয়ীং দ্বিজঃ ত্রৈবর্ণিকঃ অধীত্য তদর্থং চাববুধ্য ॥ ১৩ ॥ যদীশ্বরঃ সমর্থস্তর্হি গুরোঃ কামং যথেষ্টং বরং দত্ত্বা যথেষ্টাং দক্ষিণাং দত্ত্বা গৃহং প্রবিশেৎ গৃহী ভবেৎ; বিষয়েভ্যো বিরক্তশ্চেৎ বনং বনোপলক্ষিতং জিতেন্দ্রিয়বাসযোগ্যং স্থানং

অগ্নৌ গুরাবাত্মনি চ সর্ব্বভূতেষধোক্ষজম্ ।
ভূতৈঃ স্বধামভিঃ পশ্যেদপ্রবিষ্টং প্রবিষ্টবৎ ॥ ১৫ ॥
এবম্বিধো ব্রহ্মচারী বানপ্রস্থো যতির্গৃহী ।
চরন্ বিদিতবিজ্ঞানঃ পরং ব্রহ্মাধিগচ্ছতি ॥ ১৬ ॥
বানপ্রস্থস্য বক্ষ্যামি নিয়মান্ মুনিসম্মতান্ ।
যানাস্থায় মুনির্গচ্ছেদৃষিলোকমুহাঞ্জসা ॥ ১৭ ॥

**অন্বয়**

[ সকল আশ্রমীই ] স্বধামভিঃ ভূতৈঃ [ সহ ] ( ভগবদধিষ্ঠিত চেতনাচেতন ভূতগণের সহিত ) অধোক্ষজম্ ( ভগবান্‌কে ) অগ্নৌ ( অগ্নিতে ), গুরৌ ( গুরুতে ), আত্মনি ( নিজের মধ্যে ) সর্ব্বভূতেষু চ ( ও সর্ব্বভূতে ) অপ্রবিষ্টম্ [ অপি ] ( বস্তুতঃ প্রবিষ্ট না হইলেও ) প্রবিষ্টবৎ পশ্যেৎ ( প্রবিষ্ট বলিয়া দর্শন করিবেন ) [ অর্থাৎ প্রত্যেক ভূতে ক্ষর, অক্ষর ও ভগবদ্রূপ দর্শন করিবেন ]॥ ১৫ ॥

এবম্বিধঃ ( এইরূপ ) বিদিতবিজ্ঞানঃ ( তত্ত্বত্রয়জ্ঞানী হইয়া ) ব্রহ্মচারী বানপ্রস্থঃ [ বা ] যতিঃ [ বা ] গৃহী [ বা ] ( ব্রহ্মচারী, বানপ্রস্থ, সন্ন্যাসী, অথবা গৃহী ) চরন্ ( প্রারব্ধ কর্ম্মফল ভোগ করতঃ ) পরং ব্রহ্ম অধিগচ্ছতি ( পরব্রহ্মকে প্রাপ্ত হইয়া থাকেন অর্থাৎ ভগবৎপ্রাপ্তিরূপা মুক্তি লাভ করিয়া থাকেন ) ॥ ১৬ ॥

[ হে রাজন্ ! এক্ষণে আমি ] বানপ্রস্থস্য ( বানপ্রস্থের ) মুনিসম্মতান্ নিয়মান্ ( মুনিজনানুমোদিত

**অনুবাদ**

সকল আশ্রমীই ভগবদধিষ্ঠিত চেতনাচেতন ভূতগণের সহিত ভগবান্‌কে অগ্নিতে, গুরুতে, নিজের মধ্যে ও সর্ব্বভূতে বস্তুতঃ প্রবিষ্ট না হইলেও প্রবিষ্ট বলিয়া দর্শন করিবেন অর্থাৎ প্রত্যেক ভূতে ক্ষর, অক্ষর ও ভগবদ্রূপ দর্শন করিবেন ॥ ১৫ ॥

হে রাজন্ ! ব্রহ্মচারী, বানপ্রস্থ, সন্ন্যাসী, অথবা গৃহী এইরূপ জ্ঞানসম্পন্ন হইয়া অর্থাৎ পূর্ব্বোক্ত তত্ত্বত্রয়ের জ্ঞান লাভ করিয়া প্রারব্ধ কর্ম্মফল ভোগ করতঃ পরব্রহ্মকে প্রাপ্ত হইয়া থাকেন অর্থাৎ ভগবৎপ্রাপ্তিরূপা মুক্তি লাভ করিয়া থাকেন ॥ ১৬ ॥

হে রাজন্ ! এক্ষণে আমি বানপ্রস্থের মুনিজনানুমোদিত নিয়মসমূহ বর্ণনা করিব,

**টীকা**

প্রবিশেৎ । তত্র দ্বৈবিধ্যমাহ—প্রব্রজেৎ সন্ন্যাসী ভবেৎ, তত্র বা বসেৎ তত্রৈব ব্রহ্মচর্য্যাশ্রমে বসেৎ নৈষ্ঠিকো ভবেদিত্যর্থঃ ॥ ১৪ ॥ ভূতৈঃ চেতনাচেতনরূপৈঃ অধোক্ষজশক্তিময়ৈঃ স্বধামভিঃ অধোক্ষজাধিষ্ঠিতৈঃ সহাধোক্ষজং সর্ব্বভূতেষু অপ্রবিষ্টমপি বিমুখরূপস্য শক্তিদ্বয়ং বিতত্য সংস্থিতস্য প্রবেশাযোগাৎ প্রবিষ্টবৎ পশ্যেৎ একৈকস্মিন্ ভূতে ক্ষরাক্ষরভগবদ্রূপানি পশ্যেৎ ; তথোক্তম্—"ক্ষরঃ সর্ব্বাণি ভূতানি কূটস্থোঽক্ষর উচ্যতে । উত্তমঃ পুরুষস্তন্যঃ পরমাত্মেত্যুদাহৃতঃ । যো লোকত্রয়মাবিশ্য বিভর্ত্ত্যব্যয় ঈশ্বরঃ" । অগ্নৌ গুরৌ চ তদভেদেনোপাসনার্থং পশ্যেৎ ; আত্মনি চোপাসকে আবিষ্কৃতমঙ্গলমূর্ত্তিং পশ্যেদিত্যগ্ন্যাদিপৃথক্‌নির্দ্দেশাভিপ্রায়ঃ ॥ ১৫ ॥ এবম্বিধঃ বিদিতং বিজ্ঞানং তত্ত্বত্রয়জ্ঞানং যেন স ব্রহ্মচারী বানপ্রস্থো বা যতির্ব্বা গৃহী বা চরন্ প্রারব্ধকর্ম্মফলং ভক্ষয়ন্ পরমধোক্ষজং ব্রহ্ম অধিগচ্ছতি ভগবৎপ্রাপ্তিরূপা মুক্তিঃ তত্ত্বত্রয়জ্ঞানপূর্ব্বক-

ন কৃষ্টপচ্যমশ্নীয়াদকৃষ্টঞ্চাপ্যকালতঃ।
অগ্নিপক্কমথামং বা অর্কপক্কমুতাহরেৎ ॥ ১৮ ॥
বন্যৈশ্চরুপুরোডাশান্ নির্ব্বপেৎ কালচোদিতান্।
লব্ধে নবে নবেঽন্নাদ্যে পুরাণঞ্চ পরিত্যজেৎ ॥ ১৯ ॥
অগ্ন্যর্থমেব শরণমুটজং বাদ্রিকন্দরম্।
শ্রয়েত হিমবায়্বগ্নিবর্ষার্কাতপষাট্ স্বয়ম্ ॥ ২০ ॥

**অন্বয়**

নিয়মসমূহ ) বক্ষ্যামি ( বর্ণনা করিব ), যান্ আস্থায় ( যে সকল অবলম্বন করিয়া ) মুনিঃ ( বানপ্রস্থ মুনি ) অঞ্জসা উহ ( অনায়াসেই ) ঋষিলোকং গচ্ছেৎ ( ঋষিলোক অর্থাৎ মহর্লোকে গমন করিতে পারিবেন ) ॥১৭॥

[ বানপ্রস্থ মুনি ] কৃষ্টপচ্যং ( কৃষ্টপচ্য অর্থাৎ কর্ষণদ্বারা নিষ্পন্ন ধান্যাদিজাত অন্ন ) ন অশ্নীয়াৎ ( ভোজন করিবেন না ) অকালতঃ অকৃষ্টং চ অপি ( এবং কর্ষণ ব্যতীত নিষ্পন্ন হইলেও পক্ক হওয়ার কালের পূর্ব্বেই যদি পক্ক হয়, তাহা হইলে সেই অন্নও ) [ ন অশ্নীয়াৎ ] ( ভোজন করিবেন না ) ; অগ্নিপক্কম্ অথ আমং বা [ ন অশ্নীয়াৎ ] ( অগ্নিপক্ক অথবা অপক্ক ফলমূলাদি ভোজন করিবেন না ) ; উত অর্কপক্কম্ আহরেৎ ( পরন্তু সূর্য্যকিরণপক্ক ফলাদি ভোজন করিবেন ) । [ তিনি ] বন্যৈঃ ( বনজাত নীবারাদির অর্থাৎ তৃণধান্যাদির দ্বারা ) কালচোদিতান্ ( যথাকালবিহিত ) চরুপুরোডাশান্ নির্ব্বপেৎ ( চরু ও পুরোডাশ প্রস্তুত করিয়া আহুতি প্রদান করিবেন ) নবে নবে অন্নাদ্যে লব্ধে [ সতি ] ( এবং নূতন নূতন অন্নাদি লাভ হইলে ) পুরাণং চ পরিত্যজেৎ ( পূর্ব্বসঞ্চিত অন্নাদি পরিত্যাগ করিবেন ) ॥ ১৮ ॥ ১৯ ॥

স্বয়ং ( বানপ্রস্থ মুনি স্বয়ং ) হিমবায়্বগ্নিবর্ষার্কাতপষাট্ ( হিম, বায়ু, অগ্নি, বর্ষা ও সূর্য্যতাপ সহ্য

**অনুবাদ**

যাহা অবলম্বন করিয়া বানপ্রস্থ মুনি অনায়াসেই ঋষিলোকে অর্থাৎ মহর্লোকে গমন করিতে পারিবেন ॥ ১৭ ॥

বানপ্রস্থ কৃষ্টপচ্য অর্থাৎ কর্ষণের দ্বারা নিষ্পন্ন ধান্যাদিজাত অন্ন ভোজন করিবেন না ; কর্ষণ ব্যতীত নিষ্পন্ন হইলেও পক্ককালের পূর্ব্বেই যদি পক্ক হয়, তাহা হইলে সেই অন্নও ভোজন করিবেন না এবং অগ্নিপক্ক ফলমূলাদি ভোজন করিবেন না ; পরন্তু তিনি সূর্য্যকিরণের দ্বারা পক্ক ফলাদি ভোজন করিবেন। তিনি বনজাত নীবারাদির অর্থাৎ তৃণধান্যাদির দ্বারা যথাকালবিহিত চরু ও পুরোডাশ প্রস্তুত করিয়া আহুতি প্রদান করিবেন এবং নূতন নূতন অন্নাদি লাভ হইলে পূর্ব্বসঞ্চিত অন্নাদি পরিত্যাগ করিবেন ॥ ১৮ ॥ ১৯ ॥

বানপ্রস্থ মুনি স্বয়ং হিম, বায়ু, অগ্নি, বর্ষা ও সূর্য্যতাপ সহ্য করিবেন ; কেবলমাত্র অগ্নিরক্ষার নিমিত্ত পর্ণকুটীর কিংবা পর্ব্বতগুহা আশ্রয় করিবেন ॥ ২০ ॥

**টীকা**

ভগবদ্ধ্যাননিষ্ঠা যস্মিন্ আশ্রমে ভবেৎ, তস্যৈবাশ্রমিণঃ স্যাদিতি ফলিতোঽর্থঃ ॥ ১৬ ॥ ঋষিলোকং মহরাদিলোকং সকামশ্চেদ্ গচ্ছেৎ, উক্তরীত্যা অধোক্ষজধ্যাননিষ্ঠস্তু মুক্তিরেবেতি বিবেকঃ ॥ ১৭ ॥ কৃষ্টপচ্যং কৃষ্যা নিষ্পন্নং নাশ্নীয়াৎ অকৃষ্টমকৃষ্টপচ্যমপি ফলাদিকমকালতঃ পক্কং নাশ্নীয়াৎ; বন্যৈঃ

কেশরোমনখশ্মশ্রুমলানি জটিলো দধৎ।
কমণ্ডল্বজিনে দণ্ডবল্কলাগ্নিপরিচ্ছদান্ ॥ ২১ ॥
চরেদ্বনে দ্বাদশাব্দানষ্টৌ বা চতুরো মুনিঃ।
দ্বাবেকং বা যথা বুদ্ধির্ন বিপদ্যেত কৃচ্ছ্রতঃ ॥ ২২ ॥
যদাকল্পঃ স্বক্রিয়ায়াং ব্যাধিভির্জরয়াথবা।
আন্বীক্ষিক্যাং বা বিদ্যায়াং কুর্য্যাদনশনাদিকম্ ॥ ২৩ ॥

**অন্বয়**

করিবেন); অগ্ন্যর্থম্ এব (কেবল অগ্নিরক্ষার নিমিত্তই) উটজং শরণম্ (পর্ণকুটীর) অদ্রিকন্দরং বা (কিম্বা পর্ব্বতগুহা) শ্রয়েত (আশ্রয় করিবেন) ॥ ২০ ॥

**জটিলঃ** মুনিঃ (জটাযুক্ত হইয়া বানপ্রস্থ মুনি) কেশরোমনখশ্মশ্রুমলানি (কেশ, রোম, নখ, শ্মশ্রু, গাত্রমল), কমণ্ডল্বজিনে (কমণ্ডলু, মৃগচর্ম্ম), দণ্ডবল্কলাগ্নিপরিচ্ছদান্ (দণ্ড, বল্কল ও স্রুক্স্রুবাদি হোমাগ্নির উপকরণ) দধৎ (ধারণ করিয়া) কৃচ্ছ্রতঃ যথা বুদ্ধিঃ (ক্লেশহেতু যাহাতে বুদ্ধি) ন বিপদ্যেত (বিনষ্ট না হয়), [তথা] (সেইরূপভাবে) দ্বাদশাব্দান্ (বার বৎসর), অষ্টৌ বা (অথবা আটবৎসর) চতুরঃ [বা] (কিম্বা চারি বৎসর) দ্বৌ একং বা (অথবা দুই বৎসর বা এক বৎসর) বনে চরেৎ (বনে বিচরণ করিবেন) ॥ ২১ ॥ ২২ ॥

[বানপ্রস্থ মুনি] যদা (যখন) ব্যাধিভিঃ অথবা জরয়া (ব্যাধি অথবা জরাহেতু) স্বক্রিয়ায়াম্ অকল্পঃ [স্যাৎ] (স্বীয় নিয়মপালনে অসমর্থ হইবেন), [তদা] (তখন) আন্বীক্ষিক্যাং বিদ্যায়াং [বর্ত্তেত] (জ্ঞানাভ্যাসে নিরত হইবেন), অনশনাদিকং বা কুর্য্যাৎ (অথবা অনশনাদি করিবেন) ॥ ২৩ ॥

**অনুবাদ**

বানপ্রস্থ মুনি জটা ধারণ করিবেন এবং কেশ, রোম, নখ ও শ্মশ্রু ধারণ করিবেন; গাত্র মার্জ্জনা করিবেন না; কমণ্ডলু, মৃগচর্ম্ম, দণ্ড, বল্কল ও স্রুক্স্রুবাদি হোমাগ্নির উপকরণ ধারণ করিবেন; এইরূপে তিনি ক্লেশহেতু যাহাতে বুদ্ধি বিনষ্ট না হয়, সেইরূপভাবে বার বৎসর, আট বৎসর, চারি বৎসর, দুই বৎসর অথবা এক বৎসর বনে বিচরণ করিবেন অর্থাৎ বার, আট, চারি, দুই বা এক বৎসরের মধ্যে যত বৎসর পারেন, তত বৎসর ব্রত পালন করিবেন ॥ ২১ ॥ ২২ ॥

বানপ্রস্থ মুনি ব্রতাচরণের নির্দ্দিষ্ট কালমধ্যে যখন ব্যাধি অথবা জরাহেতু স্বীয় নিয়ম পালনে অসমর্থ হইবেন, তখন জ্ঞানাভ্যাসে নিরত হইবেন; অথবা অনশনাদি করিবেন ॥ ২৩ ॥

**টীকা**

বনোদ্ভবৈঃ ফলাদিভিঃ কালচোদিতান্ কালে কালে বিহিতান্ চরুপুরোডাশান্ নির্বপেৎ দদ্যাৎ, পুরাণং পূর্ব্বসঞ্চিতম্ ॥ ১৮ ॥ ১৯ ॥ স্বয়ং হিমাদীন্ সহতে ইতি তথা, অগ্ন্যর্থং তু শরণং বৃষ্ট্যাদিনিবারকং গৃহমুটজম্ পর্ণাদিনির্ম্মিতমদ্রিকন্দরম্ বা শ্রয়েত ॥ ২০ ॥ জটাঃ সন্তি অস্যেতি জটিলঃ কেশাদীন্ মলং চ উদ্বর্ত্তনাদ্যকরণেন কমণ্ডল্বাদীন্ অগ্নিপরিচ্ছদান্ স্রুকস্রুবাদীন্ দধৎ

আত্মন্যগ্নীন্ সমারোপ্য সন্ন্যস্যাহংমমাত্মতাম্।
কারণেষু ন্যসেৎ সম্যক্ সঙ্ঘাতং তু যথার্হতঃ॥ ২৪॥
খে খানি বায়ৌ নিশ্বাসাংস্তেজস্যুষ্মাণমাত্মবান্।
অপ্‌স্বসৃক্‌শ্লেষ্মপূয়ানি ক্ষিতৌ শেষং যথোদ্ভবম্॥ ২৫॥
বাচমগ্নৌ সবক্তব্যামিন্দ্রে শিল্পং করাবপি।
পদানি গত্যা বয়সি রত্যোপস্থং প্রজাপতৌ॥ ২৬॥

**অন্বয়**

[ অনশনাদি করিবার পূর্ব্বে তিনি ] অগ্নীন্ ( নিত্য পূজনীয় অগ্নিকে ) আত্মনি ( পরমাত্মাতে ) সমারোপ্য ( সমারোপিত করিয়া অর্থাৎ পরমাত্মাই অগ্নিস্বরূপ এইরূপ চিন্তা করতঃ অগ্নি পরিত্যাগ করিয়া ) অহংমমাত্মতাং সন্ন্যস্য ( এবং দেহে যে অহংবুদ্ধি ও মমত্ববুদ্ধি আছে, তাহা পরিত্যাগ করিয়া ) যথার্হতঃ ( যথাযোগ্য ) কারণেষু ( আকাশাদি নিজ কারণসমূহে ) সঙ্ঘাতং তু ( দেহকে ) সম্যক্ ন্যসেৎ ( সম্যক্‌রূপে লীন বলিয়া ভাবনা করিবেন )॥ ২৪॥

আত্মবান্ ( ধীমান্ বানপ্রস্থ মুনি ) খানি খে ( দেহস্থ আকাশ অর্থাৎ ছিদ্রসমূহকে মহাকাশে ), নিশ্বাসান্ বায়ৌ ( নিশ্বাসবায়ুকে অর্থাৎ প্রাণবায়ুকে মহাবায়ুতে ), উষ্মাণম্ তেজসি ( দেহস্থ উত্তাপকে মহাতেজে ), অসৃক্‌শ্লেষ্মপূয়ানি অপ্‌সু ( দেহস্থ রক্ত, শ্লেষ্মা ও পূযাদিকে মহাজলে ) যথোদ্ভবং শেষং ক্ষিতৌ ( এবং দেহস্থ অবশিষ্ট অস্থিমাংসাদি কঠিনাংশকে মহাক্ষিতিতে ) [ লীনং ভাবয়েৎ ] ( লীন বলিয়া ভাবনা করিবেন )॥ ২৫॥

[ পূর্ব্বোক্তরূপে স্থূল শরীরের লয় ভাবনা করিয়া লিঙ্গশরীরের লয় নিম্নোক্তরূপে ভাবনা করিবেন।

**অনুবাদ**

অনশনাদি করিবার পূর্ব্বে তিনি নিত্য পূজনীয় অগ্নিকে পরমাত্মাতে সমারোপিত করিয়া অর্থাৎ পরমাত্মাই অগ্নিস্বরূপ এইরূপ চিন্তাপূর্ব্বক অগ্নি পরিত্যাগ করিয়া দেহে যে অহংবুদ্ধি ও মমত্ববুদ্ধি আছে, তাহা পরিত্যাগ করিবেন এবং দেহকে যথাযোগ্য আকাশাদি নিজ কারণসমূহে সম্যক্‌রূপে লীন বলিয়া ভাবনা করিবেন॥ ২৪॥

ধীমান্ বানপ্রস্থ মুনি দেহস্থ আকাশকে মহাকাশে, নিশ্বাসবায়ুকে অর্থাৎ প্রাণবায়ুকে মহাবায়ুতে, দেহস্থ উত্তাপকে মহাতেজে, দেহস্থ রক্ত, শ্লেষ্মা ও পূযাদিকে মহাজলে এবং দেহস্থ অবশিষ্ট অস্থিমাংসাদি কঠিনাংশকে মহাক্ষিতিতে লীন বলিয়া ভাবনা করিবেন॥ ২৫॥

[ পূর্ব্বোক্তরূপে স্থূলশরীরের লয় ভাবনা করিয়া লিঙ্গশরীরের লয় নিম্নোক্তরূপে ভাবনা করিবেন। যে দেবতা যে ইন্দ্রিয়ের প্রবর্ত্তক, বিষয়ের সহিত সেই ইন্দ্রিয়কে সেই দেবতাতে

**টীকা**

চরেদিত্যুত্তরেণান্বয়ঃ॥ ২১॥ দ্বাদশাব্দান্ অষ্টৌ বা চতুরো বা একমব্দং বা যথা কৃচ্ছ্রতঃ ক্লেশাদ্ বুদ্ধির্ন বিপদ্যেত নাবসীদেৎ, তথা বনে চরেৎ বিচরেৎ॥ ২২॥ যদা স্বক্রিয়ায়াং স্বনিয়মে অকল্পঃ অসমর্থঃ স্যাৎ, তদা আন্বীক্ষিক্যাং জ্ঞানাভ্যাসে বর্ত্তেত অনশনাদিকং বা কুর্য্যাৎ॥ ২৩॥ অনশনাদিকং করিষ্যতঃ পূর্ব্বকৃত্যমুপদিশতি—আত্মনীত্যাদিনা। আত্মনি অগ্নীন্ সমাবেশ্য প্রত্যহং পূজ্যান্ অগ্নীন্ পরমপূজ্যে আত্মনি

মৃত্যৌ পায়ুং বিসর্গঞ্চ যথাস্থানং বিনির্দ্দিশেৎ।
দিক্ষু শ্রোত্রং সনাদেন স্পর্শেনাধ্যাত্মনি ত্বচম্ ॥ ২৭ ॥
রূপাণি চক্ষুষা রাজন্! জ্যোতিষ্যভিনিবেশয়েৎ।
অপ্সু প্রচেতসা জিহ্বাং ঘ্রেয়ৈর্ঘ্রাণং ক্ষিতৌ ন্যসেৎ ॥ ২৮ ॥

**অন্বয়**

যে দেবতা যে ইন্দ্রিয়ের প্রবর্ত্তক, বিষয়ের সহিত সেই ইন্দ্রিয়কে সেই দেবতাতে ন্যাস করিয়া উৎপত্তিস্থানে লীন বলিয়া ভাবনা করিবেন। যথা ]—রাজন্! ( হে মহারাজ যুধিষ্ঠির! ) [ বানপ্রস্থ মুনি ] সবক্তব্যাং বাচম্ অগ্নৌ ( বাক্যের সহিত বাগিন্দ্রিয়কে অগ্নিতে ), শিল্পং করৌ অপি ইন্দ্রে ( গ্রহণাদির সহিত করদ্বয়কে ইন্দ্রে ), গত্যা পদানি বয়সি ( গতির সহিত পদদ্বয়কে বিষ্ণুতে ), রত্যা উপস্থং প্রজাপতৌ ( রতির সহিত উপস্থকে প্রজাপতিতে ), বিসর্গং পায়ুং চ মৃত্যৌ ( মলত্যাগের সহিত পায়ুকে মৃত্যুতে ), সনাদেন শ্রোত্রং দিক্ষু ( শব্দের সহিত শ্রোত্রকে দিক্‌দেবতাতে ), স্পর্শেন ত্বচং অধ্যাত্মনি ( স্পর্শের সহিত ত্বক্‌কে বায়ুতে ) চক্ষুষা রূপাণি জ্যোতিষি ( এবং চক্ষুর সহিত রূপকে আদিত্যে ) বিনির্দ্দিশেৎ ( ন্যাস করিবেন অর্থাৎ সংযোজিত করিবেন ) যথাস্থানম্ অভিনিবেশয়েৎ [ চ ] ( এবং উৎপত্তিস্থানানুসারে বিলীন বলিয়া ভাবনা করিবেন অর্থাৎ অগ্ন্যাদি ইন্দ্রিয়াধিষ্ঠাতৃদেবতাগণকে তাহাদের উৎপত্তিস্থান সাত্ত্বিক অহঙ্কারে ও বাগাদি ইন্দ্রিয়সমূহকে তাহাদের উৎপত্তিস্থান রাজস অহঙ্কারে লীন বলিয়া ভাবনা করিবেন ); প্রচেতসা জিহ্বাং অপ্‌সু ( এইরূপ বরুণকর্ত্তৃক প্রবর্ত্তিত জিহ্বাকে জলে ) ঘ্রেয়ৈঃ ঘ্রাণং ক্ষিতৌ ( এবং গন্ধের সহিত অশ্বিনীকুমারদৈবতক ঘ্রাণকে ক্ষিতিতে ) ন্যসেৎ ( ন্যাস করিবেন ) [ যথাস্থানং নিবেশয়েৎ চ ]

**অনুবাদ**

ন্যাস করিয়া উৎপত্তিস্থানে লীন বলিয়া ভাবনা করিবেন। যথা ]—হে মহারাজ যুধিষ্ঠির! বানপ্রস্থ মুনি বাক্যের সহিত বাগিন্দ্রিয়কে অগ্নিতে, গ্রহণাদির সহিত করদ্বয়কে ইন্দ্রে, গতির সহিত পদদ্বয়কে বিষ্ণুতে, রতির সহিত উপস্থেন্দ্রিয়কে প্রজাপতিতে, মলত্যাগের সহিত পায়ু-ইন্দ্রিয়কে মৃত্যুতে, শব্দের সহিত শ্রোত্রেন্দ্রিয়কে দিক্‌দেবতাতে, স্পর্শের সহিত ত্বগিন্দ্রিয়কে বায়ুতে এবং চক্ষুরিন্দ্রিয়ের সহিত রূপকে আদিত্যে ন্যাস করিবেন এবং উৎপত্তিস্থানানুসারে

**টীকা**

পরমাত্মনি বিসৃজ্য যথার্হতো যথাযোগ্যং স্বকারণেষু আকাশাদিষু সঙ্ঘাতং দেহং ন্যসেৎ প্রবিলাপয়েৎ লীনং ভাবয়েৎ ॥ ২৪ ॥ ২৫ ॥ এবং স্থূলদেহলয়মুক্ত্বা সূক্ষ্মদেহাবয়বানাং সবিষয়াণাম্ ইন্দ্রিয়াণাম্ তৎতৎ-প্রবর্ত্তকে তৎতদধিদৈবতে তৎতন্নিয়ম্যতয়া সম্বন্ধমাত্রং সূচয়ন্ তৎতৎকারণে লয়মাহ—বাচমিতি ত্রিভিঃ। বাগাদিকং বক্তব্যাদিসহিতমগ্ন্যাদৌ প্রবর্ত্তকে নিয়ম্যতয়া বিনির্দ্দিশেৎ, যথাস্থানম্ উৎপত্তিস্থানমনতিক্রম্যাভি-নিবেশয়েচ্চ বিলীনং ভাবয়েদিতি ত্রয়াণামন্বয়ঃ। অগ্ন্যাদ্যুৎপত্তিস্থানং সাত্ত্বিকাহঙ্কারস্তেষাং লয়ং তত্র ভাবয়েৎ, বাগাদীনামুৎপত্তিস্থানং রাজসাহঙ্কারস্তেষাং লয়ং তত্র ভাবয়েৎ; অথ পদযোজনা সবক্তব্যাং বাচমগ্নৌ অধিদৈবতে নিয়ম্যতয়া বিনির্দ্দিশেৎ যথাস্থানমভিনিবেশয়েচ্চ, এবমগ্রেঽপি; পদানি পাদৌ বয়সি বিষ্ণৌ ॥ ২৬ ॥ সনাদেন শব্দেন সহ অধ্যাত্মনি অধিদৈবতে বায়ৌ ॥ ২৭ ॥ জ্যোতিষি আদিত্যে অপ্‌সু রসরূপাং সলোলুপাং জিহ্বাং রসনেন্দ্রিয়ং প্রচেতসা অধিদৈবতেন প্রবর্ত্ত্যাং যথাস্থানং নিবেশয়েৎ;

মনো মনোরথৈশ্চন্দ্রে বুদ্ধিং বোধ্যৈঃ কবৌ পরে।
কর্ম্মাণ্যধ্যাত্মনা রুদ্রে যদহংমমতাক্রিয়া।
সত্ত্বেন চিত্তং ক্ষেত্রজ্ঞে গুণৈর্বৈকারিকং পরে ॥ ২৯ ॥

**অন্বয়**

( ও উৎপত্তিস্থান রাজস অহঙ্কারে লীন বলিয়া ভাবনা করিবেন ) ; [ রসনেন্দ্রিয় ও ঘ্রাণেন্দ্রিয়ের অধিষ্ঠাতৃ-দেবতাকে পূর্ব্বের ন্যায় উৎপত্তিস্থান সাত্ত্বিক অহঙ্কারে লীন বলিয়া ভাবনা করিবেন ] ॥ ২৬ ॥ ২৭ ॥ ২৮ ॥

[ অনন্তর তিনি ] মনোরথৈঃ মনঃ চন্দ্রে ( মনোরথের সহিত মনকে চন্দ্রে ), বোধ্যৈঃ বুদ্ধিং পরে কবৌ ( বোধ্যবিষয়ের সহিত বুদ্ধিকে ব্রহ্মাতে ) অধ্যাত্মনা কর্ম্মাণি ( এবং অহঙ্কারের সহিত অহঙ্কারবিষয়ক কর্ম্ম সকলকে ) যৎ অহংমমতাক্রিয়া [ ভবতি ] ( যাহা হইতে "আমি, আমার" এইরূপ জ্ঞানপূর্ব্বক ক্রিয়া হয় ), [ তস্মিন্ ] রুদ্রে ( সেই রুদ্রে ) গুণৈঃ চিত্তং ক্ষেত্রজ্ঞে ( ও চিত্তের বিষয়ের সহিত চিত্তকে ক্ষেত্রজ্ঞে ) [ স্থিতং বিভাব্য ] ( অবস্থিত ভাবনা করিয়া ) সত্ত্বেন [ যোজয়েৎ ] (সেই সকলের কারণ সাত্ত্বিক অহঙ্কারের সহিত যোজনা করিবেন ) [ এবং ] বৈকারিকং পরে [ যোজয়েৎ ] ( সাত্ত্বিক অহঙ্কারকে তৎকারণ মহত্তত্ত্বে যোজনা করিবেন ) ॥ ২৯ ॥

**অনুবাদ**

সেই সেই স্থানে বিলীন বলিয়া ভাবনা করিবেন অর্থাৎ অগ্ন্যাদি ইন্দ্রিয়াধিষ্ঠাতৃদেবগণকে তাঁহাদের উৎপত্তিস্থান সাত্ত্বিক অহঙ্কারে ও বাগাদি ইন্দ্রিয়সমূহকে তাহাদের উৎপত্তিস্থান রাজসাহঙ্কারে লীন বলিয়া ভাবনা করিবেন ; এইরূপ বরুণকর্ত্তৃক প্রবর্ত্তিত রসনেন্দ্রিয়কে জলে এবং গন্ধের সহিত অশ্বিনীকুমারদ্বয়কর্ত্তৃক প্রবর্ত্তিত ঘ্রাণেন্দ্রিয়কে ক্ষিতিতে ন্যাস করিবেন ও উৎপত্তিস্থান রাজস অহঙ্কারে লীন বলিয়া ভাবনা করিবেন ; আর রসনেন্দ্রিয় ও ঘ্রাণেন্দ্রিয়ের অধিষ্ঠাতৃদেবতাকে পূর্ব্ববৎ উৎপত্তিস্থান সাত্ত্বিক অহঙ্কারে লীন বলিয়া ভাবনা করিবেন ॥ ২৬ ॥ ২৭ ॥ ২৮ ॥

অনন্তর তিনি মনোরথের সহিত মনকে চন্দ্রে, বোধ্য বিষয়ের সহিত বুদ্ধিকে ব্রহ্মাতে এবং যাহা হইতে "আমি, আমার" এইরূপ জ্ঞানপূর্ব্বক ক্রিয়া হয়, অহঙ্কারের সহিত অহঙ্কারের বিষয় কর্ম্ম সকলকে সেই রুদ্রে ও চিত্তের বিষয়ের সহিত চিত্তকে ক্ষেত্রজ্ঞে অবস্থিত বলিয়া ভাবনা করিয়া কারণস্বরূপ সাত্ত্বিক অহঙ্কারের সহিত সেই সকলকে যোজনা করিবেন অর্থাৎ লীন বলিয়া ভাবনা করিবেন এবং ঐ সাত্ত্বিক অহঙ্কারকেও তৎকারণ মহত্তত্ত্বে যোজনা করিবেন ॥ ২৯

**টীকা**

ঘ্রেয়ৈঃ গন্ধৈঃ সঘ্রাণম্ অশ্বিদৈবত্যং ক্ষিতৌ উৎপত্তিভূমৌ রাজসাহঙ্কারে এব ॥ ২৮ ॥ অন্তঃকরণস্য চতুর্ব্বিধস্য লয়ং সাত্ত্বিকাহঙ্কারে আহ—মন ইতি। মনঃ মনোরথৈঃ সহ চন্দ্রে, বোধ্যৈঃ সহ বুদ্ধিং পরে কবৌ ব্রহ্মণি চ, কর্ম্মাণি অহঙ্কারবিষয়াণি অধ্যাত্মনা অহঙ্কারেণ সহ যৎ যস্মাৎ রুদ্রাৎ প্রবর্ত্তকাৎ অহংমমতা-পূর্ব্বিকা ক্রিয়া ভবতি, তস্মিন্ রুদ্রে চ চিত্তং গুণৈঃ চিত্তবিষয়ভূতৈঃ সহ ক্ষেত্রজ্ঞে চ নিয়মতয়া স্থিতং বিভাব্যেতি শেষঃ। সত্ত্বেন বৈকারিকাহঙ্কারেণ কারণেন যোজয়েদিতি শেষঃ। অন্তঃকরণচতুষ্টয়ং

অপ্সু ক্ষিতিমপো জ্যোতিষ্যদো বায়ৌ নভস্যমুম্।
কূটস্থে তচ্চ মহতি তদব্যক্তেঽক্ষরে চ তৎ ॥ ৩০ ॥
ইত্যক্ষরতয়াত্মানং চিন্মাত্রমবশেষিতম্।
জ্ঞাত্বাঽদ্বয়োঽথ বিরমেদ্দগ্ধযোনিরিবানলঃ ॥ ৩১ ॥

ইতি শ্রীমদ্ভাগবতে মহাপুরাণে পারমহংস্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং সপ্তমস্কন্ধে যুধিষ্ঠিরনারদসংবাদে আশ্রমধর্ম্মো নাম দ্বাদশোঽধ্যায়ঃ ॥ ১২ ॥

## অন্বয়

[ অনন্তর পূর্ব্বোক্ত বানপ্রস্থ মুনি মহাভূতসমূহের মধ্যে ] ক্ষিতিম্ অপ্সু ( পৃথিবীকে জলে ), অপঃ জ্যোতিষি ( জলকে তেজে ), অদঃ বায়ৌ ( তেজকে বায়ুতে ), অমুং নভসি ( বায়ুকে আকাশে ), তৎ চ কূটস্থে ( আকাশকে তামস অহঙ্কারে ), তৎ মহতি ( তামস অহঙ্কারকে মহত্তত্ত্বে ), [ তৎ ] অব্যক্তে ( মহত্তত্ত্বকে প্রকৃতিতে ) তৎ চ অক্ষরে ( এবং প্রকৃতিকে পরমাত্মাতে ) [ ন্যসেৎ ] ( ন্যাস করিবেন অর্থাৎ লীন বলিয়া ভাবনা করিবেন ) ॥ ৩০ ॥

ইতি ( এইরূপে ) [ তিনি ] দগ্ধযোনিঃ অনলঃ ইব ( দগ্ধকাষ্ঠ অগ্নির ন্যায় ) অদ্বয়ঃ ( দেহেন্দ্রিয়াদি-শূন্য হইয়া ) অবশেষিতং ( এবং অবশিষ্ট ) চিন্মাত্রং আত্মানং ( জ্ঞানস্বরূপ জীবাত্মাকে ) অক্ষরতয়া জ্ঞাত্বা ( পরমাত্মার অংশরূপে তাঁহা হইতে অভিন্ন জানিয়া ) অথ বিরমেৎ ( মুক্ত হইবেন ) ॥ ৩১ ॥

## অনুবাদ

অনন্তর পূর্ব্বোক্ত বানপ্রস্থ মুনি মহাভূতসমূহের মধ্যে পৃথিবীকে জলে, জলকে তেজে, তেজকে বায়ুতে, বায়ুকে আকাশে, আকাশকে তামস অহঙ্কারে, তামস অহঙ্কারকে মহত্তত্ত্বে, মহত্তত্ত্বকে প্রকৃতিতে এবং প্রকৃতিকে পরমাত্মাতে ন্যাস করিবেন অর্থাৎ লীন বলিয়া ভাবনা করিবেন ॥ ৩০ ॥

এইরূপে তিনি দগ্ধকাষ্ঠ অগ্নির ন্যায় দেহেন্দ্রিয়াদিশূন্য হইয়া এবং অবশিষ্ট জ্ঞানস্বরূপ জীবাত্মাকে পরমাত্মার অংশরূপে তাঁহা হইতে অপৃথক্ জানিয়া বিরত অর্থাৎ মুক্ত হইবেন ॥৩১॥

দ্বাদশ অধ্যায়ের অনুবাদ সমাপ্ত ॥ ১২ ॥

## টীকা

বৈকারিকে অভিনিবেশয়েদিত্যর্থঃ। বৈকারিকং তু পরে তৎকারণে মহত্তত্ত্বে যোজয়েদিত্যর্থঃ ॥ ২৯ ॥ মহাভূতানাং তামসাহঙ্কারে, তস্য মহত্তত্ত্বে, তস্য প্রকৃতৌ, প্রকৃতেঃ পরমাত্মনি চ লয়মাহ—অপ্সু ইতি। ক্ষিত্যাদিভূতানি অবাদিষু ন্যসেৎ, কূটস্থে তামসাহঙ্কারে অব্যক্তে প্রকৃতৌ তত্তদব্যক্তমক্ষরে পরমাত্মনি ন্যসেৎ। চকারোঽনুক্তসমুচ্চয়ার্থঃ ॥ ৩০। ইত্যেবং দগ্ধযোনিঃ অনল ইব অদ্বয়ঃ দেহেন্দ্রিয়াদিদ্বয়রহিতঃ অতএবাবশেষিতং চিন্মাত্রং জ্ঞানস্বরূপমাত্মানং জীবং অক্ষরতয়া পরমাত্মাংশত্বেন তদপৃথক্তয়া জ্ঞাত্বা বিরমেৎ মুক্তো ভবেৎ ॥ ৩১ ॥

ইতি শ্রীমদ্ভাগবতে মহাপুরাণে সপ্তমস্কন্ধীয়ে শ্রীমচ্ছুকদেবকৃত-সিদ্ধান্তপ্রদীপে দ্বাদশাধ্যায়ার্থ প্রকাশঃ ॥ ১২ ॥

---

# ত্রয়োদশোঽধ্যায়ঃ

শ্রীনারদ উবাচ

কল্পস্ত্বেবং পরিব্রজ্য দেহমাত্রাবশেষিতঃ।
গ্রামৈকরাত্রবিধিনা নিরপেক্ষশ্চরেন্মহীম্॥ ১॥
বিভৃয়াদ্‌যদ্যসৌ বাসঃ কৌপীনাচ্ছাদনং পরম্।
ত্যক্তং ন লিঙ্গাদ্দণ্ডাদেরন্যৎ কিঞ্চিদনাপদি॥ ২॥

**অন্বয়**

[এই অধ্যায়ে সন্ন্যাসাশ্রমের ধর্ম্ম বর্ণনা করা হইতেছে।] শ্রীনারদঃ উবাচ (নারদ বলিলেন) [হে মহারাজ যুধিষ্ঠির! নিয়মানুষ্ঠানে অসমর্থ হইলে বানপ্রস্থ মুনি অনশনাদি করিবেন বলা হইয়াছে এবং অনশনাদির পূর্ব্বকর্ত্তব্যও বলা হইয়াছে। নিয়মপালন সমাপ্ত করিয়াও তিনি যদি] কল্পঃ তু (সমর্থ হন অর্থাৎ সুস্থ ও সবল থাকেন), [তর্হি] (তাহা হইলে) এবং [ধ্যাত্বা] (এইরূপ ধ্যান করিয়া অর্থাৎ পূর্ব্বোক্তরূপে দেহেন্দ্রিয়াদির বিলয় চিন্তা করিয়া) পরিব্রজ্য (সন্ন্যাসী হইয়া) দেহমাত্রাবশেষিতঃ (সমস্ত পরিত্যাগপূর্ব্বক দেহমাত্র ধারণ করিয়া থাকিবেন এবং) নিরপেক্ষঃ (নিরপেক্ষ হইয়া) গ্রামৈকরাত্রবিধিনা ("এক এক গ্রামে এক এক রাত্রি অবস্থান" এই নিয়মে) মহীং চরেৎ (পৃথিবী পর্য্যটন করিবেন)॥ ১॥

যদি অসৌ (যদি সন্ন্যাসী) বাসঃ বিভৃয়াৎ (বস্ত্র পরিধান করিতে ইচ্ছা করেন), [তর্হি] (তাহা হইলে) কৌপীনাচ্ছাদনং পরং [বিভৃয়াৎ] (যে পরিমিত বস্ত্রে কৌপীনমাত্র আচ্ছাদিত হয়, তৎপরিমিত বস্ত্র ধারণ করিবেন); অনাপদি (আপৎকাল উপস্থিত না হইলে) লিঙ্গাৎ দণ্ডাদেঃ অন্যৎ (আশ্রমচিহ্ন দণ্ডাদি ভিন্ন) ত্যক্তম্ কিঞ্চিৎ (পরিত্যক্ত অপর কিছুই) ন [বিভৃয়াৎ] (ধারণ করিবেন না)॥ ২॥

**অনুবাদ**

[এই অধ্যায়ে সন্ন্যাসাশ্রমের ধর্ম্ম বর্ণনা করা হইতেছে।] নারদ বলিলেন—হে মহারাজ যুধিষ্ঠির! নিয়মানুষ্ঠানে অসমর্থ হইলে বানপ্রস্থ মুনি অনশনাদি করিবেন বলা হইয়াছে এবং অনশনাদির পূর্ব্বকর্ত্তব্যও বলা হইয়াছে। আর নিয়ম পালন সমাপ্ত করিয়াও তিনি যদি সুস্থ ও সবল থাকেন, তাহা হইলেও [পুনরায় গৃহস্থ হইবেন না; কিন্তু] পূর্ব্বোক্তরূপে দেহেন্দ্রিয়াদির বিলয় ভাবনা করিয়া সন্ন্যাসী হইয়া সমস্ত পরিত্যাগপূর্ব্বক দেহমাত্র ধারণ করিয়া থাকিবেন এবং নিরপেক্ষ হইয়া "এক এক গ্রামে এক এক রাত্রি অবস্থান" এই নিয়মে পৃথিবী পর্য্যটন করিবেন॥ ১॥

যদি সন্ন্যাসী বস্ত্র পরিধান করিতে ইচ্ছা করেন, তাহা হইলে যে পরিমিত বস্ত্রে কৌপীন মাত্র আচ্ছাদিত হইতে পারে, তৎপরিমিত বস্ত্রই ধারণ করিবেন; আপৎকাল উপস্থিত না হইলে আশ্রমচিহ্ন দণ্ডাদি ব্যতীত পরিত্যক্ত অপর কিছুই ধারণ করিবেন না॥ ২॥

**টীকা**

ত্রয়োদশে তুর্য্যাশ্রমধর্ম্মানাহ—কল্প ইতি। বানপ্রস্থনিয়মাচরণে অকল্পঃ অনশনাদিকং কুর্য্যাদিত্যুক্তম্। নিয়মান্ সমাপ্যাপি কল্পঃ দৃঢ়দেহেন্দ্রিয়শ্চেৎ গৃহে ন গচ্ছেৎ, কিন্তু পরিব্রজ্য তুর্য্যাশ্রমী ভূত্বা গ্রামৈকরাত্রবাস-

এক এব চরেস্তিক্ষুরাত্মারামোঽনপাশ্রয়ঃ।
সর্ব্বভূতসুহৃচ্ছান্তো নারায়ণপরায়ণঃ ॥ ৩ ॥
পশ্যেদাত্মন্যদো বিশ্বং পরে সদসতোঽব্যয়ে।
আত্মানঞ্চ পরং ব্রহ্ম সর্ব্বত্র সদসন্ময়ে ॥ ৪ ॥
সুপ্তিপ্রবোধয়োঃ সন্ধ্যাবাত্মনো গতিমাত্মদৃক্।
পশ্যন্ বন্ধঞ্চ মোক্ষঞ্চ মায়ামাত্রং ন বস্তুতঃ ॥ ৫ ॥

## অন্বয়

[ সন্ন্যাসী ] ভিক্ষুঃ ( ভিক্ষাজীবী ), আত্মারামঃ ( আত্মানন্দে পরিতৃপ্ত ), অনপাশ্রয়ঃ (আশ্রয়স্থানশূন্য), সর্ব্বভূতসুহৃৎ ( সর্ব্বভূতের হিতকারী ) শান্তঃ ( শমগুণসম্পন্ন ) নারায়ণপরায়ণঃ ( ও নারায়ণপরায়ণ হইয়া ) একঃ এব ( একাকীই ) চরেৎ ( বিচরণ করিবেন ) ॥ ৩ ॥

[ সন্ন্যাসী ] অব্যয়ে সদসতঃ পরে ( ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞ হইতে শ্রেষ্ঠ অব্যয় পুরুষোত্তমে ) অদঃ বিশ্বম্ আত্মানং চ ( এই বিশ্ব ও আত্মাকে ) পশ্যেৎ ( দর্শন করিবেন ) [ এবং ] সর্ব্বত্র সদসন্ময়ে আত্মনি [ চ ] ( এই জড়চেতনময় বিশ্বে ও আত্মাতে ) পরং ব্রহ্ম [ পশ্যেৎ ] ( পরব্রহ্ম পুরুষোত্তমকে দর্শন করিবেন ) ॥ ৪ ॥

[ সন্ন্যাসী ] সুপ্তিপ্রবোধয়োঃ সন্ধৌ ( সায়ংকালে ও প্রাতঃকালে ) আত্মদৃক্ ( "দেহেন্দ্রিয়াদি হইতে আত্মা ভিন্ন" এইরূপে আত্মদর্শী হইয়া ) আত্মনঃ গতিং পশ্যন্ ( উপাসক নিজের গতিস্বরূপ ভগবান্‌কে দর্শন করিয়া অর্থাৎ ধ্যান করিয়া ) বন্ধং চ মোক্ষং চ ( এবং বন্ধ ও মোক্ষ ) মায়ামাত্রং ( মায়ামাত্র ), ন বস্তুতঃ ( যথার্থতঃ কিছু নহে ) [ পশ্যন্ ] ( দর্শন করিয়া ) [ বিচরেৎ ] ( বিচরণ করিবেন ) ॥ ৫ ॥

## অনুবাদ

সন্ন্যাসী ভিক্ষাজীবী, আত্মানন্দে পরিতৃপ্ত, সর্ব্বভূতের হিতকারী, সমগুণসম্পন্ন ও নারায়ণপরায়ণ হইয়া একাকীই বিচরণ করিবেন ; কোন প্রকার আশ্রয় গ্রহণ করিবেন না ॥৩॥

সন্ন্যাসী ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞ হইতে শ্রেষ্ঠ অব্যয় পুরুষোত্তমে এই বিশ্ব ও আত্মাকে অবস্থিত দর্শন করিবেন এবং এই জড়চেতনময় বিশ্বে ও আত্মাতে পরব্রহ্ম পুরুষোত্তমকে অবস্থিত দর্শন করিবেন ॥ ৪ ॥

সন্ন্যাসী সায়ংকালে ও প্রাতঃকালে "দেহেন্দ্রিয়াদি হইতে আত্মা ভিন্ন" এইরূপে আত্মস্বরূপদর্শী হইয়া নিজের গতিস্বরূপ ভগবান্‌কে দর্শন অর্থাৎ ধ্যান করিবেন এবং বন্ধ ও মোক্ষ মায়ামাত্র, বস্তুতঃ কিছু নহে, এইরূপ দর্শন করিয়া বিচরণ করিবেন ॥ ৫ ॥

## টীকা

বিধিনা মহীং চরেৎ ॥ ১ ॥ যত্তসৌ বাসঃ বিভৃয়াৎ, তর্হি কৌপীনমাচ্ছাদ্যতে যেন তৎ কৌপীনাচ্ছাদনং পরং কেবলং বিভৃয়াৎ ; লিঙ্গভূতদণ্ডাদেরন্যৎ ত্যক্তং পরিত্যক্তং বস্ত্রাদিকমন্তদনাপদি ন বিভৃয়াৎ ॥ ২ ॥ নারায়ণপরায়ণঃ নারায়ণ এব পরময়নমাশ্রয়ো যস্য সঃ ॥ ৩ ॥ সদসতঃ ক্ষেত্রক্ষেত্রজ্ঞতঃ পরে পুরুষোত্তমে অদো বিশ্বমাত্মানং চ পশ্যেৎ সর্ব্বত্র সদসন্ময়ে জড়চেতনময়ে বিশ্বস্মিন্ আত্মনি চ পরং ব্রহ্ম পুরুষোত্তমং চ পশ্যেৎ ॥ ৪ ॥ সুপ্তিপ্রবোধয়োঃ সন্ধৌ সায়ং প্রাতশ্চ আত্মদৃক্ দেহেন্দ্রিয়মনোবুদ্ধিপ্রাণাদি-

নাভিনন্দেদ্ধ্রুবং মৃত্যুমধ্রুবং বাস্য জীবিতম্।
কালং পরং প্রতীক্ষেত ভূতানাং প্রভবাপ্যয়ম্ ॥ ৬ ॥
নাসচ্ছাস্ত্রেষু সজ্জেত নোপজীবেত জীবিকাম্।
বাদবাদাংস্ত্যজেৎ তর্কান্ পক্ষং কঞ্চ ন সংশ্রয়েৎ ॥ ৭ ॥
ন শিষ্যাননুবধ্নীত গ্রন্থান্ নৈবাভ্যসেদ্বহূন্।
ন ব্যাখ্যামুপযুঞ্জীত নারম্ভানারভেৎ ক্বচিৎ ॥ ৮ ॥

**অন্বয়**

[ সন্ন্যাসী ] অস্য ( এই দেহের ) ধ্রুবং মৃত্যুম্ ( নিশ্চিত মৃত্যু ) অধ্রুবং জীবিতং বা (অথবা অনিশ্চিত জীবনকে ) ন অভিনন্দেৎ ( অভিনন্দন করিবেন না অর্থাৎ সেই দিকে লক্ষ্য করিবেন না ); ভূতানাং প্রভবাপ্যয়ম্ কালম্ ( যাহা হইতে ভূতগণের উৎপত্তি ও লয় হয়, সেই কালেরই ) পরং ( কেবল ) প্রতীক্ষেত ( প্রতীক্ষা করিবেন ) ॥ ৬ ॥

[ তিনি ] অসচ্ছাস্ত্রেষু ন সজ্জেত ( অনাত্মবিষয়ক শাস্ত্রে আসক্ত হইবেন না ), জীবিকাং ন উপজীবেত ( চিকিৎসাবিদ্যা বা জ্যোতিষবিদ্যাদি বৃত্তি অবলম্বন করিবেন না ), বাদবাদান্ তর্কান্ ত্যজেৎ ( বাদ, প্রতিবাদ ও তর্ক পরিত্যাগ করিবেন ) কং চ পক্ষং ন সংশ্রয়েৎ ( এবং বিবাদাদিতে কোন পক্ষই আশ্রয় করিবেন না ) ॥ ৭ ॥

[ সন্ন্যাসী ] শিষ্যান্ ন অনুবধ্নীত ( প্রলোভনাদির দ্বারা নিজের সেবার নিমিত্ত শিষ্য করিবেন না ),

**অনুবাদ**

সন্ন্যাসী এই দেহের নিশ্চিত মৃত্যু বা অনিশ্চিত জীবনকে অভিনন্দন করিবেন না অর্থাৎ সেই দিকে লক্ষ্য করিবেন না ; যাহা হইতে ভূতগণের উৎপত্তি ও লয় হইয়া থাকে, তিনি কেবল সেই কালেরই প্রতীক্ষা করিবেন ॥ ৬ ॥

সন্ন্যাসী অনাত্মবিষয়ক শাস্ত্রে আসক্ত হইবেন না, চিকিৎসাবিদ্যা কিংবা জ্যোতিষবিদ্যাদি জীবিকা অবলম্বন করিবেন না, বাদ, প্রতিবাদ ও তর্ক পরিত্যাগ করিবেন এবং বিবাদাদিতে কোন পক্ষই আশ্রয় করিবেন না ॥ ৭ ॥

সন্ন্যাসী নিজের সেবার নিমিত্ত প্রলোভনাদির দ্বারা শিষ্য করিবেন না, বহু গ্রন্থ পাঠ

**টীকা**

বিলক্ষণস্বস্বরূপদৃক্ আত্মনঃ স্বস্য উপাসকস্য গম্যতে ইতি গতিঃ ভগবান্ তং পশ্যন্ ধ্যায়ন্ মায়া ত্রিগুণা প্রকৃতিঃ তয়া অনাদিতঃ তৎসুখবুদ্ধ্যা গৃহীতয়া বন্ধঃ, দুঃখত্রয়ভয়াৎ ত্যক্তয়া মোক্ষঃ এবং মায়ামাত্রং তু ন বস্তুতঃ কেবলস্বরূপতঃ বন্ধং মোক্ষং চ পশ্যন্ বিচরেদিতি শেষঃ ॥ ৫ ॥ অস্য দেহস্য ধ্রুবমাবশ্যকং মৃত্যুম্ অধ্রুবমনিত্যং জীবিতঞ্চ নাভিনন্দেৎ, প্রভবাপ্যয়ৌ জন্মমরণে যস্মাৎ তম্ ॥ ৬ ॥ অসচ্ছাস্ত্রেষু উক্তধ্যানবিরোধিষু, জীবিকাং চিকিৎসানক্ষত্রাদিবিদ্যাবৃত্তিং নোপজীবেৎ, বাদবাদান্ প্রাব্রাজনযোগ্যান্ বাদপ্রতিবাদান্ তর্কান্ হেতুবাদান্ ত্যজেৎ; কিঞ্চ কিমপি পক্ষং ন সংশ্রয়েৎ ভগবদ্ধ্যানবিচ্ছেদনং ন কুর্য্যাদিতি ভাবঃ ॥ ৭ ॥ শিষ্যান্ নানুবধ্নীয়াৎ প্রলোভনাদিনা আত্মসেবার্থে বহূন্ ন কুর্য্যাৎ, নাভ্যসেৎ ন পঠেৎ, ব্যাখ্যানং নোপযুঞ্জীত ন পাঠয়েৎ; আরম্ভান্ জীবিকাব্যাপারান্ ॥ ৮ ॥

ন যতেরাশ্রমঃ প্রায়ো ধর্ম্মহেতুর্মহাত্মনঃ।
শান্তস্য সমচিত্তস্য বিভৃয়াদুত বা ত্যজেৎ ॥ ৯ ॥
অব্যক্তলিঙ্গো ব্যক্তার্থো মনীষ্যুন্মত্তবালবৎ।
কবির্মূকবদাত্মানং স দৃষ্ট্যা দর্শয়েন্নৃণাম্ ॥ ১০ ॥

**অন্বয়**

বহূন্ গ্রন্থান্ ন এব অভ্যসেৎ ( বহু গ্রন্থ পাঠ করিবেন না ), ব্যাখ্যাং ন উপযুঞ্জীত ( শাস্ত্রব্যাখ্যা করিবেন না অর্থাৎ পড়াইবেন না ) কচিৎ ( এবং কখনও ) আরম্ভান্ ন আরভেৎ ( জীবিকার চেষ্টা আরম্ভ করিবেন না ) ॥ ৮ ॥

শমস্ত ( যিনি শান্ত অর্থাৎ সমগুণসম্পন্ন ), সমচিত্তস্ত ( সমচিত্ত অর্থাৎ ভগবদ্ধ্যাননিষ্ঠ ) মহাত্মনঃ ( ও মহাত্মা ), যতেঃ ( সেই পরমহংস যতির ) আশ্রমঃ ( আশ্রম ) প্রায়ঃ ধর্ম্মহেতুঃ ন [ ভবতি ] ( প্রায়ই ধর্ম্মহেতু হয় না অর্থাৎ ধর্ম্মপ্রবৃত্তিবিষয়ক হয় না, কিন্তু মুক্তিবিষয়কই হইয়া থাকে ); [ অতএব তিনি ইচ্ছানুসারে আশ্রমচিহ্নসমূহ ] বিভৃয়াৎ উত বা ত্যজেৎ ( ধারণ কিম্বা পরিত্যাগ করিবেন ) ॥ ৯ ॥

অব্যক্তলিঙ্গঃ ( তাঁহার আশ্রমচিহ্ন অপ্রকাশিত থাকিবে ), ব্যক্তার্থঃ ( ভগবৎপ্রবণতা প্রকাশিত হইবে ), সঃ মনীষী [ অপি ] ( তিনি মনীষী হইয়াও ) দৃষ্ট্যা ( ভগবানে নিমগ্নচিত্ত বলিয়া ) আত্মানং ( নিজকে ) উন্মত্তবালবৎ ( উন্মত্ত ও বালকের ন্যায় ) কবিঃ [ অপি ] ( এবং বাগ্মী হইয়াও ) মূকবৎ ( নিজকে মূকের ন্যায় ) নৃণাং ( জনগণের সমক্ষে ) দর্শয়েৎ ( দর্শন করাইবেন ) ॥ ১০ ॥

**অনুবাদ**

করিবেন না, শাস্ত্র ব্যাখ্যা করিবেন না অর্থাৎ অধ্যাপনা করিবেন না এবং কখনও জীবিকার চেষ্টা আরম্ভ করিবেন না ॥ ৮ ॥

যিনি শান্ত, সমচিত্ত অর্থাৎ ভগবদ্ধ্যাননিষ্ঠ ও মহাত্মা, সেই পরমহংস যতির আশ্রম প্রায়ই ধর্ম্মহেতু হয় না অর্থাৎ ধর্ম্মপ্রবৃত্তিবিষয়ক হয় না; পরন্তু তাঁহার আশ্রম মুক্তিবিষয়কই হইয়া থাকে; অতএব তিনি ইচ্ছানুসারে আশ্রমচিহ্নসমূহ ধারণ কিংবা পরিত্যাগ করিবেন ॥ ৯ ॥

পরমহংস যতির আশ্রমচিহ্ন অপ্রকাশিত থাকিবে, তাঁহার ভগবৎপ্রবণতাই প্রকাশিত হইবে; ভগবানে নিমগ্নচিত্ত হইবেন বলিয়া তিনি মনীষী হইয়াও নিজকে উন্মত্ত ও বালকের ন্যায় এবং বাগ্মী হইয়াও নিজকে মূকের ন্যায় জনগণের সমক্ষে দর্শন করাইবেন ॥ ১০ ॥

**টীকা**

শান্তস্য "শান্ত উপাসীত" ইতি শ্রুত্যুক্তধ্যানার্হশান্তিং প্রাপ্তস্য সমে ভগবতি চিত্তং যস্য ভগবদ্ধ্যাননিষ্ঠস্য পরমহংসভাগবতনিষ্ঠাং গতস্য মহান্ অতিবিশুদ্ধঃ আত্মা চিত্তং যস্য তস্য যতেঃ আশ্রমঃ প্রায়ো ধর্ম্মহেতুর্ন ভবতি ধর্ম্মঃ প্রবর্ত্তনীয়তয়া হেতুর্নিমিত্তং ফলং যস্য স তথা ধর্ম্মপ্রবৃত্ত্যর্থো ন ভবতি, কিন্তু মুক্ত্যর্থ ইত্যর্থঃ। অতঃ আশ্রমসূচকলিঙ্গাদিভিঃ প্রয়োজনাভাবাদাশ্রমিত্বাভিমানং ত্যক্ত্বা তানি ধারয়েৎ ত্যজেৎ বেতি সিদ্ধান্তঃ, "মৌনানীহানিলায়ামদণ্ডা বাগ্দেহচেতসাম্। ন হ্যেতে যস্য সন্ত্যঙ্গ বেণুভির্ন ভবেদ্যতিঃ। জ্ঞাননিষ্ঠো বিরক্তো বা মদ্ভক্তো বানপেক্ষকঃ। সলিঙ্গানাশ্রমাংস্ত্যক্ত্বা চরেদবিধিগোচরঃ" ইতি একাদশবাচ্চ ॥ ৯ ॥ অব্যক্তং লিঙ্গমাশ্রমচিহ্নং যস্য সঃ, ব্যক্তোঽপরোক্ষোঽর্থঃ পরমপুরুষার্থঃ ভগবৎ-

অত্রাপ্যুদাহরন্তীমমিতিহাসং পুরাতনম্।
প্রহ্লাদস্য চ সংবাদং মুনেরাজগরস্য চ॥ ১১॥
তং শয়ানং ধরোপস্থে কাবের্য্যাং সহ্যসানুনি।
রজস্বলৈস্তনূদেশৈর্নিগূঢ়ামলতেজসম্॥ ১২॥
দদর্শ লোকান্ বিচরন্ লোকতত্ত্ববিবিৎসয়া।
বৃতোঽমাত্যৈঃ কতিপয়ৈঃ প্রহ্লাদো ভগবৎপ্রিয়ঃ॥ ১৩॥
কর্ম্মণাকৃতিভির্ব্বাচা লিঙ্গৈর্বর্ণাশ্রমাদিভিঃ।
ন বিদন্তি জনা যং বৈ সোঽসাবিতি নবেতি চ॥ ১৪॥

**অন্বয়**

অত্র অপি ( এই পরমহংস ধর্ম্মবিষয়ে ) [ বুধাঃ ] ( পণ্ডিতগণ ) প্রহ্লাদস্য চ আজগরস্য মুনেঃ চ ( প্রহ্লাদ ও অজগরবৃত্তিসম্পন্ন এক মুনির ) সংবাদম্ ইমং পুরাতনম্ ইতিহাসং ( সংবাদরূপ এই বক্ষ্যমাণ পুরাতন ইতিহাসটি ) উদাহরন্তি ( উদাহরণরূপে উল্লেখ করিয়া থাকেন )॥ ১১॥

[ একদা ] ভগবৎপ্রিয়ঃ প্রহ্লাদঃ ( একদিন ভগবৎপ্রিয় প্রহ্লাদ ) লোকতত্ত্ববিবিৎসয়া ( লোকতত্ত্ব অবগত হইবার অভিপ্রায়ে ) কতিপয়ৈঃ অমাত্যৈঃ বৃতঃ ( কতিপয় অমাত্যে পরিবৃত হইয়া ) লোকান্ বিচরন্ ( লোকসমূহে পর্য্যটন করিতে করিতে ) কাবের্য্যাং ( কাবেরী নদীর নিকটে ) সহ্যসানুনি ( সহ্য পর্ব্বতের সানুদেশে ) ধরোপস্থে শয়ানং ( ভূতলে শয়ান ) রজস্বলৈঃ তনূদেশৈঃ ( ও ধূলিপরিব্যাপ্ত সর্ব্বাঙ্গের দ্বারা ) নিগূঢ়ামলতেজসং ( অমল তেজ আচ্ছন্ন রহিয়াছে এইরূপ অবস্থায় ) তং ( সেই অজগরবৃত্তি-সম্পন্ন মুনিকে ) দদর্শ ( দেখিতে পাইলেন )॥ ১২॥ ১৩॥

কর্ম্মণা ( কর্ম্মের দ্বারা ), আকৃতিভিঃ ( আকৃতির দ্বারা ), বাচা ( বাক্যের দ্বারা ) বর্ণাশ্রমাদিভিঃ লিঙ্গৈঃ ( এবং বর্ণাশ্রমাদি চিহ্নের দ্বারা ) সঃ অসৌ ইতি ন বা ইতি চ ( "তিনি সেই মুনি কি না" এইরূপে )

**অনুবাদ**

এই বিষয়ে পণ্ডিতগণ প্রহ্লাদ ও অজগরবৃত্তিসম্পন্ন এক মুনির সংবাদরূপ এই বক্ষ্যমাণ পুরাতন ইতিহাসটি উদাহরণরূপে উল্লেখ করিয়া থাকেন॥ ১১॥

একদিন ভগবৎপ্রিয় প্রহ্লাদ লোকতত্ত্ব অবগত হইবার অভিপ্রায়ে কতিপয় অমাত্যে পরিবৃত হইয়া লোকসমূহে বিচরণ করিতে করিতে কাবেরী নদীর নিকটে সহ্যপর্ব্বতের সানুদেশে ভূতলে শয়ান ঐ অজগরবৃত্তিসম্পন্ন মুনিকে দেখিতে পাইলেন ; সর্ব্বাঙ্গ ধূলিপরিব্যাপ্ত হওয়ায় তাঁহার তেজ নিগূঢ় অর্থাৎ আবৃত ছিল॥ ১২॥ ১৩॥

যাঁহাকে কর্ম্মের দ্বারা, আকৃতির দ্বারা, বাক্যের দ্বারা এবং বর্ণাশ্রমাদি চিহ্নের দ্বারা

**টীকা**

প্রাবণ্যাং যস্য সঃ মনীষী ভগবদনুসন্ধানপরঃ কবিরপি স্বকীয়ে ধ্যেয়ে ভগবতি দৃষ্ট্যা নিমগ্নচিত্ততয়া মূকবদাত্মানং দর্শয়েৎ॥ ১০॥ পরমহংসভগবদ্ধর্ম্মমেব ইতিহাসেন দর্শয়তি—অত্রাপীত্যাদিনা। আজগরস্য অজগরবৃত্তের্দত্তস্য॥ ১১॥ ধরোপস্থে ভূপৃষ্ঠে, কাবের্য্যাং তৎসমীপে সহ্যসানুনি সহ্যগিরিতটে রজোব্যাপ্তৈঃ তনূদেশৈঃ শরীরাবয়বৈঃ নিগূঢ়মমলং তেজো যস্য তম্॥ ১২॥ ১৩॥ কর্ম্মণা নিবৃত্তিপ্রবৃত্তিরূপেণ,

তং নত্বাভ্যর্চ্চ্য বিধিবৎ পাদয়োঃ শিরসা স্পৃশন্।
বিবিৎসুরিদমপ্রাক্ষীন্মহাভাগবতোঽসুরঃ ॥ ১৫ ॥
বিভর্ষি কায়ং পীবানং সোদ্যমো ভোগবান্ যথা।
বিত্তঞ্চৈবোদ্যমবতাং ভোগো বিত্তবতামিহ।
ভোগিনাং খলু দেহোঽয়ং পীবা ভবতি নান্যথা ॥ ১৬ ॥

**অন্বয়**

যম্ ( যাঁহাকে ) জনাঃ ( জনগণ ) ন বৈ বিদন্তি ( জানিতে পারে না ), মহাভাগবতঃ অসুরঃ ( মহাভাগবত প্রহ্লাদ ) তম্ ( সেই মুনিকে ) পাদয়োঃ শিরসা স্পৃশন্ ( তদীয় চরণদ্বয় মস্তকের দ্বারা স্পর্শ করতঃ ) নত্বা ( প্রণাম করিয়া ) বিধিবৎ অভ্যর্চ্চ্য [ চ ] ( ও যথাবিধি অর্চ্চনা করিয়া ) বিবিৎসুঃ ইদম্ অপ্রাক্ষীৎ ( জানিবার ইচ্ছায় এই প্রশ্ন করিলেন ) ॥ ১৪ ॥ ১৫ ॥

[ হে প্রভো ! ] সোদ্যমঃ ভোগবান্ যথা ( উদ্যমশীল ও ভোগী ব্যক্তির ন্যায় ) [ আপনি ] পীবানং কায়ং বিভর্ষি ( স্থূল শরীর ধারণ করিতেছেন )। ইহ ( এই সংসারে ) উদ্যমবতাং বিত্তং [ ভবতি ] ( উদ্যমশীল ব্যক্তিগণেরই ধন হইয়া থাকে ), ইহ বিত্তবতাং ভোগঃ [ ভবতি ] ( ধনবান্ ব্যক্তিগণেরই ভোগ হইয়া থাকে ) ভোগিনাং চ খলু ( এবং ভোগী ব্যক্তিগণেরই ) অয়ং দেহঃ পীবা ভবতি ( এই দেহ স্থূল হইয়া থাকে ), অন্যথা ন [ ভবতি ] ( নতুবা হয় না )। ব্রহ্মন্! ( হে ব্রহ্মন্! ) শয়ানস্য নিরুদ্যমস্য তে ( আপনি নিরন্তর শয়ান ও উদ্যমবিহীন, অতএব আপনার ) যতঃ এব ভোগাঃ [ ভবন্তি ] ( যাহা হইতে ভোগ হইয়া থাকে ), [ সঃ ] অর্থঃ ন [ অস্তি ] ( সেই অর্থ নাই ); নু হ ( নিশ্চয়ার্থক ও প্রসিদ্ধার্থক অব্যয় ); [ অতএব ] বিপ্র! ( হে বিপ্র! ) অভোগিনঃ তব ( ভোগবিহীন আপনার ) অয়ং দেহঃ ( এই দেহ ) যতঃ ( যে কারণে ) পীবা ( স্থূল হইয়াছে ), ক্ষমং চেৎ ( যদি

**অনুবাদ**

"তিনি সেই মুনি কি না" এইরূপে জনগণ জানিতে পারে না, মহাভাগবত প্রহ্লাদ সেই মুনিকে তদীয় চরণদ্বয় মস্তকের দ্বারা স্পর্শ করতঃ প্রণাম ও যথাবিধি অর্চ্চনা করিলেন এবং জিজ্ঞাসু হইয়া এই প্রশ্ন করিলেন ॥ ১৪ ॥ ১৫ ॥

হে প্রভো! উদ্যমশীল ব্যক্তি ভোগ প্রাপ্ত হইয়া যেরূপ স্থূল শরীর ধারণ করে, আপনিও সেইরূপ স্থূল শরীর ধারণ করিতেছেন; এই সংসারে উদ্যমশীল ব্যক্তিগণেরই ধন হইয়া থাকে, আবার ধনবান্ ব্যক্তিগণেরই ভোগ হইয়া থাকে এবং ভোগী ব্যক্তিগণেরই দেহ স্থূল হইয়া থাকে; ভোগ না হইলে দেহ স্থূল হয় না; হে ব্রহ্মন্! আপনি নিরন্তর শয়ান ও উদ্যমবিহীন; অতএব আপনার অর্থ নাই; অর্থ হইতেই ভোগ হইয়া থাকে,

**টীকা**

আকৃতিভিঃ অনাশক্তমুখশক্তত্বাদিচেষ্টাবত্তিরন্যৈঃ তথা বাগাদিভিঃ জনা যং ন বিদন্তি, পাদয়োঃ শিরসা স্পৃশন্ নত্বা অভ্যর্চ্চ্য চ অপ্রাক্ষীদিত্যুত্তরেণান্বয়ঃ ॥ ১৪ ॥ অপ্রাক্ষীৎ পৃষ্টবান্ ॥ ১৫ ॥ সোদ্যমো ব্যাপারপরো ভোগবান্ যথা পীবানং পুষ্টং দেহং বিভর্ষি, স দেহো যতঃ পীবা তন্নো বদ ইত্যন্যেনান্বয়ঃ ॥ ১৬ ॥ ক্ষমং শ্রাবয়িতুং চ যোগ্যং চেৎ, তর্হি নঃ অস্মভ্যং বদ ॥ ১৭ ॥ এবং কবিত্বাদিগুণযুক্তোঽপি লোকস্ত কর্ম

ন তে শয়ানস্য নিরুদ্যমস্য ব্রহ্মন্ ! নু হার্থো যত এব ভোগাঃ।
অভোগিনোঽয়ং তব বিপ্র ! দেহঃ পীবা যতস্তদ্বদ নঃ ক্ষমঞ্চেৎ ॥১৭॥
কবিঃ কল্পো নিপুণদৃক্ চিত্রপ্রিয়কথঃ সমঃ।
লোকস্য কুর্ব্বতঃ কর্ম্ম শেষে তদ্বীক্ষিতাপি বা ॥ ১৮ ॥

শ্রীনারদ উবাচ

স ইত্থং দৈত্যপতিনা পরিপৃষ্টো মহামুনিঃ।
স্ময়মানস্তমভ্যাহ তদ্বাগমৃতযন্ত্রিতঃ ॥ ১৯ ॥

**অন্বয়**

শুনাইবার যোগ্য মনে করেন), [তর্হি] (তাহা হইলে) নঃ (আমাদিগকে) তৎ বদ (তাহা বলুন) ॥ ১৬ ॥ ১৭ ॥

[হে ব্রহ্মন্ ! আপনি] কবিঃ (বিদ্বান্), কল্পঃ (কর্ম্মঠ), নিপুণদৃক্ (স্বার্থে দৃঢ়দৃষ্টিসম্পন্ন), চিত্রপ্রিয়কথঃ (অদ্ভুত ও প্রিয় অর্থাৎ লোকরঞ্জক আলাপকারী) সমঃ [অপি] (ও সমদর্শী হইয়াও) লোকস্য কর্ম্ম কুর্ব্বতঃ [সতঃ] (লোকসমূহ কর্ম্ম করিতেছে এই অবস্থায়) তদ্বীক্ষিতা অপি বা (সেই সমস্ত দর্শন করিয়াও) শেষে (শয়ন করিয়া আছেন); [কর্ম্মিগণকে দ্বেষও করিতেছেন না, অনুমোদনও করিতেছেন না; যে কারণে আপনার এই নিশ্চেষ্টভাব, তাহা আমাদিগকে বলুন] ॥ ১৮ ॥

শ্রীনারদঃ উবাচ (নারদ বলিলেন) ইত্থং (এই প্রকারে) দৈত্যপতিনা পরিপৃষ্টঃ (দৈত্যপতি প্রহ্লাদকর্ত্তৃক জিজ্ঞাসিত হইয়া) সঃ মহামুনিঃ (সেই মহামুনি) তদ্বাগমৃতযন্ত্রিতঃ (তদীয় বাক্যামৃতে বশীভূত) স্ময়মানঃ (ও ঈষৎ হাস্যযুক্ত হইয়া) তম্ অভ্যাহ (তাঁহাকে বলিলেন) ॥ ১৯ ॥

**অনুবাদ**

সুতরাং আপনি ভোগবিহীন হইলেও আপনার এই দেহ যে কারণে স্থূল হইয়াছে, যদি শুনাইবার যোগ্য মনে করেন, তবে তাহা আমাদিগকে বলুন ॥ ১৬ ॥ ১৭ ॥

হে ব্রহ্মন্ ! আপনি বিদ্বান্, কর্ম্মঠ, স্বার্থে দৃঢ়দৃষ্টিসম্পন্ন, অদ্ভুত ও প্রিয় আলাপকারী এবং সমদর্শী হইয়াও লোকসমূহ কর্ম্ম করিতেছে ইহা দর্শন করিয়াও নিশ্চেষ্টভাবে শয়ন করিয়া আছেন; কর্ম্মিগণকে দ্বেষও করিতেছেন না অথবা অনুমোদনও করিতেছেন না; যে কারণে আপনার এই নিশ্চেষ্টভাব তাহা আমাদিগকে বলুন ॥ ১৮ ॥

নারদ বলিলেন—এই প্রকারে দৈত্যপতি প্রহ্লাদকর্ত্তৃক জিজ্ঞাসিত হইয়া সেই মহামুনি তদীয় বাক্যামৃতে বশীভূত হইলেন এবং ঈষৎ হাস্য করতঃ তাঁহাকে বলিলেন ॥ ১৯ ॥

**টীকা**

কুর্ব্বতঃ কুর্ব্বন্তং ন দ্বেক্ষি, ন স্তৌষি, স্বয়ং চ শেষে অস্তর্বৃত্তিরসি যতঃ তদ্বদেতি পূর্ব্বেণান্বয়ঃ। কবিঃ ক্রান্তদর্শী, কল্পঃ সমর্থঃ, নিপুণদৃক্ স্বার্থে দৃঢ়দৃষ্টিঃ, চিত্রাঃ অদ্ভুতাঃ প্রিয়াঃ কথাঃ যস্য সঃ, সর্ব্বত্র তুল্যদৃষ্টিঃ ॥১৮॥* স্ময়মানঃ মন্দস্মিতযুক্তঃ তদ্বাগেবামৃতং তেন যন্ত্রিতো বশীকৃতঃ ॥ ১৯ ॥ হে অসুরশ্রেষ্ঠ ! নন্বহো ! ভবানার্য্যসম্মতঃ নৃণামীহোপরময়োঃ প্রবৃত্তিনিবৃত্ত্যোঃ পদানি স্থানানি ফলানি অধ্যাত্মচক্ষুষা অন্তর্দৃষ্ট্যা

* টীকানুযায়ী পাঠান্তর আছে। প্রসিদ্ধ পাঠানুযায়ী অন্বয় ও অনুবাদ করা হইল।

শ্রীব্রাহ্মণ উবাচ

বেদেদমসুরশ্রেষ্ঠ ! ভবান্ নন্বার্য্যসম্মতঃ ।
ঈহোপরময়োর্নৃণাং পদান্যধ্যাত্মচক্ষুষা ॥ ২০ ॥
যস্য নারায়ণো দেবো ভগবান্ হৃদ্‌গতঃ সদা ।
ভক্ত্যা কেবলয়াজ্ঞানং ধুনোতি ধ্বান্তমর্কবৎ ॥ ২১ ॥
তথাপি ব্রূমহে প্রশ্নাংস্তব রাজন্ ! যথাশ্রুতম্ ।
সম্ভাষণীয়ো হি ভবানাত্মনঃ শুদ্ধিমিচ্ছতাম্ ॥ ২২ ॥

**অন্বয়**

শ্রীব্রাহ্মণঃ উবাচ (ব্রাহ্মণ বলিলেন) অসুরশ্রেষ্ঠ ! (হে অসুরপতে !) ননু ! (আহা !) ভবান্ (আপনি) আর্য্যসম্মতঃ (জ্ঞানিগণের অভিমত অর্থাৎ জ্ঞানিগণকর্ত্তৃক সমাদৃত); [অতএব] নৃণাম্ (মনুষ্যগণের) ঈহোপরময়োঃ পদানি [ইতি] ইদং (যে প্রবৃত্তি ও নিবৃত্তির ফলসমূহ, ইহা) [আপনি] অধ্যাত্মচক্ষুষা (অন্তর্দৃষ্টির দ্বারা) বেদ (অবগত আছেন) ॥ ২০ ॥

কেবলয়া ভক্ত্যা (আপনার একান্ত ভক্তির দ্বারা) দেবঃ ভগবান্ নারায়ণঃ (দেব ভগবান্ নারায়ণ) সদা (সর্ব্বদা) যস্য (আপনার) হৃদ্‌গতঃ (হৃদয়ে প্রবিষ্ট হইয়া) ধ্বান্তং অর্কবৎ (সূর্য্য যেমন অন্ধকার বিনাশ করেন, সেইরূপ) অজ্ঞানং ধুনোতি (অজ্ঞান বিনাশ করিতেছেন) ॥ ২১ ॥

রাজন্ ! (হে রাজন্ !) [যদিও আপনি সমস্ত অবগত আছেন), তথাপি (তাহা হইলেও) যথাশ্রুতম্ (আমি যেমন শ্রবণ করিয়াছি, তদনুসারে) তব প্রশ্নান্ ব্রূমহে (আপনার প্রশ্নসমূহের উত্তর প্রদান করিতেছি), হি (যেহেতু) আত্মনঃ শুদ্ধিম্ ইচ্ছতাম্ (যাহারা আত্মার শুদ্ধি কামনা করেন, তাহাদের) ভবান্ সম্ভাষণীয়ঃ (আপনার সহিত সম্ভাষণ অর্থাৎ আলাপ করা কর্ত্তব্য) ॥ ২২ ॥

**অনুবাদ**

**ব্রাহ্মণ বলিলেন—হে অসুরশ্রেষ্ঠ ! আহা ! আপনি জ্ঞানিগণকর্ত্তৃক সমাদৃত ; অতএব মনুষ্যগণের প্রবৃত্তি ও নিবৃত্তির ফলসমূহ আপনি অন্তর্দৃষ্টির দ্বারা অবগত আছেন ॥ ২০ ॥**

**আপনার একান্তভক্তির দ্বারা সন্তুষ্ট হইয়া দেব ভগবান্ নারায়ণ সর্ব্বদা আপনার হৃদয়ে প্রবিষ্ট হইয়া সূর্য্য যেমন অন্ধকার বিনাশ করেন, সেইরূপ অজ্ঞান বিনাশ করিতেছেন ॥ ২১ ॥**

**হে রাজন্ ! যদিও আপনি সমস্ত অবগত আছেন, তথাপি আমি জ্ঞানিগণের মুখে যেরূপ শ্রবণ করিয়াছি, তদনুসারে আপনার প্রশ্নসমূহের উত্তর প্রদান করিতেছি ; কারণ, যাহারা আত্মার শুদ্ধি কামনা করেন, তাহাদের আপনার সহিত সম্ভাষণ অর্থাৎ আলাপ করা কর্ত্তব্য ॥ ২২ ॥**

**টীকা**

**বেদ ॥ ২০ ॥ কেবলয়া তদেকবিষয়িণ্যা ভক্ত্যা নারায়ণো দেবঃ সদা হৃদ্‌গতঃ অজ্ঞানং ধুনোতি, ধ্বান্তং তিমিরমর্কো যথা ॥ ২১ ॥ যদ্যপি ভবান্ বেদ, তথাপি ব্রূমহে, যথাশ্রুতমিত্যনেন ঔদ্ধত্যাভাবঃ সূচ্যতে ॥ ২২ ॥ ভববাহিন্যা জন্মমরণলক্ষণসংসারবাহিন্যা যোগ্যৈরপি কামৈর্বিষয়ৈঃ অপূরয়া কর্ম্মাণি**

তৃষ্ণয়া ভববাহিন্যা যোগ্যৈঃ কামৈরপূরয়া।
কর্ম্মাণি কার্য্যমাণোঽহং নানাযোনিষু যোজিতঃ ॥ ২৩ ॥
যদৃচ্ছয়া লোকমিমং প্রাপিতঃ কর্ম্মভির্ভ্রমন্।
স্বর্গাপবর্গয়োর্দ্বারং তিরশ্চাং পুনরস্য চ ॥ ২৪ ॥
তত্রাপি দম্পতীনাঞ্চ সুখায়ান্যাপনুত্তয়ে।
কর্ম্মাণি কুর্ব্বতাং দৃষ্ট্বা নিবৃত্তোঽস্মি বিপর্য্যয়ম্ ॥ ২৫ ॥

**অন্বয়**

[ হে রাজন্! ] যোগ্যৈঃ কামৈঃ অপূরয়া ( যথোচিত বিষয় সকল উপভোগ করিলেও যাহা পুরণ হয় না ), ভববাহিন্যা তৃষ্ণয়া ( এবং যে পুনঃ পুনঃ জন্মমরণরূপ সংসারপ্রবাহ উৎপাদন করে, সেই তৃষ্ণা-কর্ত্তৃক ) অহং ( আমি ) কর্ম্মাণি কার্য্যমাণঃ ( কর্ম্মসমূহে প্রবর্ত্তিত হইয়া ) [ পূর্ব্বং ] নানাযোনিষু যোজিতঃ ( পূর্ব্বে নানা যোনিতে প্রবিষ্ট হইয়াছিলাম ) ॥ ২৩ ॥

কর্ম্মভিঃ ভ্রমন্ [ অহং ] ( আমি কর্ম্মের দ্বারা নানা যোনিতে ভ্রমণ করিতেছিলাম, এই অবস্থায় আমাকে ) যদৃচ্ছয়া [তয়া এব] ( যদৃচ্ছাক্রমে সেই তৃষ্ণাই ) স্বর্গাপবর্গয়োঃ ( স্বর্গ, মোক্ষ ), তিরশ্চাম্ (তির্য্যগ্-যোনি ) পুনঃ অস্য চ ( এবং নরযোনির ) দ্বারম্ ( দ্বারস্বরূপ ) ইমং লোকং প্রাপিতঃ ( এই মনুষ্যদেহ প্রাপ্তি করাইয়াছে ) ॥ ২৪ ॥

তত্র অপি ( মনুষ্যদেহেও ) সুখায় ( সুখপ্রাপ্তি ) অন্যাপনুত্তয়ে ( ও দুঃখনিবৃত্তির নিমিত্ত ) কর্ম্মাণি কুর্ব্বতাম্ দম্পতীনাং চ ( স্ত্রীপুরুষগণ কর্ম্মানুষ্ঠান করিতেছে, কিন্তু তাহাদের ) বিপর্য্যয়ং দৃষ্ট্বা ( বিপরীত ফল-প্রাপ্তি দেখিয়া অর্থাৎ সুখের অপ্রাপ্তি ও দুঃখের অনিবৃত্তি দর্শন করিয়া ) [ অহং ] ( আমি ) [ তাদৃশ কর্ম্ম হইতে ] নিবৃত্তঃ অস্মি ( নিবৃত্ত হইয়াছি ) ॥ ২৫ ॥

**অনুবাদ**

হে রাজন্! যথোচিত বিষয়সমূহ উপভোগ করিলেও যে তৃষ্ণার পুরণ হয় না এবং যে তৃষ্ণা পুনঃ পুনঃ জন্মমরণরূপ সংসারপ্রবাহ উৎপাদন করিয়া থাকে, সেই তৃষ্ণা আমাকে কর্ম্মসমূহে প্রবর্ত্তিত করিয়া পূর্ব্বে নানা যোনিতে প্রবেশ করাইয়াছিল ॥ ২৩ ॥

আমি কর্ম্মের দ্বারা নানাযোনিতে পরিভ্রমণ করিতেছিলাম, এই অবস্থায় যদৃচ্ছাক্রমে সেই তৃষ্ণাই আমাকে এই মনুষ্যদেহ প্রাপ্তি করাইয়াছে; কর্ম্মানুসারে এই মনুষ্যদেহ স্বর্গের, মোক্ষের, তির্য্যগ্যোনির এবং মনুষ্যযোনির দ্বারস্বরূপ হইয়া থাকে ॥ ২৪ ॥

ঐ মনুষ্যদেহেও সুখের প্রাপ্তি ও দুঃখের নিবৃত্তির নিমিত্ত স্ত্রীপুরুষগণ নিরন্তর কর্ম্মানুষ্ঠান করিতেছে, কিন্তু তাহাদের বিপরীত ফলপ্রাপ্তি অর্থাৎ সুখের অপ্রাপ্তি ও দুঃখের অনিবৃত্তি দর্শন করিয়া আমি তাদৃশ কর্ম্ম হইতে নিবৃত্ত হইয়াছি ॥ ২৫ ॥

**টীকা**

কার্য্যমাণঃ কর্ম্মসু প্রবর্ত্ত্যমানঃ নানাযোনিষু যোজিতঃ ॥ ২৩ ॥ ইমং লোকং নরদেহম্ ॥ ২ ॥ অত্রাপি নরদেহে অপি সুখায় অন্যস্য দুঃখস্যাপনুত্তয়ে কর্ম্মাণি কুর্ব্বতাং বিপর্য্যয়ং সুখাভাবং দুঃখপ্রাপ্তিঞ্চ দৃষ্ট্বা নিবৃত্তোঽস্মি তাদৃশকর্ম্মত ইতি শেষঃ ॥ ২৫ ॥ সুখং তু অস্য হৃদি দৃশ্যমানস্য ভগবতঃ রূপং, সর্ব্বৈঃ কুতো নানুভূয়তে? অত্রাহ—সর্ব্বাসামীহানামুপরতির্যস্মাৎ, সমাধিঃ অন্তাত্মনস্তনুঃ শরীরম্; ধ্যানসমাধিশূন্যৈঃ জনৈঃ

সুখমস্যাত্মনো রূপং সর্ব্বেহোপরতিস্তনুঃ।
মনঃসংস্পর্শজান্ দৃষ্ট্বা ভোগান্ স্বপ্স্যামি সংবিশন্ ॥ ২৬ ॥
ইত্যেতদাত্মনঃ স্বার্থং সন্তং বিস্মৃত্য বৈ পুমান্।
বিচিত্রামসতি দ্বৈতে ঘোরামাপ্নোতি সংসৃতিম্ ॥ ২৭ ॥
জলং তদুদ্ভবৈশ্ছন্নং হিত্বাজ্ঞো জলকাম্যয়া।
মৃগতৃষ্ণামুপাধাবেৎ তথান্যত্রার্থদৃক্ স্বতঃ ॥ ২৮ ॥

**অন্বয়**

সুখং [ তু ] ( সুখ কিন্তু ) অস্য ( এই হৃদয়ে দৃশ্যমান ভগবানের ) রূপম্ ( রূপ ) ; সর্ব্বেহোপরতিঃ আত্মনঃ তনুঃ ( সর্ব্বক্রিয়ার নিবৃত্তি যাহা হইতে হইয়া থাকে, সেই সমাধিই আত্মার শরীর ) ; [ সেই শরীর ব্যতীত সুখাত্মক ভগবদ্রূপ অনুভূত হয় না অর্থাৎ সমাধিশূন্য জনগণ ঐ রূপ অনুভব করিতে পারে না ; অতএব আমি ] মনঃসংস্পর্শজান্ ভোগান্ ( প্রারব্ধকর্ম্মজনিত ভোগসমূহকে ) [ অবশ্যভোগ্যতয়া ] দৃষ্ট্বা ( অবশ্য ভোগ্য বলিয়া বিবেচনা করিয়া ) সংবিশন্ ( তাহা ভোগ করতঃ ) স্বপ্স্যামি ( শয়ন করিয়া আছি ) ॥ ২৬ ॥

ইতি এতৎ ( এই ভগবদ্ধ্যানরূপ ) আত্মনঃ সন্তং স্বার্থং ( নিজের মঙ্গলাবহ পুরুষার্থ ) বিস্মৃত্য বৈ ( বিস্মৃত হইয়া ) পুমান্ ( মনুষ্য ) অসতি দ্বৈতে ( অমঙ্গলস্বরূপ চেতনাচেতনাত্মক জগতে ) ঘোরাং বিচিত্রাং সংসৃতিম্ (জন্মমরণাদিরূপ ভয়জনক নানাবিধ সংসারগতি ) আপ্নোতি ( প্রাপ্ত হইয়া থাকে ) ॥ ২৭ ॥

অজ্ঞঃ ( অজ্ঞ ব্যক্তি ) [ যথা ] ( যেমন ) তদুদ্ভবৈঃ ছন্নং জলং ( জলজাত তৃণশৈবালাদির দ্বারা সমাচ্ছন্ন

**অনুবাদ**

সুখ এই হৃদয়ে দৃশ্যমান ভগবানের রূপ ; সর্ব্বক্রিয়ার নিবৃত্তি যাহা হইতে হইয়া থাকে, সেই সমাধিই আত্মার শরীর ; সেই শরীর ব্যতীত সুখাত্মক ভগবদ্রূপের অনুভূতি হয় না অর্থাৎ ধ্যানসমাধিশূন্য জনগণ ভগবদ্রূপ অনুভব করিতে পারে না ; অতএব আমি প্রারব্ধকর্ম্মজনিত ভোগসমূহকে অবশ্য ভোগ্য বলিয়া বিবেচনা করিয়া তাহা ভোগ করতঃ এইভাবে শয়ন করিয়া আছি ॥ ২৬ ॥

মনুষ্য এই ভগবদ্ধ্যানরূপ নিজের মঙ্গলাবহ পুরুষার্থকে বিস্মৃত হইয়া অমঙ্গলস্বরূপ চেতনাচেতনাত্মক এই জগতে জন্মমরণাদিরূপ ভয়জনক নানাবিধ সংসারগতি প্রাপ্ত হইয়া থাকে ॥ ২৭ ॥

অজ্ঞ ব্যক্তি যেমন জলজাত তৃণশৈবালাদির দ্বারা সমাচ্ছন্ন জলকে পরিত্যাগ করিয়া

**টীকা**

নানুভূয়তে ইতি ফলিতোঽর্থঃ। অতঃ মনঃসংস্পর্শজান্ মনসা সংস্পৃশ্যতে বিচার্য্যতে ইতি মনঃসংস্পর্শং প্রারব্ধং কর্ম্ম, তজ্জান্ ভোগান্ দৃষ্ট্বা অবশ্যভোগ্যতয়া বিলোক্য সংবিশন্ ভুঞ্জন্ স্বপ্স্যামি শয়ানোঽস্মীত্যর্থঃ ॥ ২৬ ॥ ইত্যেতদ্ভগবদ্ধ্যানরূপম্ আত্মনঃ স্বার্থং স্বপুরুষার্থং সন্তং সাধু মঙ্গলাবহমিত্যর্থঃ, বিস্মৃত্য অসতি অমঙ্গলে দ্বৈতে দ্বাভ্যাং চেতনাচেতনাভ্যাং যুক্তং দ্বিতং তদেব দ্বৈতং দ্বয়োর্ভাবো দ্বিতাদ্বিতৈব দ্বৈতং বা, তস্মিন্ চেতনাচেতনাত্মকে প্রপঞ্চে জগতি ঘোরাং ভয়ঙ্করাং সংসৃতিং জন্মমরণাদিরূপামাপ্নোতি ॥ ২৭ ॥ যথা তদুদ্ভবৈস্তৃণাদিভিঃ ছন্নং জলং হিত্বা মৃগতৃষ্ণাম্ অজ্ঞ এবোপাধাবেৎ, তদ্বৎ স্বতঃ স্বীয়াৎ ঈশ্বরাৎ অন্যত্র

দেহাদিভির্দৈবতন্ত্রৈরাত্মনঃ সুখমীহতঃ।
দুঃখাত্যয়ং চানীশস্য ক্রিয়া মোঘাঃ কৃতাঃ কৃতাঃ ॥ ২৯ ॥
আধ্যাত্মিকাদিভির্দুঃখৈরবিমুক্তস্য কর্হিচিৎ।
মর্ত্ত্যস্য কৃচ্ছ্রোপনতৈরর্থৈঃ কামৈঃ ক্রিয়েত কিম্ ॥ ৩০ ॥
পশ্যামি ধনিনাং ক্লেশং লুব্ধানামজিতাত্মনাম্।
ভয়াদলব্ধনিদ্রাণাং সর্ব্বতোঽভিবিশঙ্কিনাম্ ॥ ৩১ ॥

**অন্বয়**

জলকে ) হিত্বা ( পরিত্যাগ করিয়া ) জলকাময়া ( জল কামনায় ) মৃগতৃষ্ণাম্ উপাধাবেৎ ( মরীচিকার প্রতি ধাবিত হয় ), তথা ( সেইরূপ ) [ অজ্ঞ মনুষ্য ] স্বতঃ অন্যত্র অর্থদৃক্ ( স্বীয় অন্তর্য্যামী পরমেশ্বরকে পরিত্যাগ করিয়া অন্যত্র পুরুষার্থ দর্শন করে ) ॥ ২৮॥

দৈবতন্ত্রৈঃ ( দৈবাধীন অর্থাৎ কর্ম্মাধীন ) দেহাদিভিঃ ( দেহাদির দ্বারা ) [ যে ব্যক্তি ] আত্মনঃ ( নিজের ) সুখং দুঃখাত্যয়ং চ ঈহতঃ ( সুখপ্রাপ্তি ও দুঃখনিবৃত্তি কামনা করে ) [ তস্য ] অনীশস্য ( ঈশ্বর ব্যতীত অন্যত্র পুরুষার্থদর্শী সেই ব্যক্তির ) কৃতাঃ কৃতাঃ ক্রিয়াঃ ( পুনঃ পুনঃ প্রবর্ত্তিত কর্ম্মসমূহ ) মোঘাঃ [ স্যুঃ ] ( নিষ্ফল হইয়া যায় ) ॥ ২৯ ॥

আধ্যাত্মিকাদিভিঃ দুঃখৈঃ অবিমুক্তস্য মর্ত্ত্যস্য ( আধ্যাত্মিকাদি দুঃখ যাহাকে কখনও পরিত্যাগ করে না এবং যাহাকে মরিতেও হইবেই, তাদৃশ মনুষ্যের ) কর্হিচিৎ কৃচ্ছ্রোপনতৈঃ অর্থৈঃ কামৈঃ ( কদাচিৎ কষ্টসাধ্য কর্ম্মের দ্বারা অর্থ ও ভোগ্যবস্তু অর্জ্জিত হইলেও ঐ সকল ) কিং ক্রিয়েত ? ( কি সুখ বিধান করে ? অর্থাৎ কোন সুখই বিধান করে না ) ॥ ৩০ ॥

[ হে রাজন্ ! অর্থ লাভ হইলেও ঐ অর্থশালী ব্যক্তির সুখ হয় না, প্রত্যুত দুঃখই হয় ]; ভয়াৎ

**অনুবাদ**

জলকামনায় মরীচিকার প্রতি ধাবিত হয়, সেইরূপ অজ্ঞ জীব স্বীয় অন্তর্য্যামী পরমেশ্বরকে পরিত্যাগ করিয়া অন্যত্র পুরুষার্থ দর্শন করিয়া থাকে ॥ ২৮ ॥

ঈশ্বর ব্যতীত অন্যত্র পুরুষার্থদর্শী সেই ব্যক্তি যাহা দৈবের অধীন, সেই দেহাদির দ্বারা নিজের সুখপ্রাপ্তি ও দুঃখনিবৃত্তি কামনা করে, কিন্তু তাহার কর্ম্মসমূহ পুনঃ পুনঃ অনুষ্ঠিত অর্থাৎ প্রবর্ত্তিত হইলেও নিষ্ফল হইয়া যায় ॥ ২৯ ॥

আধ্যাত্মিকাদি দুঃখ মনুষ্যকে কখনও পরিত্যাগ করে না অর্থাৎ মনুষ্যের আধ্যাত্মিকাদি দুঃখ লাগিয়াই আছে ; মৃত্যুও তাহার ঘটিবেই ; অতএব কদাচিৎ কষ্টসাধ্য কর্ম্মের দ্বারা অর্থ ও ভোগ্যবস্তু অর্জ্জিত হইলেও ঐ সকল বস্তু মনুষ্যের কি সুখ বিধান করে ? অর্থাৎ কোন সুখই বিধান করে না ॥ ৩০ ॥

হে রাজন্ ! অর্থলাভ হইলেও ঐ অর্থবানের সুখ হয় না, প্রত্যুত দুঃখই হয় ; লুব্ধ

**টীকা**

অর্থদৃক্ অজ্ঞ এব স্যাৎ ॥ ২৮ ॥ তস্যানীশস্য ঈশ্বরাদন্যত্রার্থদৃশঃ দেহাদিভিঃ সুখং দুঃখাত্যয়ঞ্চ ইচ্ছতঃ কৃতাঃ কৃতাঃ পুনঃ পুনঃ প্রবর্ত্তিতাঃ ক্রিয়াঃ মোঘাঃ নিষ্ফলাঃ স্যুঃ ॥ ২৯ ॥ কর্হিচিৎ কদাচিৎ কৃচ্ছ্রেণ কষ্টসাধ্যয়া কয়াচিৎ ক্রিয়য়া উপনতৈঃ প্রাপ্তৈরপি অর্থৈঃ ধনৈঃ কামৈঃ ভোগৈশ্চ মর্ত্ত্যস্য মরিষ্যতঃ

রাজতশ্চৌরতঃ শত্রোঃ স্বজনাৎ পশুপক্ষিতঃ।
অর্থিভ্যঃ কালতঃ স্বস্মান্নিত্যং প্রাণার্থবদ্ভয়ম্ ॥ ৩২ ॥
শোকমোহভয়ক্রোধ-রাগক্লৈব্যশ্রমাদয়ঃ।
যন্মূলাঃ স্যুর্নৃণাং জহ্যাৎ স্পৃহাং প্রাণার্থয়োর্বুধঃ ॥ ৩৩ ॥
মধুকারমহাসর্পৌ লোকেঽস্মিন্নো গুরূত্তমৌ।
বৈরাগ্যং পরিতোষঞ্চ প্রাপ্তা যচ্ছিক্ষয়া বয়ম্ ॥ ৩৪ ॥

**অন্বয়**

অলব্ধনিদ্রানাং (ধনহানির ভয়ে যাহারা নিদ্রাসুখ লাভ করিতে পারে না), সর্ব্বতঃ অভিবিশঙ্কিনাং (এবং যাহারা সর্ব্বদা সকল ব্যক্তি হইতে শঙ্কিত হইয়া থাকে), লুব্ধানাম্ অজিতাত্মনাং ধনিনাং (লুব্ধ ও অসংযতচিত্ত তাদৃশ ধনীদিগের) ক্লেশং (দুঃখ) [অহং] (আমি) পশ্যামি (দেখিতেছি) ॥৩১॥

রাজতঃ (রাজা হইতে), চৌরতঃ (চোর হইতে), শত্রোঃ (শত্রু হইতে), স্বজনাৎ (স্বজন হইতে) পশুপক্ষিতঃ (পশুপক্ষী হইতে), অর্থিভ্যঃ (যাচক হইতে), কালতঃ (কাল হইতে) স্বস্মাৎ (এবং নিজের অনবধানতা হইতে) নিত্যম্ প্রাণার্থবদ্ভয়ং [ভবতি] (প্রাণীর ও ধনীর সর্ব্বদা ভয় হইয়া থাকে) ॥৩২॥

[অতএব] নৃণাং (মনুষ্যগণের) শোকমোহভয়ক্রোধরাগক্লৈব্যশ্রমাদয়ঃ যন্মূলাঃ স্যুঃ (শোক, মোহ, ভয়, ক্রোধ, আসক্তি, দুর্ব্বলতা ও শ্রমাদি যে কারণে হইয়া থাকে), বুধঃ (জ্ঞানী ব্যক্তি) [তাং] প্রাণার্থয়োঃ স্পৃহাং (সেই প্রাণ ও অর্থের স্পৃহাকে) জহ্যাৎ (পরিত্যাগ করিবেন) ॥৩৩॥

[হে রাজন্!] অস্মিন্ লোকে (এই সংসারে) মধুকারমহাসর্পৌ (মধুমক্ষিকা ও অজগর সর্প) নঃ (আমাদের) উত্তমৌ গুরূ (শ্রেষ্ঠ গুরু), যচ্ছিক্ষয়া (যাহাদের বৃত্তি পর্য্যালোচনা করিয়া) বয়ং (আমরা) বৈরাগ্যং পরিতোষং চ প্রাপ্তাঃ (এই বৈরাগ্য ও সন্তোষ লাভ করিয়াছি) ॥ ৩৪ ॥

**অনুবাদ**

ও অসংযতচিত্ত ধনীদিগের দুঃখ আমি দেখিতেছি; তাহারা ধনহানির ভয়ে নিদ্রাসুখ লাভ করিতে পারে না এবং সর্ব্বদা সকল ব্যক্তি হইতে শঙ্কিত হইয়া থাকে ॥ ৩১ ॥

রাজা, চোর, শত্রু, স্বজন, পশুপক্ষী, যাচক, কাল এবং নিজের অনবধানতা হইতে প্রাণী ও ধনীর ভয় সর্ব্বদা বিদ্যমান থাকে ॥ ৩২ ॥

প্রাণ ও অর্থের স্পৃহাই মনুষ্যগণের শোক, মোহ, ভয়, ক্রোধ, আসক্তি, দুর্ব্বলতা ও শ্রমাদির মূল অর্থাৎ কারণ; অতএব জ্ঞানী ব্যক্তি ঐ প্রাণ ও অর্থের স্পৃহাকে পরিত্যাগ করিবেন ॥ ৩৩ ॥

হে রাজন্! এই সংসারে মধুমক্ষিকা ও অজগর সর্পই আমাদের শ্রেষ্ঠ গুরু; ইহাদের বৃত্তি পর্যালোচনা করিয়াই আমরা এই বৈরাগ্য ও সন্তোষ লাভ করিয়াছি ॥ ৩৪ ॥

**টীকা**

আধ্যাত্মিকাদিভির্দুঃখৈরযুক্তস্ত কিম্? ন কিমপি সুখমিত্যর্থঃ ॥ ৩০ ॥ প্রাপ্তার্থস্ত প্রত্যুত দুঃখং পশ্যামীত্যাহ—পশ্যামীতি দ্বাভ্যাম্ ॥ ৩১ ॥ রাজাদিভিঃ প্রাণোপলক্ষিতদেহবতামর্থবতাং চ নিত্যং ভয়ং ভবতি ॥ ৩২ ॥ অতো নৃণাং শোকাদয়ো যন্মূলাঃ স্যুঃ, তাং প্রাণার্থয়োঃ স্পৃহাং বুধো জহ্যাদেব ॥ ৩৩ ॥

বিরাগঃ সর্ব্বকামেভ্যঃ শিক্ষিতো মে মধুব্রতাৎ।
কৃচ্ছ্রাপ্তং মধুবদ্বিত্তং হত্বাপ্যন্যো হরেৎ পতিম্ ॥ ৩৫ ॥
অনীহঃ পরিতুষ্টাত্মা যদৃচ্ছোপনতাদহম্।
নোচেচ্ছয়ে বহ্বহানি মহাহিরিব সত্ত্ববান্ ॥ ৩৬ ॥
ক্বচিদল্পং ক্বচিদ্ভূরি ভুঞ্জেঽন্নং স্বাদ্বস্বাদু বা।
ক্বচিদ্ভূরিগুণোপেতং গুণহীনমুত ক্বচিৎ ॥ ৩৭ ॥
শ্রদ্ধয়োপহৃতং ক্বাপি কদাচিন্মানবর্জ্জিতম্।
ভুঙ্‌ক্তে ভুক্ত্বাথ কস্মিংশ্চিদ্দিবানক্তং যদৃচ্ছয়া ॥ ৩৮ ॥

**অন্বয়**

[মধুকরস্য] মধুবং (মধুকরের বহুক্লেশে উপার্জ্জিত মধু যেমন মধুকরকে বধ করিয়া অপরে অপহরণ করে, সেইরূপ) পতিং হত্বা (ধনপতিকে বধ করিয়া) কৃচ্ছ্রাপ্তং বিত্তম্ অপি (তাহার ক্লেশার্জ্জিত ধনও) অন্যঃ হরেৎ (অপর ব্যক্তি অপহরণ করে), [এইরূপ বুঝিয়া] মধুব্রতাৎ (মধুকরের নিকট হইতে) মে (আমি) সর্ব্বকামেভ্যঃ বিরাগঃ শিক্ষিতঃ (সর্ব্বকামনার বৈরাগ্য শিক্ষা করিয়াছি) ॥ ৩৫ ॥

[অজগরের নিকট হইতে শিক্ষা লাভ করিয়াই] অহম্ (আমি) অনীহঃ (নিশ্চেষ্ট হইয়াছি এবং) যদৃচ্ছোপনতাৎ [অন্নাদিতঃ] (যদৃচ্ছাক্রমে উপস্থিত অন্নাদিতে) পরিতুষ্টাত্মা (আমার চিত্ত সন্তুষ্ট থাকে); নোচেৎ (কদাচিৎ অন্নাদি উপস্থিত না হইলে) [অহং] (আমি) মহাহিঃ ইব (অজগরের ন্যায়) সত্ত্ববান্ (ধৈর্য্যশীল হইয়া) বহ্বহানি (বহুদিন) শয়ে (শয়ন করিয়া থাকি) ॥ ৩৬ ॥

[অহং] (আমি) ক্বচিৎ অল্পম্ (কখনও অল্প), ক্বচিৎ ভূরি (কখনও বেশী), [ক্বচিৎ] স্বাদু (কখনও সুস্বাদু), [ক্বচিৎ] অস্বাদু বা (কখনও বিস্বাদ), ক্বচিৎ ভূরিগুণোপেতং (কখনও বহুগুণযুক্ত) উত (এবং) ক্বচিৎ গুণহীনম্ অন্নং (কখনও গুণহীন অন্ন) ভুঞ্জে (আহার করিয়া থাকি) ॥ ৩৭ ॥

ক্বাপি (কখনও) শ্রদ্ধয়া উপহৃতং [অন্নং] (কেহ শ্রদ্ধার সহিত অন্ন প্রদান করিলে তাহা) ভুঙ্‌ক্তে

**অনুবাদ**

মধুকরকে বধ করিয়া মধুকরের বহুক্লেশে উপার্জ্জিত মধু যেমন অপরে অপহরণ করে, সেইরূপ ধনপতিকে বধ করিয়া তাহার বহুক্লেশার্জ্জিত ধনও অপরে অপহরণ করে, ইহা বুঝিয়া মধুকরের নিকট হইতে আমি সর্ব্বকামনাবিষয়ে বৈরাগ্য শিক্ষা করিয়াছি ॥ ৩৫ ॥

অজগরের নিকট হইতে শিক্ষা লাভ করিয়াই আমি নিশ্চেষ্ট হইয়াছি এবং যদৃচ্ছাক্রমে সমীপাগত অন্নাদিতেই আমার চিত্ত সন্তুষ্ট থাকে; কদাচিৎ অন্নাদি উপস্থিত না হইলে আমি অজগরের ন্যায় ধৈর্য্যশীল হইয়া বহুদিন শয়ন করিয়া থাকি ॥ ৩৬ ॥

আমি কখনও অল্প, কখনও প্রচুর, কখনও সুস্বাদু, কখনও বিস্বাদ, কখনও বহুগুণযুক্ত এবং কখনও গুণবিহীন অন্ন ভোজন করিয়া থাকি ॥ ৩৭ ॥

কখনও কেহ শ্রদ্ধার সহিত অন্নাদি প্রদান করিলে আমি তাহা ভোজন করি, কখনও

**টীকা**

যচ্ছিক্ষয়া যদ্বৃত্তিপর্য্যালোচনয়া বৈরাগ্যং পরিতোষং চ বয়ং প্রাপ্তাঃ ॥ ৩৪ ॥ হত্বা পতিং বিত্তপতিম্ ॥ ৩৫ ॥

ক্ষৌমং দুকূলমজিনং চীরং বল্কলমেব বা।
বসেঽন্যদপি সম্প্রাপ্তং দিষ্টভুক্ তুষ্টধীরহম্ ॥ ৩৯ ॥
ক্বচিচ্ছয়ে ধরোপস্থে তৃণপর্ণাশ্মভস্মসু।
ক্বচিৎ প্রাসাদপর্য্যঙ্কে কশিপৌ বা পরেচ্ছয়া ॥ ৪০ ॥
ক্বচিৎ স্নাতোঽনুলিপ্তাঙ্গঃ সুবাসা স্রগ্ব্যলঙ্কৃতঃ।
রথেভাশ্বৈশ্চরে ক্বাপি দিগ্বাসা গ্রহবদ্বিভো! ॥ ৪১ ॥

**অন্বয়**

( ভোজন করি ), কদাচিৎ মানবর্জ্জিতম্ [ অন্নং ভুঞ্জে ] ( কখনও বা অবজ্ঞাপূর্ব্বক প্রদত্ত অন্ন ভোজন করি ), কস্মিংশ্চিৎ ( কখনও ) ভুক্ত্বা অথ [ ভুঞ্জে ] ( ভোজন করিয়াই পুনরায় ভোজন করি ), [ ক্বচিৎ ] যদৃচ্ছয়া দিবা নক্তং [ বা ভুঞ্জে ] ( কখনও বা যদৃচ্ছাক্রমে দিবাতে বা রাত্রিতে ভোজন করিয়া থাকি ) ॥৩৮॥

দিষ্টভুক্ তুষ্টধীঃ অহম্ ( আমি প্রারব্ধ কর্ম্মফল ভোগ করিতেছি, অতএব সন্তুষ্টচিত্তে আমি ) ক্ষৌমং ( রেশমী বস্ত্র ), দুকূলম্ ( শুভ্রবস্ত্র ), অজিনং ( মৃগচর্ম্ম ), চীরং ( কৌপীন ), বল্কলম্ এব বা ( বা বল্কল ) অন্যৎ অপি সংপ্রাপ্তং ( কিম্বা অন্য যে কিছু উপস্থিত হয়, তাহাই ) বসে ( পরিধান করি ) ॥৩৯॥

[ অহং ] ( আমি ) ক্বচিৎ ( কখনও ) ধরোপস্থে ( ধরাতলে ) তৃণপর্ণাশ্মভস্মসু ( তৃণ, পত্র, প্রস্তর কিম্বা ভস্মে ) শয়ে ( শয়ন করিয়া থাকি ), ক্বচিৎ বা ( কখন ও বা ) পরেচ্ছয়া ( অপরের ইচ্ছায় প্রাসাদপর্য্যঙ্কে (অট্টালিকার মধ্যে পর্য্যঙ্কের উপরে) কশিপৌ [শয়ে] (উত্তম শয্যায় শয়ন করিয়া থাকি) ॥৪০॥

বিভো! ( হে রাজন্! ) [ অহং ] ( আমি ) ক্বচিৎ ( কখনও ) স্নাতঃ অনুলিপ্তাঙ্গঃ ( স্নানপূর্ব্বক চন্দন, কুঙ্কুম প্রভৃতি দ্রব্যের দ্বারা অনুলিপ্তাঙ্গ হইয়া ) সুবাসাঃ স্রগ্ব্যলঙ্কৃতঃ ( এবং সুন্দর বসন পরিধানপূর্ব্বক

**অনুবাদ**

বা অবজ্ঞাপূর্ব্বক প্রদত্ত অন্নাদি ভোজন করি, কখনও ভোজন করিয়াই পুনরায় ভোজন করি এবং কখনও বা যদৃচ্ছাক্রমে দিবাতে বা রাত্রিতে ভোজন করিয়া থাকি ॥ ৩৮ ॥

আমি প্রারব্ধ কর্ম্মফল ভোগ করিতেছি ; অতএব সন্তুষ্টচিত্তে আমি রেশমী বস্ত্র, দুকূল অর্থাৎ শুভ্রবস্ত্র, মৃগচর্ম্ম, কৌপীন অথবা বল্কল কিংবা অন্য যে কিছু উপস্থিত হয়, তাহাই পরিধান করিয়া থাকি ॥ ৩৯ ॥

আমি কখনও ভূতলে তৃণ, পত্র, প্রস্তর কিম্বা ভস্মের উপরে শয়ন করিয়া থাকি ; কখনও বা অপরের ইচ্ছায় অট্টালিকার মধ্যে পর্য্যঙ্কের উপরে উত্তম শয্যায় শয়ন করিয়া থাকি ॥৪০॥

হে রাজন্! আমি কখনও স্নান করতঃ চন্দন, কুঙ্কুম প্রভৃতি দ্রব্য অঙ্গে অনুলেপন করিয়া এবং সুন্দর বসন পরিধানপূর্ব্বক মাল্যের দ্বারা উত্তমরূপে অলঙ্কৃত হইয়া রথ, হস্তী অথবা অশ্বারোহণে বিচরণ করিয়া থাকি ; কখনও বা গ্রহগণের ন্যায় দিগম্বর হইয়া বিচরণ করিয়া থাকি ॥ ৪১ ॥

**টীকা**

যদৃচ্ছোপনতাৎ অন্নাদিতঃ নোচেদনুপনতে অন্নাদৌ সত্ত্ববান্ ধৈর্য্যবান্ শয়ে স্বপিমি ॥ ৩৬ ॥ ৩৭ ॥ ৩৮ ॥ চীরম্ বস্ত্রখণ্ডম্ বসে পরিদধে, দিষ্টভুক্ প্রারব্ধভুক্ ॥ ৩৯ ॥ ৪০ ॥ চরে বিচরামি ॥ ৪১ ॥ শ্রেয়ো

নাহং নিন্দে ন চ স্তৌমি স্বভাববিষমং জনম্‌।
এতেষাং শ্রেয় আশাসে উতৈকাত্ম্যং মহাত্মনি ॥ ৪২ ॥
বিকল্পং জুহুয়াচ্চিত্তৌ তাং মনস্যর্থবিভ্রমে।
মনো বৈকারিকে হুত্বা তং মায়ায়াং জুহোত্যনু ॥ ৪৩ ॥
আত্মানুভূতৌ তাং মায়াং জুহুয়াৎ সত্যদৃঙ্মুনিঃ।
ততো নিরীহো বিরমেৎ স্বানুভূত্যাত্মনি স্থিতঃ ॥ ৪৪ ॥

**অন্বয়**

মাল্যের দ্বারা উত্তমরূপে অলঙ্কৃত হইয়া ) রথেভাশ্বৈঃ চরে ( রথ, হস্তী অথবা অশ্বারোহণে বিচরণ করিয়া থাকি ), ক্বাপি ( কখনও বা ) গ্রহবৎ ( গ্রহগণের ন্যায় ) দিগ্বাসাঃ [ চরে ] ( দিগম্বর হইয়া বিচরণ করিয়া থাকি ) ॥ ৪১॥

অহং ( আমি ) স্বভাববিষমং জনং ( বিপরীতস্বভাব জনগণকে ) ন নিন্দে (নিন্দা করি না) ন চ স্তৌমি ( এবং প্রশংসাও করি না ) ; [ কিন্তু ] এতেষাং শ্রেয়ঃ আশাসে ( ইহাদের কল্যাণ কামনা করি ) উত ( এবং ) [ মুমুক্ষুগণের ] মহাত্মনি ঐকাত্ম্যম্ [আশাসে] ( ভগবদ্ভাবপ্রাপ্তিরূপ মোক্ষ কামনা করি ) ॥ ৪২ ॥

[ ভগবদ্ভাবপ্রাপ্তিরূপ মোক্ষের উপায় বলিতেছেন। আমার ন্যায় মোক্ষমার্গ অবলম্বন করিতে হইলে ] স্বানুভূত্যা আত্মনি স্থিতঃ ( পরমাত্মার ধ্যানের দ্বারা তাঁহাতে অবস্থিত হইয়া ) মুনিঃ ( মুমুক্ষু ) বিকল্পং ( চিত্তকে ) চিত্তৌ জুহুয়াৎ ( বুদ্ধিতে লয় করিবেন ), তাং ( সেই বুদ্ধিকে ) অর্থবিভ্রমে মনসি [ জুহুয়াৎ ] ( ভেদজ্ঞানজনক মনে লয় করিবেন ) [ এবং ] মনঃ বৈকারিকে হুত্বা ( মনকে সাত্ত্বিক অহঙ্কারে লয় করিয়া ) অনু ( পরে ) তং ( সেই অহঙ্কারকে ) [ মহত্তত্ত্বদ্বারা ] মায়ায়াং জুহোতি ( মহত্তত্ত্বক্রমে প্রকৃতিতে লয় করিবেন ); তাং মায়াং ( অনন্তর সেই প্রকৃতিকে ) আত্মানুভূতৌ জুহুয়াৎ ( জগৎকারণ পরমেশ্বরে লয় করিবেন ) ; ততঃ ( অনন্তর ) সত্যদৃক্ নিরীহঃ ( সত্যদর্শী অর্থাৎ ভগবদ্দর্শী ও নিশ্চেষ্ট হইয়া ) [ সংসারাৎ ] বিরমেৎ ( সংসার হইতে বিরত হইবেন ) ॥ ৪৩ ॥ ৪৪ ॥

**অনুবাদ**

আমি বিপরীতস্বভাব জনগণকে নিন্দাও করি না এবং প্রশংসাও করি না ; কিন্তু ইহাদের কল্যাণই কামনা করিয়া থাকি এবং মুমুক্ষুগণের ভগবদ্ভাবপ্রাপ্তিরূপ মোক্ষ কামনা করি ॥ ৪২ ॥

[ ভগবদ্ভাবপ্রাপ্তিরূপ মোক্ষের উপায় বলিতেছেন। ] হে রাজন্! আমার ন্যায় মোক্ষমার্গ অবলম্বন করিতে হইলে মুমুক্ষু ব্যক্তি পরমাত্মার ধ্যানের দ্বারা তাঁহাতে অবস্থিত হইয়া চিত্তকে বুদ্ধিতে লয় করিবেন, সেই বুদ্ধিকে ভেদজ্ঞানজনক মনে লয় করিবেন এবং

**টীকা**

মুমুক্ষূণাং মায়াময়মৈশ্বর্য্যাম্ মহাত্মনি ভগবতি মুমুক্ষূণামৈকাত্ম্যং তদ্ভাবাপত্তিলক্ষণং মোক্ষম্ ॥ ৪২ ॥ মহাত্মনি ঐকাত্ম্যলক্ষণস্য মোক্ষস্যোপায়মাহ—বিকল্পমিতি দ্বাভ্যাম্। স্বানুভূত্যা স্বীয়স্য পরমাত্মনো ধ্যানেন আত্মনি পরমাত্মনি স্থিতঃ ভগবদ্ধ্যাননিষ্ঠো মুমুক্ষুঃ বিকল্পং চিত্তং চিত্তৌ বুদ্ধৌ জুহুয়াৎ, তাং মনসি, মনো বৈকারিকে সাত্ত্বিকাহঙ্কারে হুত্বা অনু অনন্তরং তং মহত্তত্ত্বদ্বারা মায়ায়াং প্রকৃতৌ জুহোতি জুহুয়াৎ ॥ ৪৩ ॥ তাং মায়াম্ আত্মানুভূতৌ জগৎকারণে জুহুয়াৎ, তচ্ছক্তিতয়া তস্মিন্ প্রবিলাপ্য

স্বাত্মবৃত্তং ময়েত্থং তে সুগুপ্তমপি বর্ণিতম্ ।
ব্যপেতং লোকশাস্ত্রাভ্যাং ভবান্ হি ভগবৎপরঃ ॥ ৪৫ ॥

শ্রীনারদ উবাচ

ধর্ম্মং পারমহংস্যং বৈ মুনেঃ শ্রুত্বাসুরেশ্বরঃ ।
পূজয়িত্বা ততঃ প্রীত আমন্ত্র্য প্রযযৌ গৃহম্ ॥ ৪৬ ॥

ইতি শ্রীমদ্ভাগবতে মহাপুরাণে পারমহংস্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং সপ্তমস্কন্ধে যুধিষ্ঠিরনারদসংবাদে যতিধর্ম্মবর্ণনং নাম ত্রয়োদশোঽধ্যায়ঃ ॥ ১৩ ॥

**অন্বয়**

[হে রাজন্!] ভবান্ হি ভগবৎপরঃ (আপনি ভগবদ্ভক্ত), [অতঃ] (এই জন্য) লোকশাস্ত্রাভ্যাম্ ব্যপেতম্ (যাহা লোকব্যবহার ও প্রবৃত্তিশাস্ত্র হইতে ভিন্ন), সুগুপ্তম্ অপি [তৎ] স্বাত্মবৃত্তম্ (অতি গোপনীয় হইলেও সেই আত্মবৃত্তান্ত) ময়া (আমি) ইত্থং (এই প্রকারে) তে (আপনার নিকটে) বর্ণিতম্ (বর্ণনা করিলাম) ॥ ৪৫ ॥

শ্রীনারদঃ উবাচ (নারদ বলিলেন) [হে মহারাজ যুধিষ্ঠির!] অসুরেশ্বরঃ (অসুরেশ্বর প্রহ্লাদ) মুনেঃ (সেই মুনির নিকটে) পারমহংস্যং ধর্ম্মং (পরমহংসগণের ধর্ম্ম) শ্রুত্বা বৈ (শ্রবণ করিয়া) প্রীতঃ (প্রীত হইলেন এবং) পূজয়িত্বা (তাঁহাকে পূজা করিয়া) আমন্ত্র্য [চ] (ও সম্ভাষণ করিয়া অর্থাৎ অনুমতি লইয়া) ততঃ (তথা হইতে) গৃহং প্রযযৌ (গৃহে গমন করিলেন) ॥ ৪৬ ॥

**অনুবাদ**

মনকে সাত্ত্বিক অহঙ্কারে লয় করিয়া পরে অহঙ্কারকেও মহত্তত্ত্বক্রমে প্রকৃতিতে লয় করিবেন; অনন্তর সেই প্রকৃতিকে জগৎকারণ পরমেশ্বরে লয় করিবেন; তৎপরে সত্যদর্শী অর্থাৎ ভগবদ্দর্শী ও নিশ্চেষ্ট হইয়া সংসার হইতে বিরত হইবেন ॥ ৪৩ ॥ ৪৪ ॥

হে রাজন্! আপনি ভগবদ্ভক্ত; এইজন্য অতি গোপনীয় হইলেও এই প্রকারে আত্মবৃত্তান্ত আমি আপনার নিকটে বর্ণনা করিলাম; এই আচরণ লোকব্যবহার ও প্রবৃত্তি-শাস্ত্র হইতে ভিন্ন অর্থাৎ লোকদৃষ্টি ও কর্ম্মপ্রতিপাদক শাস্ত্রের দৃষ্টিতে এইরূপ আচরণ বিরুদ্ধ; কিন্তু তত্ত্বদৃষ্টিতে বিরুদ্ধ নহে ॥ ৪৫ ॥

নারদ বলিলেন—হে মহারাজ যুধিষ্ঠির! অসুরশ্রেষ্ঠ প্রহ্লাদ সেই মহামুনির নিকটে পরমহংসগণের ধর্ম্ম শ্রবণ করিয়া প্রীত হইলেন এবং তাঁহাকে পূজা ও সম্ভাষণ করিয়া তথা হইতে স্বগৃহে গমন করিলেন ॥ ৪৬ ॥

ত্রয়োদশ অধ্যায়ের অনুবাদ সমাপ্ত ॥ ১৩ ॥

**টীকা**

স্বয়মাত্মনি ভগবতি অংশিনি দৃক্ দৃষ্টির্যস্য সঃ বিরমেৎ সংসারাদিতি শেষঃ। দেবযানেন তৎপদং ব্রজেদিত্যর্থঃ ॥ ৪৪ ॥ ভবান্ ভগবৎপরঃ, অতস্তে আত্মবৃত্তং সুগুপ্তমপি ময়া বর্ণিতম্; কথম্ভূতম্? লোকশাস্ত্রাভ্যাং লোকঃ প্রসিদ্ধঃ শিশ্নোদরতৃট্, শাস্ত্রং তদনুরূপং কর্ম্মাদিপ্রতিপাদকং ভগবচ্ছাস্ত্রবিরুদ্ধং তাভ্যাং ব্যপেতং দূরীভূতম্ ॥ ৪৫ ॥ ৪৬ ॥

ইতি শ্রীমদ্ভাগবতে মহাপুরাণে সপ্তমস্কন্ধীয়ে শ্রীমচ্ছুকদেবকৃত-সিদ্ধান্তপ্রদীপে ত্রয়োদশাধ্যায়ার্থপ্রকাশঃ ॥ ১৩ ॥

# চতুর্দ্দশোঽধ্যায়ঃ

শ্রীযুধিষ্ঠির উবাচ

গৃহস্থ এতাং পদবীং বিধিনা যেন চাঞ্জসা।
যায়াদ্দেব! ঋষে! ব্রূহি মাদৃশো গৃহমূঢ়ধীঃ॥ ১॥

শ্রীনারদ উবাচ

গৃহেষ্ববস্থিতো রাজন্! ক্রিয়াঃ কুর্ব্বন্ যথোচিতাঃ।
বাসুদেবার্পণং সাক্ষাদুপাসীত মহামুনীন্॥ ২॥
শৃণ্বন্ ভগবতোঽভীক্ষ্ণমবতারকথামৃতম্।
শ্রদ্দধানো যথাকালমুপশান্তজনাবৃতঃ॥ ৩॥

**অন্বয়**

[ এই অধ্যায়ে গৃহস্থধর্ম্ম বর্ণনা করা হইতেছে। ] শ্রীযুধিষ্ঠিরঃ উবাচ ( যুধিষ্ঠির বলিলেন ) দেব! ঋষে! ( হে দেবর্ষে! ) গৃহমূঢ়ধীঃ মাদৃশঃ গৃহস্থঃ চ ( গৃহে আসক্তচিত্ত মাদৃশ গৃহস্থ ) যেন বিধিনা ( যে বিধির দ্বারা অর্থাৎ যেরূপ ধর্ম্মাচরণ করিয়া ) অঞ্জসা ( অনায়াসে ) এতাং পদবীং ( পূর্ব্বোক্ত মোক্ষমার্গে ) যায়াৎ ( গমন করিতে পারে ), [ তং ] ব্রূহি ( তাহা বর্ণনা করুন )॥ ১॥

শ্রীনারদঃ উবাচ ( নারদ বলিলেন ) রাজন্! ( হে মহারাজ যুধিষ্ঠির! ) গৃহেষু অবস্থিতঃ ( গৃহস্থাশ্রমে অবস্থিত ব্যক্তি ) সাক্ষাৎ বাসুদেবার্পণং ( সাক্ষাৎ বাসুদেবে সমর্পণপূর্ব্বক ) যথোচিতাঃ ক্রিয়াঃ কুর্ব্বন্ ( যথোচিত ক্রিয়াকলাপ অনুষ্ঠান করিয়া ) মহামুনীন্ উপাসীত (জ্ঞানী ভগবদ্ভক্তগণের সেবা করিবেন)॥ ২॥

[ তিনি ] যথাকালং ( যথাকালে ) শ্রদ্দধানঃ উপশান্তজনাবৃতঃ ( শ্রদ্ধাশীল ও উপশান্ত জনগণে পরিবেষ্টিত হইয়া ) ভগবতঃ অবতারকথামৃতম্ ( ভগবানের অবতারকথামৃত ) অভীক্ষ্ণং শৃণ্বন্ ( নিরন্তর শ্রবণ করতঃ ) [ ভগবদ্ভক্তগণের সেবা করিবেন ]॥ ৩॥

**অনুবাদ**

[ এই অধ্যায়ে গৃহস্থধর্ম্ম বর্ণনা করা হইতেছে। ] যুধিষ্ঠির বলিলেন—হে দেবর্ষে! গৃহে আসক্তচিত্ত মাদৃশ গৃহস্থ যে বিধির দ্বারা অর্থাৎ যেরূপ ধর্ম্মাচরণ করিয়া অনায়াসে পূর্ব্বোক্ত মোক্ষমার্গে গমন করিতে পারে, তাহা আপনি আমার নিকটে বর্ণনা করুন॥ ১॥

নারদ বলিলেন—হে মহারাজ যুধিষ্ঠির! গৃহস্থাশ্রমে অবস্থিত ব্যক্তি সাক্ষাৎ বাসুদেবে সমর্পণপূর্ব্বক যথোচিত ক্রিয়াকলাপ সম্পাদন করিয়া জ্ঞানী ভগবদ্ভক্তগণের সেবা করিবেন॥২॥

তিনি যথাকালে শ্রদ্ধাসম্পন্ন ও নিবৃত্তিপরায়ণ জনগণে পরিবেষ্টিত হইয়া ভগবানের অমৃতস্বরূপ অবতার-কথা নিরন্তর শ্রবণ করতঃ ভগবদ্ভক্তগণের সেবা করিবেন॥ ৩॥

**টীকা**

গৃহস্থধর্ম্মো বর্ণ্যতে চতুর্দ্দশে অধ্যায়ে। তদেব পৃচ্ছতি—গৃহস্থ ইতি॥ ১॥ বাসুদেবার্পণং যথা স্যাৎ তথা যথোচিতাঃ ক্রিয়াঃ কুর্ব্বন্ মহামুনীন্ বাসুদেবাবগন্তৄন্॥ ২॥ ৩॥ স্বয়মেবাগমাপায়িত্বেন মুচ্যমানেষু আত্মা দেহঃ তদাদিষু সঙ্গং মুচ্যেৎ, যথা উত্থিতঃ প্রবুদ্ধঃ স্বপ্নবৎ স্বপ্নদৃষ্টেষু সঙ্গং বিমুঞ্চতি তদ্বৎ

সৎসঙ্গাচ্ছনকৈঃ সঙ্গমাত্মজায়াত্মজাদিষু।
বিমুঞ্চেন্মুচ্যমানেষু স্বয়ং স্বপ্নবদুত্থিতঃ ॥ ৪ ॥
যাবদর্থমুপাসীত দেহে গেহে চ পণ্ডিতঃ।
বিরক্তো রক্তবত্তত্র নৃলোকে নরতাং ন্যসেৎ ॥ ৫ ॥
জ্ঞাতয়ঃ পিতরৌ পুত্রা ভ্রাতরঃ সুহৃদোঽপরে।
যদ্বদন্তি যদিচ্ছন্তি চানুমোদেত নির্ম্মমঃ ॥ ৬ ॥

**অন্বয়**

উত্থিতঃ স্বপ্নবৎ (জাগরিত ব্যক্তি যেমন স্বপ্নদৃষ্ট স্ত্রীপুত্রাদির প্রতি আসক্তি পরিত্যাগ করে, সেইরূপ) [উক্ত গৃহস্থ] সৎসঙ্গাৎ স্বয়ং শনকৈঃ মুচ্যমানেষু (সৎসঙ্গহেতু যে সকল আপনা হইতেই বিযুক্ত হইয়া অর্থাৎ দূরে সরিয়া পড়ে), আত্মজায়াত্মজাদিষু (তাদৃশ দেহ, স্ত্রী ও পুত্র প্রভৃতির প্রতি) সঙ্গং বিমুঞ্চেৎ (আসক্তি পরিত্যাগ করিবেন) ॥ ৪ ॥

পণ্ডিতঃ (জ্ঞানী গৃহস্থ) দেহে গেহে নৃলোকে চ (দেহ, গৃহ ও লোকসমূহে) যাবদর্থম (প্রয়োজন অনুসারে) উপাসীত (সঙ্গ করিবেন); [হৃদি] বিরক্তঃ (হৃদয়ে বৈরাগ্যযুক্ত হইয়া) তত্র রক্তবৎ [বর্ত্তেত] (বাহিরে আসক্তের ন্যায় অবস্থান করিবেন) নরতাং ন্যসেৎ (এবং নরত্বাভিমান অর্থাৎ অহং-বুদ্ধি পরিত্যাগ করিবেন) ॥ ৫ ॥

জ্ঞাতয়ঃ (জ্ঞাতিগণ), পিতরৌ (পিতামাতা), পুত্রাঃ (পুত্রগণ), ভ্রাতরঃ (ভ্রাতৃগণ), সুহৃদঃ (সুহৃদ্গণ) অপরে চ (এবং অন্যান্য সকলে) যৎ বদন্তি (যাহা বলেন) যৎ ইচ্ছন্তি (ও যাহা করিতে ইচ্ছা করেন), [গৃহস্থ তাহা] অনুমোদেত (অনুমোদন করিবেন), নির্ম্মমঃ [ভবেৎ] (তিনি কোন বস্তুতেই মমতা রাখিবেন না) ॥ ৬ ॥

**অনুবাদ**

জাগরিত ব্যক্তি যেমন স্বপ্নদৃষ্ট স্ত্রীপুত্রাদির প্রতি আসক্তি পরিত্যাগ করে, সেইরূপ সৎসঙ্গহেতু যে সকল আপনা হইতেই বিযুক্ত হইয়া পড়ে অর্থাৎ দূরে সরিয়া পড়ে, উক্ত গৃহস্থ তাদৃশ দেহ, স্ত্রী ও পুত্র প্রভৃতির প্রতি আসক্তি পরিত্যাগ করিবেন ॥ ৪ ॥

জ্ঞানী গৃহস্থ প্রয়োজন অনুসারে দেহ, গৃহ ও লোকসমূহের সঙ্গ করিবেন; হৃদয়ে বৈরাগ্যযুক্ত হইয়া বাহিরে আসক্তের ন্যায় অবস্থান করিবেন এবং নরত্বাভিমান অর্থাৎ অহংবুদ্ধি পরিত্যাগ করিবেন ॥ ৫ ॥

জ্ঞাতিগণ, পিতা-মাতা, পুত্রগণ, ভ্রাতৃগণ, সুহৃদ্গণ ও অপরাপর সকলে যাহা বলেন ও যাহা করিতে ইচ্ছা করেন, গৃহস্থ তাহা অনুমোদন করিবেন এবং কোন কিছুতেই মমতা রাখিবেন না ॥ ৬ ॥

**টীকা**

**॥ ৪ ॥ পণ্ডিতঃ কার্য্যাকার্য্যবিৎ দেহে গেহে লোকে চ যাবদর্থং যথাপ্রয়োজনমুপাসীত সঙ্গং কুর্য্যাৎ, হৃদি বিরক্তঃ তত্র রক্তবৎ বর্ত্তেত, নরতাং নরত্বাভিমানং ন্যসেৎ অহন্তাং পরিত্যজেদিত্যর্থঃ ॥ ৫ ॥ স্বনির্ব্বন্ধং বিহায় জ্ঞাত্যাদীনামুক্তিমিচ্ছাং চানুমোদেত, নির্ম্মমো মমতারহিতো ভবেৎ ॥ ৬ ॥ বুধঃ অচ্যুত-**

দিব্যং ভৌমঞ্চান্তরীক্ষং বিত্তমচ্যুতনির্ম্মিতম্ ।
তৎ সর্ব্বমুপযুঞ্জান এতৎ কুর্য্যাৎ স্বতো বুধঃ ॥ ৭ ॥
যাবদ্‌ভ্রিয়েত জঠরং তাবৎ স্বত্বং হি দেহিনাম্ ।
অধিকং যোঽভিমন্যেত স স্তেনো দণ্ডমর্হতি ॥ ৮ ॥
মৃগোষ্ট্রখরমর্কাখুসরীসৃপ্‌খগমক্ষিকাঃ ।
আত্মনঃ পুত্রবৎ পশ্যেৎ তৈরেষামন্তরং কিয়ৎ ॥ ৯ ॥

**অন্বয়**

বুধঃ ( ভগবৎপ্রভাব যিনি অবগত আছেন, সেই জ্ঞানী গৃহস্থ ) দিব্যং বিত্তম্ ( দেবানুগ্রহে প্রাপ্ত অর্থাৎ বৃষ্ট্যাদির দ্বারা জাত ধান্যাদি ), ভৌমং [ বিত্তম্ ] ( ভূমিজ বিত্ত অর্থাৎ ভূগর্ভ হইতে প্রাপ্ত ধন ) আন্তরীক্ষং [ বিত্তম্ ] চ ( ও অকস্মাৎ প্রাপ্ত ধনাদিকে ) স্বতঃ অচ্যুতনির্ম্মিতং [ মত্বা ] ( স্বভাবতঃ ভগবৎপ্রদত্ত মনে করিয়া ) তৎ সর্ব্বম্ উপযুঞ্জানঃ ( তৎসমুদয় উপভোগ করতঃ ) এতৎ কুর্য্যাৎ ( পূর্ব্বোক্ত কর্ম্মের অনুষ্ঠান করিবেন ) ॥ ৭ ॥

যাবৎ জঠরং ভ্রিয়েত ( যে পরিমাণ ধনের দ্বারা উদর পূর্ণ হয় ), তাবৎ হি দেহিনাং স্বত্বম্ ( তাবন্মাত্রেই দেহিগণের স্বত্ব ) ; যঃ অধিকম্ অভিমন্যেত ( যে ব্যক্তি তদপেক্ষা অধিক ধন আকাঙ্ক্ষা করে ), সঃ স্তেনঃ ( সে তস্কর ) ; [ অতঃ ] দণ্ডম্ অর্হতি ( অতএব সে দণ্ড পাইবার যোগ্য ) ॥ ৮ ॥

[ গৃহস্থ ব্যক্তি ] মৃগোষ্ট্রখরমর্কাখুসরীসৃপ্‌খগমক্ষিকাঃ ( মৃগ, উষ্ট্র, গর্দ্দভ, বানর, মূষিক, সর্প, পক্ষী ও মক্ষিকাদিগকে ) আত্মনঃ পুত্রবৎ পশ্যেৎ ( নিজের পুত্রের ন্যায় দর্শন করিবেন ) ; তৈঃ ( পুত্রগণের সহিত ) এষাম্ অন্তরং কিয়ৎ ? ( ইহাদের ভেদ অর্থাৎ পার্থক্য কতটুকু ? ) ॥ ৯ ॥

**অনুবাদ**

ভগবৎপ্রভাব যিনি অবগত আছেন, সেই জ্ঞানী গৃহস্থ দেবানুগ্রহে প্রাপ্ত অর্থাৎ বৃষ্ট্যাদির দ্বারা জাত ধান্যাদি বিত্ত, ভূমিজ বিত্ত অর্থাৎ ভূগর্ভ হইতে প্রাপ্ত ধন এবং অকস্মাৎ প্রাপ্ত ধনাদিকে স্বভাবতঃ ভগবৎপ্রদত্ত মনে করিয়া সেই সমস্ত উপভোগ করতঃ পূর্ব্বোক্ত কর্ম্মের অনুষ্ঠান করিবেন ॥ ৭ ॥

যে পরিমাণ ধনের দ্বারা উদর পূর্ণ হয়, তাবন্মাত্রই দেহিগণের স্বত্ব ; যে ব্যক্তি তদপেক্ষা অধিক ধন আকাঙ্ক্ষা করে, সে তস্কর ; অতএব সে দণ্ড পাইবার যোগ্য ॥ ৮ ॥

গৃহস্থ ব্যক্তি মৃগ, উষ্ট্র, গর্দ্দভ, বানর, মূষিক, সর্প, পক্ষী ও মক্ষিকাদিগকে নিজের পুত্রের ন্যায় দর্শন করিবেন ; পুত্রগণের সহিত ঐ মৃগাদির পার্থক্য কতটুকু ? ॥ ৯ ॥

**টীকা**

সামর্থ্যবিৎ দিব্যং দেবপ্রসাদসিদ্ধং, ভৌমং ভূমিজম্, আন্তরীক্ষমকস্মাদাগতং বিত্তং, সর্ব্বমচ্যুতনির্ম্মিতমিতি মত্বা ভুঞ্জান এতৎ প্রাগুক্তং কুর্য্যাৎ ॥ ৭ ॥ যাবৎ যাবতা জঠরমুদরং ভ্রিয়েত পূর্য্যেত, তাবৎ স্বত্বং দেহিনঃ, যস্তু অধিকমভিমন্যেত, স তু স্তেনশ্চৌরঃ ; অতো দণ্ডমর্হতি ॥ ৮ ॥ মর্কো মর্কটঃ, সরীসৃপ্ সর্পঃ, অন্তরং ভেদঃ ॥ ৯ ॥ গৃহমেধ্যপি ত্রিবর্গং ধর্ম্মমর্থং কামং চ যথাদেশং যথাকালং যাবদ্দৈবোপপাদিতং ভজেৎ অতিকৃচ্ছ্রেণ তু ন ভজেৎ ॥ ১০ ॥ শ্বা সারমেয়ঃ, অঘঃ পতিতঃ, অন্তেবসায়ী চণ্ডালাদিঃ, তানভিব্যাপ্য

ত্রিবর্গং নাতিকৃচ্ছ্রেণ ভজেত গৃহমেধ্যপি।
যথাদেশং যথাকালং যাবদ্দৈবোপপাদিতম্ ॥ ১০ ॥
আশ্বাঘান্তেবসায়িভ্যঃ কামান্ সংবিভজেদ্‌যথা।
অপ্যেকামাত্মনো দারাং নৃণাং স্বত্বগ্রহো যতঃ ॥ ১১ ॥
জহ্যাদ্‌যদর্থে স্বান্ প্রাণান্ হন্যাদ্বা পিতরং গুরুম্।
তস্যাং স্বত্বং স্ত্রিয়াং জহ্যাদ্ যস্তেন হ্যজিতো জিতঃ ॥ ১২ ॥

**অন্বয়**

গৃহমেধী অপি ( গৃহস্থ পুরুষও ) ত্রিবর্গং ( ধর্ম্ম, অর্থ ও কাম এই ত্রিবর্গ ) যথাদেশং যথাকালং ( দেশ ও কাল অনুসারে ) যাবৎ দৈবোপপাদিতম্ ( এবং দৈবক্রমে যতটুকু উপস্থিত হয়, ততটুকুই ) ভজেত ( ভোগ করিবেন ), ন [ তু ] অতিকৃচ্ছ্রেণ [ ভজেত ] ( কিন্তু অতিকষ্টে উপার্জ্জন করিয়া ভোগ করিবেন না ) ॥ ১০ ॥

আশ্বাঘান্তেবসায়িভ্যঃ ( কুকুর, পতিত ও চণ্ডাল পর্য্যন্ত সকলকে ) [ গৃহস্থ ] যথা ( যথাযথরূপে ) কামান্ ( অন্নাদি ভোগ্যবস্তু সকল ) সংবিভজেৎ ( বিভাগ করিয়া দিবেন ) ; যতঃ নৃণাং স্বত্বগ্রহঃ ( যে ভার্য্যাতে মনুষ্যগণের "আমারই পত্নী" বলিয়া অত্যন্ত আসক্তি থাকে ) [ এবং যে ভার্য্যাকে অতিথিসেবায় নিযুক্ত করিলে নিজের সেবার হানি হয় ], একাম্ অপি আত্মনঃ দারাম্ ( গৃহকার্য্যে একাকিনী হইলেও নিজের সেই ভার্য্যাকে ) [ গৃহস্থঃ সংবিভজেৎ ] ( গৃহস্থ ব্যক্তি অতিথিসেবায় নিযুক্ত করিবেন ) ॥ ১১ ॥

[ জনঃ ] ( মনুষ্য ) যদর্থে ( যে ভার্য্যার নিমিত্ত ) প্রাণান্ স্বান্ ( প্রাণ ও স্বজনগণকে ) জহ্যাৎ ( পরিত্যাগ করে ) পিতরং গুরুং বা হন্যাৎ ( এবং পিতা বা গুরুকেও বধ করে ), যঃ ( যে ব্যক্তি ) তস্যাং স্ত্রিয়াং ( তাদৃশী ভার্য্যাতে ) স্বত্বং জহ্যাৎ ( স্বত্ব অর্থাৎ মমত্ববুদ্ধি পরিত্যাগ করেন ), তেন হি ( সেই ব্যক্তি ) অজিতঃ [ অপি ভগবান্ ] জিতঃ ( ভগবান্ অন্যকর্ত্তৃক অজিত হইলেও তাঁহাকে জয় করিয়া থাকেন ) ॥ ১২ ॥

**অনুবাদ**

**গৃহস্থ পুরুষও ধর্ম্ম, অর্থ ও কাম এই ত্রিবর্গ দেশ ও কালানুসারে এবং দৈবক্রমে যতটুকু উপস্থিত হয়, ততটুকুই ভোগ করিবেন ; অতিকষ্টে উপার্জ্জন করিয়া ভোগ করিবেন না ॥১০॥**

**কুকুর, পতিত ও চণ্ডাল পর্য্যন্ত সকলকে গৃহস্থ ব্যক্তি যথাযথরূপে অন্নাদি ভোগ্যবস্তু-সমূহ বিভাগ করিয়া দিবেন। যে ভার্য্যাতে মনুষ্যের "আমারই পত্নী" বলিয়া অত্যন্ত আসক্তি থাকে এবং যে ভার্য্যাকে অতিথিসেবায় নিযুক্ত করিলে নিজের সেবাপ্রাপ্তির ব্যাঘাত ঘটে, গৃহকার্য্যে একাকিনী হইলেও নিজের সেই ভার্য্যাকে গৃহস্থ অতিথিসেবায় নিযুক্ত করিবেন॥১১॥**

**মনুষ্য যে ভার্য্যার নিমিত্ত প্রাণ ও স্বজনগণকে পরিত্যাগ করে এবং পিতা বা গুরুকেও**

**টীকা**

**যথাযোগ্যং কামান্ অন্নাদীন্ বিভজেৎ; যতঃ যস্যাং স্বত্বগ্রহঃ আত্মীয়ত্বাগ্রহস্তামেকাং স্বগৃহকৃত্যে জনান্তররহিতামপি যথাযোগ্যম্ অতিথ্যাদ্যর্চ্চনে বিভজেৎ ॥ ১১ ॥ জনো যদর্থে যস্যাঃ প্রয়োজনার্থং প্রাণান্ রণাদৌ স্বান্ বন্ধূন্ অন্নাদ্যবিভাগেন জহ্যাৎ পিত্রাদিকং চ হন্যাৎ হুংকারাদিনা তস্যাং যঃ স্বত্বং জহ্যাৎ তেনাজিতোঽপি ভগবান্ জিতঃ ॥ ১২ ॥ অহো! অত্যল্পে পদার্থে মমত্বত্যাগেন পরমপদার্থলাভঃ**

কৃমিবিড়্ভস্মনিষ্ঠান্তং ক্বেদং তুচ্ছং কলেবরম্।
ক্ব তদীয়রতির্ভার্য্যা ক্বায়মাত্মা নভশ্ছদিঃ ॥ ১৩ ॥
সিদ্ধৈর্যজ্ঞাবশিষ্টার্থৈঃ কল্পয়েদ্ বৃত্তিমাত্মনঃ।
শেষে স্বত্বং ত্যজন্ প্রাজ্ঞঃ পদবীং মহতামিয়াৎ ॥ ১৪ ॥

**অন্বয়**

কৃমিবিড়্ভস্মনিষ্ঠান্তম্ ( অবশেষে যাহার কৃমি, বিষ্ঠা ও ভস্মে পর্য্যবসান হয় ), ইদং তুচ্ছং কলেবরং ক্ব ? ( সেই তুচ্ছ কলেবর কোথায় ? ) তদীয়রতিঃ ভার্য্যা ক্ব ? ( সেই দেহের জন্য যাহার প্রতি এত আসক্তি, সেই ভার্য্যাই বা কোথায় ? ) [ এবং ] নভশ্ছদিঃ অয়ম্ আত্মা ক্ব ? ( যিনি স্বীয় বৈভবে আকাশও আচ্ছাদন করিয়াছেন, সেই পরমাত্মাই বা কোথায় ? ) ॥ ১৩ ॥

[ হে রাজন্ ! ] প্রাজ্ঞঃ ( প্রাজ্ঞ গৃহস্থ ) সিদ্ধৈঃ যজ্ঞাবশিষ্টার্থৈঃ ( দেবানুগ্রহে প্রাপ্ত, ভূমিজ অথবা অকস্মাৎ লব্ধ ধনাদির দ্বারা পঞ্চযজ্ঞ সমাপন করিয়া অবশিষ্ট ধনাদির দ্বারা ) আত্মনঃ বৃত্তিং কল্পয়েৎ ( নিজের জীবিকা নির্ব্বাহ করিবেন ) [ এবং ] শেষে স্বত্বং ত্যজন্ ( নিজের জীবিকা নির্ব্বাহ করিয়া যাহা অবশিষ্ট থাকিবে, তাহাতে মমত্ববুদ্ধি পরিত্যাগ করিয়া ) মহতাং পদবীম্ ইয়াৎ ( নিবৃত্তিপরায়ণ মহাজনগণের অনুসৃত মোক্ষমার্গ প্রাপ্ত হইবেন ) ॥ ১৪ ॥

**অনুবাদ**

বধ করে, যে ব্যক্তি তাদৃশী ভার্য্যাতে স্বত্ব অর্থাৎ মমত্ববুদ্ধি পরিত্যাগ করেন, ভগবান্ অন্যকর্ত্তৃক অজিত হইলেও সেই ব্যক্তি তাঁহাকে জয় করিয়া থাকেন অর্থাৎ অন্যের দুর্লভ ভগবদনুগ্রহ লাভ করিয়া থাকেন ॥ ১২ ॥

অবশেষে যাহার কৃমি, বিষ্ঠা ও ভস্মে পর্য্যবসান হয়, সেই তুচ্ছ কলেবর কোথায় ? এবং সেই দেহের জন্য যাহার প্রতি এত আসক্তি, সেই ভার্য্যাই বা কোথায় ? আর যিনি স্বীয় বৈভবে আকাশও আচ্ছাদন করিয়াছেন, সেই পরমাত্মাই বা কোথায় ? অর্থাৎ দেহ ও ভার্য্যাদি তুচ্ছ পদার্থ ; পরমাত্মাই পরমার্থ ; অতএব তুচ্ছ পদার্থে মমত্ববুদ্ধি পরিত্যাগ করা কর্ত্তব্য ॥ ১৩ ॥

হে রাজন্ ! প্রাজ্ঞ গৃহস্থ পূর্ব্বোক্ত দেবানুগ্রহপ্রাপ্ত, ভূমিজ ও অকস্মাৎ লব্ধ ধনাদির দ্বারা পঞ্চযজ্ঞ সমাপন করিয়া অবশিষ্ট ধনাদির দ্বারা নিজের জীবিকা নির্ব্বাহ করিবেন এবং নিজের জীবিকা নির্ব্বাহ করিয়া যাহা অবশিষ্ট থাকিবে, তাহাতে মমত্ববুদ্ধি পরিত্যাগ করতঃ নিবৃত্তিপরায়ণ মহাজনগণের অনুসৃত মোক্ষমার্গ অবলম্বন করিবেন ॥ ১৪ ॥

**টীকা**

ইত্যাহ—কৃমীতি। কৃম্যাদিষু নিষ্ঠা পর্য্যবসানমন্তে যস্য তৎ তুচ্ছং কলেবরং ক্ব ? ক্ব পুনস্তদীয়া কলেবরার্থা রতির্যস্যাং সা, ক্ব চায়মাত্মা অজিতঃ ? স্ববৈভবেন নভোঽপি ছাদয়তীতি যথা ॥ ১৩ ॥ সিদ্ধৈঃ দিব্যভৌমান্তরিক্ষৈঃ যজ্ঞাবশিষ্টৈঃ পঞ্চযজ্ঞশেষৈঃ অর্থৈঃ অন্নাদিভিঃ আত্মনো বৃত্তিং কল্পয়েৎ, শেষে স্বনির্ব্বাহাদধিকে স্বত্বং ত্যজন্ মহতাং নিবৃত্তানাং পদবীং মোক্ষমার্গমিয়াৎ ॥ ১৪ ॥ এতদেব বিবৃণ্বন্নাহ—দেবাদীন্ পঞ্চযজ্ঞদেবতাঃ আত্মানং চ স্ববৃত্ত্যাগতবিত্তেন অন্বহং প্রতিদিনং পৃথক্ পুরুষম্ অন্তর্য্যামিণমেব যজেৎ

দেবানৃষীন্ নৃভূতানি পিতৄনাত্মানমন্বহম্।
স্ববৃত্ত্যাগতবিত্তেন যজেত পুরুষং পৃথক্ ॥ ১৫ ॥
যর্হ্যাত্মনোঽধিকারাদ্যাঃ সর্ব্বাঃ স্যুর্যজ্ঞসম্পদঃ।
বৈতানিকেন বিধিনা অগ্নিহোত্রাদিনা যজেৎ ॥ ১৬ ॥
নহ্যগ্নিমুখতোঽয়ং বৈ ভগবান্ সর্ব্বযজ্ঞভুক্।
ইজ্যেত হবিষা রাজন্! যথা বিপ্রমুখে হুতৈঃ ॥ ১৭ ॥

**অন্বয়**

[ গৃহস্থ ] স্ববৃত্ত্যাগতবিত্তেন ( স্ব স্ব বৃত্তিলব্ধ ধনের দ্বারা ) অন্বহং ( প্রত্যহ ) দেবান্ ( দেব ), ঋষীন্ ( ঋষি ), নৃভূতানি ( মনুষ্য, ভূত ), পিতৄন্ ( ও পিতৃগণকে ) আত্মানং [ চ ] ( এবং নিজকে ) পৃথক্ পুরুষম্ যজেত ( পূজা করিয়া অন্তর্য্যামী পরমপুরুষের পূজা সম্পাদন করিবেন অর্থাৎ অঙ্গস্বরূপ উক্ত দেব, ঋষি প্রভৃতিতে অঙ্গীস্বরূপ ভগবানের পূজা করিবেন ) ॥ ১৫ ॥

যর্হি ( যখন ) আত্মনঃ ( গৃহস্থের নিজের ) অধিকারাদ্যাঃ সর্ব্বাঃ যজ্ঞসম্পদঃ স্যুঃ ( যজ্ঞানুষ্ঠানে অধিকার প্রভৃতি সমস্ত যজ্ঞসম্পদ সংগৃহীত হইবে), [ তদা গৃহস্থঃ ] ( তখন গৃহস্থ ) বৈতানিকেন ( কর্ম্মপ্রতিপাদক গ্রন্থোক্ত ) বিধিনা ( বিধি অনুসারে ) অগ্নিহোত্রাদিনা ( অগ্নিহোত্রাদি যজ্ঞের দ্বারা ) [ পুরুষম্ ] যজেৎ ( পরমপুরুষের যজনা করিবেন ) ॥ ১৬ ॥

রাজন্! ( হে মহারাজ যুধিষ্ঠির! ) হি ( যেহেতু ) অয়ং সর্ব্বযজ্ঞভুক্ ভগবান্ ( এই সর্ব্বযজ্ঞের ভোক্তা ভগবান্ শ্রীহরি ) বিপ্রমুখে ( ব্রাহ্মণমুখে ) হুতৈঃ ( হুত অর্থাৎ সমর্পিত অন্নাদির দ্বারা ) যথা ইজ্যেত ( যেরূপ পূজিত অর্থাৎ পরিতৃপ্ত হইয়া থাকেন ), অগ্নিমুখতঃ হবিষা ( অগ্নিমুখে হুত হবিঃদ্বারা ) [ তথা ]

**অনুবাদ**

গৃহস্থ স্ব স্ব বৃত্তির দ্বারা যে অর্থ উপার্জ্জন করিবেন, তাহার দ্বারা প্রত্যহ দেব, ঋষি, মনুষ্য, ভূত ও পিতৃগণকে এবং নিজকে পূজা করিবেন অর্থাৎ পঞ্চযজ্ঞ সমাপন করিয়া নিজে ভোগ করিবেন ; ভগবদ্বুদ্ধিতে এইরূপ করিলেই তাহার অন্তর্য্যামী পরমপুরুষের পূজা সম্পাদন করা হইবে অর্থাৎ অঙ্গস্বরূপ উক্ত দেব, ঋষি প্রভৃতিতে অঙ্গীস্বরূপ ভগবানের পূজা সম্পাদন করিবেন ॥ ১৫ ॥

যখন গৃহস্থের যজ্ঞানুষ্ঠানে অধিকার, সামর্থ্য ও উপকরণ প্রভৃতি যজ্ঞসম্পদ্ সংগৃহীত হইবে, তখন গৃহস্থ কর্ম্মপ্রতিপাদক গ্রন্থোক্ত বিধান অনুসারে অগ্নিহোত্রাদি যজ্ঞের দ্বারা পরম-পুরুষের যজনা করিবেন ॥ ১৬ ॥

হে মহারাজ যুধিষ্ঠির। সর্ব্বযজ্ঞের ভোক্তা ভগবান্ শ্রীহরি ব্রাহ্মণমুখে সমর্পিত

**টীকা**

অঙ্গভূতেষু দেবাদিষু তদঙ্গিনং ভগবন্তং পূজয়েদিত্যর্থঃ ॥ ১৫ ॥ যর্হি আত্মনোঽধিকারাদ্যাঃ অধিকারঃ যজ্ঞাদ্যধিকারঃ তদাদ্যাঃ অর্থিত্বসমর্থত্বাদিসর্ব্বাঃ যজ্ঞসম্পদঃ স্যুঃ, তদা বৈতানিকেন বিতানঃ কর্ম্মপ্রতিপাদকো গ্রন্থঃ তদুক্তেন বিধিনা অগ্নিহোত্রাদিনা যজেত পুরুষমিত্যন্বয়ঃ ॥ ১৬ ॥ কিঞ্চ যজ্ঞার্থমপি নাতিহঠঃ কর্ত্তব্য ইত্যাহ—ন হীতি। অয়ম্ "অহং হি সর্ব্বযজ্ঞানাং ভোক্তা চ প্রভুরেব চ" ইতি প্রসিদ্ধঃ সর্ব্বযজ্ঞভুক্

তস্মাদ্ব্রাহ্মণদেবেষু মর্ত্ত্যাদিষু যথার্হতঃ।
তৈস্তৈঃ কামৈর্যজস্বৈনং ক্ষেত্রজ্ঞং ব্রাহ্মণাননু ॥ ১৮ ॥
কুর্য্যাদপরপক্ষীয়ং মাসি প্রৌষ্ঠপদে দ্বিজঃ।
শ্রাদ্ধং পিত্রোর্যথাবিত্তং তদ্বন্ধূনাঞ্চ বিত্তবান্ ॥ ১৯ ॥
অয়নে বিষুবে কুর্য্যাদ্ব্যতীপাতে দিনক্ষয়ে।
চন্দ্রাদিত্যোপরাগে চ দ্বাদশ্যাং শ্রবণেষু চ ॥ ২০ ॥

### অন্বয়

ন বৈ ( সেরূপ পরিতৃপ্ত হন না ) ; তস্মাৎ ( অতএব ) [ আপনি ] ব্রাহ্মণদেবেষু ( ব্রাহ্মণ ও পঞ্চযজ্ঞীয় দেবতাতে ) ব্রাহ্মণান্ অনু ( এবং ব্রাহ্মণপূজার পরে ) মর্ত্ত্যাদিষু ( মনুষ্য, পশু প্রভৃতিতে ) যথার্হতঃ ( যথাযোগ্যভাবে ) তৈঃ তৈঃ কামৈঃ ( তাঁহাদের যাহা যাহা অভিলষিত, সেই সেই কাম্যবস্তুর দ্বারা ) এনং ক্ষেত্রজ্ঞং যজস্ব ( এই অন্তর্য্যামী পুরুষের যজনা করুন ) ॥ ১৭ ॥ ১৮ ॥

বিত্তবান্ দ্বিজঃ ( বিত্তশালী দ্বিজ গৃহস্থ ) যথাবিত্তং ( নিজ বিত্ত অনুসারে ) প্রৌষ্ঠপদে মাসি ( ভাদ্র মাসে ) পিত্রোঃ তদ্বন্ধূনাং চ ( পিতামাতার এবং তাঁহাদের স্বজনবর্গের ) অপরপক্ষীয়ং শ্রাদ্ধং কুর্য্যাৎ ( অপরপক্ষীয় শ্রাদ্ধ অর্থাৎ মহালয়াশ্রাদ্ধ করিবেন ) ॥ ১৯ ॥

[ গৃহস্থ ] অয়নে ( অয়নদ্বয়ে অর্থাৎ মকরসংক্রান্তি ও কর্কটসংক্রান্তিতে ), বিষুবে ( বিষুবদ্বয়ে অর্থাৎ মেষসংক্রান্তি ও তুলাসংক্রান্তিতে ), ব্যতীপাতে ( ব্যতীপাতযোগে ), দিনক্ষয়ে ( ত্র্যহস্পর্শে ), চন্দ্রাদিত্যোপরাগে চ ( চন্দ্রগ্রহণ ও সূর্য্যগ্রহণে ), দ্বাদশ্যাং ( দ্বাদশী তিথিতে ) শ্রবণেষু চ ( এবং শ্রবণানক্ষত্রে ) [ শ্রাদ্ধং ] কুর্য্যাৎ ( শ্রাদ্ধ করিবেন ) ॥ ২০ ॥

### অনুবাদ

অন্নাদির দ্বারা যেরূপ পরিতৃপ্ত হইয়া থাকেন, অগ্নিমুখে হুত হবিঃদ্বারা সেরূপ পরিতৃপ্ত হন না ; অতএব আপনি ব্রাহ্মণ, দেবতা, মনুষ্য ও পশু প্রভৃতিতে যথাযোগ্যভাবে যাহা যাহা তাঁহাদের অভিলষিত, সেই সেই কাম্যবস্তুর দ্বারা অন্তর্য্যামী পুরুষের যজনা করুন ; ব্রাহ্মণের অর্চ্চনা করিয়া পরে অপর মনুষ্য ও পশু প্রভৃতির অর্চ্চনা করিবেন।। ১৭ ॥ ১৮ ।।

বিত্তশালী দ্বিজ গৃহস্থ নিজ নিজ বিত্ত অনুসারে ভাদ্রমাসে পিতামাতার ও তাঁহাদের স্বজনবর্গের অপরপক্ষীয় শ্রাদ্ধ অর্থাৎ মহালয়া শ্রাদ্ধ করিবেন ॥ ১৯ ॥

গৃহস্থ অয়নদ্বয়ে অর্থাৎ মকরসংক্রান্তি ও কর্কটসংক্রান্তিতে, বিষুবদ্বয়ে অর্থাৎ মেষ-সংক্রান্তি ও তুলাসংক্রান্তিতে, ব্যতীপাতযোগে, ত্র্যহস্পর্শে, চন্দ্রগ্রহণ ও সূর্য্যগ্রহণে, দ্বাদশী তিথিতে এবং শ্রবণানক্ষত্রে শ্রাদ্ধ করিবেন ॥ ২০ ॥

### টীকা

ভগবান্ যথা বিপ্রমুখে হুতৈরন্নাদ্যৈরিজ্যেত, তথা অগ্নিমুখতো হবিষা নেজ্যেত ॥ ১৭ ॥ যস্মাৎ এবং তস্মাৎ ব্রাহ্মণেষু পঞ্চযজ্ঞদেবেষু ব্রাহ্মণান্ অনু ব্রাহ্মণার্চ্চনানন্তরং মর্ত্ত্যাদিষু মনুষ্যপশ্বাদিষু চ তৈস্তৈঃ কামৈঃ এনং ক্ষেত্রজ্ঞমন্তর্য্যামিণং যজস্ব ॥ ১৮ ॥ প্রৌষ্ঠপদে ভাদ্রপদে মাসি অত্রামাবাস্যাপর্য্যন্তো মাসো বোধ্যঃ ॥ ১৯ ॥ অয়নে মকরকর্কটসংক্রমণে মকরকর্কটসংক্রান্তী "দ্বে তুদগ্দক্ষিণায়নে" ইতি বৃদ্ধবশিষ্ঠবচনাৎ,

তৃতীয়ায়াং শুক্লপক্ষে নবম্যামথ কার্ত্তিকে।
চতসৃষ্বপ্যষ্টকাসু হেমন্তে শিশিরে তথা ॥ ২১ ॥
মাঘে চ সিতসপ্তম্যাং মঘারাকাসমাগমে।
রাকয়া চানুমত্যা চ মাসর্ক্ষাণি যুতান্যপি ॥ ২২ ॥
দ্বাদশ্যামনুরাধা স্যাচ্ছ্রবণস্তিস্র উত্তরাঃ।
তিসৃষ্বেকাদশী বাসু জন্মর্ক্ষশ্রোণযোগযুক্ ॥ ২৩ ॥

**অন্বয়**

[ গৃহস্থ ] [ বৈশাখে ] শুক্লপক্ষে তৃতীয়ায়াম্ ( বৈশাখ মাসের শুক্লপক্ষে তৃতীয়া তিথিতে অর্থাৎ অক্ষয়-তৃতীয়াতে ) অথ কার্ত্তিকে নবম্যাং ( ও কার্ত্তিকমাসে শুক্লা নবমী তিথিতে ) তথা হেমন্তে শিশিরে ( এবং হেমন্ত ও শিশিরে অর্থাৎ অগ্রহায়ণাদি মাসচতুষ্টয়ে ) চতসৃষু অপি অষ্টকাসু ( চারিটি অষ্টমীতে ), মাঘে চ সিতসপ্তম্যাং ( মাঘ মাসের শুক্লা সপ্তমীতে ), মঘারাকাসমাগমে ( মঘানক্ষত্র ও সম্পূর্ণচন্দ্রযুক্তা পূর্ণিমা তিথিতে ) [ এবং ] মাসর্ক্ষাণি ( যে যে নক্ষত্র হইতে মাসের নাম হয়, সেই সকল নক্ষত্র ) [ যদা ] ( যখন ) রাকয়া চ অনুমত্যা চ ( সম্পূর্ণচন্দ্রা ও ন্যূনচন্দ্রা পৌর্ণমাসীর সহিত ) যুতানি [ স্যুঃ তদা ] অপি ( মিলিত হয়, সেই সময়ে ), [ যদা ] ( যখন ) দ্বাদশ্যাং ( দ্বাদশী তিথিতে ) অনুরাধা স্যাৎ ( অনুরাধা নক্ষত্র হইবে ) শ্রবণঃ তিস্রঃ উত্তরাঃ [ বা স্যুঃ ] ( কিম্বা শ্রবণা, উত্তরফল্গুনী, উত্তরাষাঢ়া উত্তরভাদ্রপদনক্ষত্র হইবে ), [ তদা ] ( সেই সময়ে ) আসু তিসৃষু একাদশী বা [ যদা স্যাৎ ] ( অথবা ঐ উত্তরফল্গুনী, উত্তরষাঢ়া ও উত্তরভাদ্রপদনক্ষত্রে যখন একাদশী হইবে ), [ তদা ] ( সেই সময়ে ) জন্মর্ক্ষশ্রোণযোগযুক্ ( এবং জন্মনক্ষত্র-যুক্ত দিনে ও শ্রবণানক্ষত্রযুক্ত দিনে ) [ শ্রাদ্ধং কুর্য্যাৎ ] ( শ্রাদ্ধ করিবেন )। [ একাদশী নিমিত্তক বিহিত

**অনুবাদ**

বৈশাখ মাসের শুক্লপক্ষে তৃতীয়া তিথিতে অর্থাৎ অক্ষয়তৃতীয়াতে, কার্ত্তিক মাসের শুক্লা নবমী তিথিতে, অগ্রহায়ণাদি মাসচতুষ্টয়ের চারিটি অষ্টমীতে, মাঘ মাসের শুক্লা সপ্তমীতে,

**টীকা**

বিষুবে মেষতুলাসংক্রমণে "বিষুবে তু তুলামেষে গোলমধ্যে ততোঽপরা" ইতি বৃদ্ধবশিষ্ঠবচনাৎ, "সমরাত্রিদিনে কালে বিষুবদ্ বিষুবং চ তৎ" ইতি কোষাচ্চ, কুর্য্যাৎ শ্রাদ্ধমিতি পূর্ব্বস্যানুষঙ্গঃ ; এবমগ্রেঽপি দিনক্ষয়ে ত্রিস্পৃশাতিথৌ ॥ ২০ ॥ শুক্লপক্ষে বৈশাখে ইতি শেষঃ, তৃতীয়ায়ামক্ষয়তৃতীয়ায়াম্, কার্ত্তিকে শুক্লপক্ষে নবম্যাম্, হেমন্তে শিশিরে মার্গশীর্ষাদিমাসচতুষ্টয়ে চতসৃষু অষ্টকাসু অষ্টমীষু ॥ ২১ ॥ মঘানক্ষত্রসম্পূর্ণ-চন্দ্রযুক্তপৌর্ণমাসীসমাগমে, রাকা সম্পূর্ণচন্দ্রা পৌর্ণমাসী, সৈব কলাহীনচন্দ্রযুতা অনুমতিঃ "কলাহীনে সানুমতিঃ পূর্ণে রাকা নিশাকরে" ইতি কোষাৎ। তয়া মাসর্ক্ষাণি তত্তন্মাসনামনির্ব্বর্ত্তকানি নক্ষত্রাণি যুতানি যদা স্যুঃ, তদা চ, যদুক্তং নামলিঙ্গানুশাসনে "পুষ্যযুক্তা পৌর্ণমাসী পৌষীমাসে তু যত্র সা। নাম্না স পৌষো মাঘাদ্যাশ্চৈবমেকাদশাপরে" ইতি ॥ ২২ ॥ যদা দ্বাদশ্যামনুরাধা শ্রবণো বা উত্তরফাল্গুনী বা উত্তরাষাঢ়া বা উত্তরাভাদ্রপদা বা স্যাৎ, আসূত্তরাসু একাদশী বা স্যাৎ, তদা স্নানদানাদিকং বিশেষতঃ কুর্য্যাৎ ; শ্রাদ্ধং তু তন্নিমিত্তং দ্বাদশ্যাং কুর্য্যাৎ—"একাদশ্যাং যদা রাম ! শ্রাদ্ধং নৈমিত্তিকং ভবেৎ। তদ্দিনং তু পরিত্যজ্য দ্বাদশ্যাং শ্রাদ্ধমাচরেৎ" ইতি পুরাণান্তরাৎ জন্মর্ক্ষশ্রোণযোগযুক্ স্বজন্মনক্ষত্রযুক্তং শ্রবণযুক্তং বা দিনং যদা, তদাপি শ্রাদ্ধং কুর্য্যাৎ ॥ ২৩ ॥ তে এতে শ্রেয়সঃ পুণ্যমাত্রস্য কালাঃ, ন শ্রাদ্ধমাত্রস্য ; অত

ত এতে শ্রেয়সঃ কালা নৃণাং শ্রেয়োবিবর্দ্ধনাঃ।
কুর্য্যাৎ সর্ব্বাত্মনৈতেষু শ্রেয়োঽমোঘং তদায়ুষঃ ॥ ২৪ ॥
এষু স্নানং জপো হোমো ব্রতং দেবদ্বিজার্চ্চনম্।
পিতৃদেবনৃভূতেভ্যো যদ্দত্তং তদ্ধ্যনশ্বরম্। ২৫ ॥

**অন্বয়**

শ্রাদ্ধ দ্বাদশীতে কর্ত্তব্য বলিয়া অন্য প্রমাণ হইতে পাওয়া যায়; অতএব এ স্থলে দ্বাদশীতেও শ্রাদ্ধ করিবার কথা বলা হইয়াছে বলিয়া একাদশীতে স্নানদানাদি শুভ কার্য্য করিতে হইবে বলিয়া বুঝিতে হইবে ] ॥ ২১ ॥ ২২ ॥ ২৩ ॥

তে এতে ( এই পূর্ব্বোক্ত সময় সকল ) শ্রেয়সঃ কালাঃ ( পুণ্যমাত্রেরই কাল ); [ কেবল শ্রাদ্ধের কাল নহে ]; নৃণাম্ শ্রেয়োবিবর্দ্ধনাঃ ( এই সকল কাল মনুষ্যগণের পুণ্য বৃদ্ধি করে ); [ অতএব গৃহস্থ ] সর্ব্বাত্মনা ( সর্ব্বান্তঃকরণে ) এতেষু ( এই সকল কালে ) শ্রেয়ঃ কুর্য্যাৎ ( পুণ্যানুষ্ঠান করিবেন ); তৎ আয়ুষঃ অমোঘং [ স্যাৎ ] ( তাহা হইতেই পরমায়ুর সার্থকতা হইবে ) ॥ ২৪ ॥

এষু ( এই সকল শুভকালে ) স্নানং ( স্নান ), জপঃ ( জপ ), হোমঃ ( হোম ), ব্রতং ( ব্রত ), দেবদ্বিজার্চ্চনম্ ( দেবগণ ও ব্রাহ্মণগণের পূজা ) [ এবং ] পিতৃদেবনৃভূতেভ্যঃ ( পিতৃগণ, দেবগণ, মনুষ্যগণ ও অপরাপর প্রাণিগণকে ) যৎ দত্তম্ ( যাহা দান করা হয় ), তৎ হি অনশ্বরম্ ( তৎসমুদয়ই অক্ষয় হয় অর্থাৎ বহুফল প্রদান করিয়া থাকে ) ॥ ২৫ ॥

**অনুবাদ**

মঘানক্ষত্র ও সম্পূর্ণচন্দ্রযুক্তা পূর্ণিমা তিথিতে এবং যে যে নক্ষত্র হইতে মাসের নাম হয়, সেই সকল নক্ষত্র যখন সম্পূর্ণচন্দ্রা ও ন্যূনচন্দ্রা পৌর্ণমাসীর সহিত মিলিত হয়, সেই সময়ে, যখন দ্বাদশী তিথিতে অনুরাধা, শ্রবণা, উত্তরফল্গুনী, উত্তরাষাঢ়া ও উত্তরভাদ্রপদনক্ষত্র হইবে, সেই সময়ে এবং ঐ উত্তরফল্গুনী, উত্তরাষাঢ়া ও উত্তরভাদ্রপদনক্ষত্রে যখন একাদশী হইবে, সেই সময়ে এবং জন্মনক্ষত্রযুক্ত দিনে ও শ্রবণানক্ষত্রযুক্ত দিনে গৃহস্থ শ্রাদ্ধ করিবেন ॥২১॥২২॥২৩॥

এই পূর্ব্বোক্ত সময় সকল পুণ্যমাত্রেরই কাল; কেবল শ্রাদ্ধের কাল নহে; এই সকল কাল মনুষ্যগণের পুণ্য বৃদ্ধি করে; অতএব গৃহস্থ সর্ব্বান্তঃকরণে এই সকল কালে পুণ্য কার্য্যের অনুষ্ঠান করিবেন; তাহা হইতেই পরমায়ুর সার্থকতা হইবে ॥ ২৪ ॥

এই সকল শুভকালে স্নান, জপ, হোম, ব্রত, দেবতা ও ব্রাহ্মণগণের পূজা এবং পিতৃগণ, দেবগণ, মনুষ্যগণ ও অপরাপর প্রাণিগণকে যাহা দান করা হয়, সেই সমস্তই অক্ষয় হয় অর্থাৎ বহু ফল প্রদান করিয়া থাকে ॥ ২৫ ॥

**টীকা**

এতেষু সর্ব্বাত্মনা শ্রেয়ঃ কুর্য্যাৎ; তৎ ততঃ আয়ুষঃ অমোঘমবৈফল্যং স্যাৎ ॥ ২৪ ॥ অনশ্বরং বহুফলম্ ॥ ২৫ ॥ জায়ায়াঃ ভার্য্যায়াঃ সংস্কারকালে পুংসবনাদৌ অপত্যস্য জাতকর্ম্মাদৌ আত্মনো যজ্ঞদীক্ষাদৌ প্রেতস্য পিত্রাদেঃ সংস্থা দহনাদিঃ, তত্র যদা পিত্রাদিমৃতাহস্তত্র সাম্বৎসরিকে অন্যস্মিন্ অভ্যুদয়ার্থে কর্ম্মণি শ্রেয়ঃ কুর্য্যাদিত্যনুষঙ্গঃ ॥ ২৬ ॥ তত্র সৎপাত্রং "ওঁ তৎসদিতি নির্দ্দেশো ব্রহ্মণস্ত্রিবিধঃ স্মৃতঃ" ইতি ভগবদ্বচনাৎ

সংস্কারকালে জায়ায়া অপত্যস্যাত্মনস্তথা।
প্রেতসংস্থা মৃতাহশ্চ কর্ম্মণ্যভ্যুদয়ে নৃপ! ॥ ২৬ ॥
অথ দেশান্ প্রবক্ষ্যামি ধর্ম্মাদিশ্রেয়-আবহান্।
স বৈ পুণ্যতমো দেশঃ সৎপাত্রং যত্র লভ্যতে ॥ ২৭ ॥
বিম্বং ভগবতো যত্র সর্ব্বমেতচ্চরাচরম্।
যত্র হ ব্রাহ্মণকুলং তপোবিদ্যাদয়ান্বিতম্ ॥ ২৮ ॥

### অন্বয়

নৃপ! (হে রাজন্!) [ গৃহস্থ ] জায়ায়াঃ অপত্যস্য তথা আত্মনঃ সংস্কারকালে (পত্নীর পুংসবনাদি, পুত্রের জাতকর্ম্মাদি ও নিজের যজ্ঞদীক্ষাদি সংস্কারকালে), প্রেতসংস্থা (প্রেতের দহনাদিতে) মৃতাহঃ (মৃতের সাংবৎসরিক শ্রাদ্ধে) অভ্যুদয়ে কর্ম্মণি চ (ও অন্যান্য শুভকর্ম্মে) [ শ্রেয়ঃ কুর্য্যাৎ ] (পুণ্যকার্য্যের অনুষ্ঠান করিবেন) ॥ ২৬ ॥

[ হে মহারাজ যুধিষ্ঠির! ] অথ (অনন্তর) [ অহং ] (আমি) ধর্ম্মাদিশ্রেয়-আবহান্ দেশান্ (ধর্ম্মাদি কল্যাণজনক দেশসমূহ) প্রবক্ষ্যামি (বলিব)। যত্র সৎপাত্রং লভ্যতে (যে দেশে সৎপাত্র অর্থাৎ ভগবদ্ভক্ত প্রাপ্ত হওয়া যায়), সঃ বৈ পুণ্যতমঃ দেশঃ (তাহাই পরম পবিত্র দেশ) ॥ ২৭ ॥

যত্র (যাঁহাতে) এতৎ সর্ব্বম্ চরাচরম্ [ অস্তি ] (এই সমস্ত চরাচর জগৎ বর্ত্তমান আছে), [ তস্য ] ভগবতঃ বিম্বম্ (সেই ভগবানের বেদ ও ভাগবতাদি শব্দময়ী মূর্ত্তি) তপোবিদ্যাদয়ান্বিতম্ ব্রাহ্মণকুলং [ চ ] (এবং তপস্যা, বিদ্যা ও দয়াযুক্ত ব্রাহ্মণকুল) যত্র হ [ অস্তি ] (যে দেশে আছে), [ সঃ বৈ পুণ্যতমঃ দেশঃ ] (তাহাই পরম পবিত্র দেশ) ॥ ২৮ ॥

### অনুবাদ

হে রাজন্! গৃহস্থ ব্যক্তি পত্নীর পুংসবনাদি, পুত্রের জাতকর্ম্মাদি ও নিজের যজ্ঞদীক্ষাদি সংস্কারকালে, প্রেতের দহনাদিতে, মৃতের সাংবৎসরিক শ্রাদ্ধে ও অন্যান্য শুভকর্ম্মে পুণ্যকার্য্যের অনুষ্ঠান করিবেন ॥ ২৬ ॥

হে মহারাজ যুধিষ্ঠির! অনন্তর আমি ধর্ম্মাদি কল্যাণজনক দেশসমূহের নাম উল্লেখ করিব। যে দেশে সৎপাত্র অর্থাৎ ভগবদ্ভক্ত প্রাপ্ত হওয়া যায়, তাহাই পরম পবিত্র দেশ ॥ ২৭ ॥

যাঁহাতে এই সমস্ত চরাচর জগৎ বিদ্যমান আছে, সেই ভগবানের বেদ ও ভাগবতাদি শব্দময়ী মূর্ত্তি এবং তপস্যা, বিদ্যা ও দয়াযুক্ত ব্রাহ্মণকুল যে দেশে আছে, তাহাই পরম পবিত্র দেশ ॥ ২৮ ॥

### টীকা

**সচ্ছব্দবাচ্যস্য ভগবতো ভজনীয়স্য বাসস্থানং ভগবদ্ভক্ত ইত্যর্থঃ, যত্র লভ্যতে স পুণ্যতমো দেশঃ ॥ ২৭ ॥ যত্র সর্ব্বমেতচ্চরাচরং, তস্য ভগবতো বিম্বং শব্দময়ী বেদভাগবতাদিরূপা মূর্ত্তিঃ, ব্রাহ্মণং কুলং চ যত্র দেশে, স পুণ্যতমো দেশ ইতি পূর্ব্বেণান্বয়ঃ ॥ ২৮ ॥ অর্চ্চা মূর্ত্তিঃ ॥ ২৯ ॥ অর্হৈঃ শিষ্টৈরাশ্রিতানি ॥ ৩০ ॥ ৩১ ॥ ৩২ ॥ হরেরর্চ্চাশ্রিতা ইতি পুনরুক্তিঃ অর্চ্চাশ্রিতদেশস্য অতিপুণ্যতমত্বাভিপ্রায়া, হি যতঃ অত্র এষু দেশেষু ঈহিতঃ কর্ত্তুং বাঞ্ছিতঃ অপি ধর্ম্মঃ কিমুতানুষ্ঠিতঃ সহস্রগুণমধিকস্য ফলস্যোদয়ো যস্মাৎ স তথাভূতো**

যত্র যত্র হরেরর্চ্চা স দেশঃ শ্রেয়সাং পদম্।
যত্র গঙ্গাদয়ো নদ্যঃ পুরাণেষু চ বিশ্রুতাঃ ॥ ২৯ ॥
সরাংসি পুষ্করাদীনি ক্ষেত্রাণ্যর্হাশ্রিতান্যুত।
কুরুক্ষেত্রং গয়শিরঃ প্রয়াগঃ পুলহাশ্রমঃ ॥ ৩০ ॥
নৈমিষং ফাল্গুনং সেতুঃ প্রভাসোঽথ কুশস্থলী।
বারাণসী মধুপুরী পম্পা বিন্দুসরস্তথা ॥ ৩১ ॥
নারায়ণাশ্রমো নন্দা সীতারামাশ্রমাদয়ঃ।
সর্ব্বে কুলাচলা রাজন্! মহেন্দ্রমলয়াদয়ঃ ॥ ৩২ ॥

**অন্বয়**

যত্র যত্র ( যে যে দেশে ) হরেঃ অর্চ্চা [ বর্ত্ততে ] ( শ্রীহরির মূর্ত্তি অর্থাৎ প্রতিমা বিদ্যমান আছে ), সঃ দেশঃ ( সেই সেই দেশ ) শ্রেয়সাম্ পদম্ ( মঙ্গলের নিলয় অর্থাৎ আশ্রয় )। যত্র ( যে দেশে ) পুরাণেষু বিশ্রুতাঃ ( পুরাণবিখ্যাত ) গঙ্গাদয়ঃ নদ্যঃ চ ( গঙ্গাদি নদী ), পুষ্করাদীনি সরাংসি ( পুষ্কর প্রভৃতি সরোবর ) উত ( এবং ) অর্হাশ্রিতানি ক্ষেত্রাণি ( শিষ্টজনাশ্রিত ক্ষেত্র বিদ্যমান আছে ), [ সেই সকল দেশ এবং ] কুরুক্ষেত্রম ( কুরুক্ষেত্র ), গয়শিরঃ ( গয়া ), প্রয়াগঃ ( প্রয়াগ ), পুলহাশ্রমঃ ( পুলহ মুনির আশ্রম ), নৈমিষং ( নৈমিষারণ্য ), ফাল্গুনং ( ফল্গুনদীর প্রবাহযুক্ত স্থান ), সেতুঃ ( সেতুবন্ধ রামেশ্বর ), প্রভাসঃ ( প্রভাস ), অথ কুশস্থলী ( কুশস্থলী ), বারাণসী ( বারাণসী ), মধুপুরী ( মথুরা ), পম্পা তথা বিন্দুসরঃ ( পম্পাসরোবর, বিন্দুসরোবর ), নারায়ণাশ্রমঃ (নারায়ণ ঋষির আশ্রম), নন্দা (নন্দানদী), সীতারামাশ্রমাদয়ঃ ( সীতা ও রামের আশ্রমাদি স্থান ), মহেন্দ্রমলয়াদয়ঃ সর্ব্বে কুলাচলাঃ (মহেন্দ্র, মলয় প্রভৃতি কুলপর্ব্বতসমূহ), হরেঃ যে অর্চ্চাশ্রিতাঃ চ ( আর যে দেশে শ্রীহরির প্রতিমা প্রতিষ্ঠিত আছে ), [ সেই সকল দেশ ], রাজন্ ( হে রাজন্! ) এতে দেশাঃ পুণ্যতমাঃ ( এই সমস্ত দেশ পরম পবিত্র )। শ্রেয়স্কামঃ ( মঙ্গলাকাঙ্ক্ষী পুরুষ ) অভীক্ষ্ণশঃ ( পুনঃ পুনঃ ) এতান্ দেশান্ ( এই সকল দেশের ) নিষেবেত হি ( সেবা করিবেন অর্থাৎ ঐ সকল দেশে বাস করিয়া ধর্ম্মানুষ্ঠান করিবেন ) ; হি ( কারণ ), অত্র ( এই সকল দেশে ) ঈহিতঃ

**অনুবাদ**

যে যে দেশে শ্রীহরির মূর্ত্তি অর্থাৎ প্রতিমা বিদ্যমান আছে, সেই সেই দেশ মঙ্গলের আস্পদ। যে দেশে পুরাণবিখ্যাত গঙ্গাদি নদী, পুষ্কর প্রভৃতি সরোবর ও সাধুজনাশ্রিত ক্ষেত্র বিদ্যমান আছে, সেই সকল দেশ এবং কুরুক্ষেত্র, গয়া, প্রয়াগ, পুলহ মুনির আশ্রম, নৈমিষারণ্য, ফল্গুনদীর প্রবাহযুক্ত স্থান, রামেশ্বর সেতুবন্ধ, প্রভাসতীর্থ, কুশস্থলী, বারাণসী, মথুরা, পম্পাসরোবর, বিন্দুসরোবর, নারায়ণ ঋষির আশ্রম, নন্দানদী, সীতা ও রামচন্দ্রের আশ্রমাদি স্থান, মহেন্দ্র, মলয় প্রভৃতি কুলপর্ব্বতসমূহ, আর যে দেশে শ্রীহরির প্রতিমা প্রতিষ্ঠিত আছে, সেই সকল দেশ, হে রাজন্ এই সমস্ত দেশ পরম পবিত্র। মঙ্গলাকাঙ্ক্ষী মনুষ্য পুনঃ পুনঃ এই সকল দেশের সেবা করিবেন অর্থাৎ এই সকল দেশে বাস করিয়া ধর্ম্মানুষ্ঠান করিবেন ; কারণ, এই সকল দেশে ধর্ম্মাচরণ করিতে ইচ্ছা করিলেও মনুষ্যগণের সহস্রগুণ ফল লাভ

এতে পুণ্যতমা দেশা হরের্র্চ্চাশ্রিতাশ্চ যে।
এতান্ দেশান্ নিষেবেত শ্রেয়স্কামো হ্যভীক্ষ্ণশঃ।
ধর্ম্মো হ্যত্রেহিতঃ পুংসাং সহস্রাধিফলোদয়ঃ॥ ৩৩॥
পাত্রং তত্র নিরুক্তং বৈ কবিভিঃ পাত্রবিত্তমৈঃ।
হরিরেবৈক উর্ব্বীশ! যন্ময়ং বৈ চরাচরম্॥ ৩৪॥
দেবর্ষ্যর্হৎসু বৈ সৎসু তত্র ব্রহ্মাত্মজাদিষু।
রাজন্! যদগ্রপূজায়াং মতঃ পাত্রতয়াচ্যুতঃ॥ ৩৫॥

**অন্বয়**

[ অপি ] পুংসাং ধর্ম্মঃ ( ধর্ম্মাচরণ করিতে ইচ্ছা করিলেও পুরুষগণের ঐ ধর্ম্ম ) সহস্রাধিফলোদয়ঃ ( সহস্রগুণ অধিক ফলদায়ক হইয়া থাকে ); [ অনুষ্ঠিত ধর্ম্ম যে সহস্রগুণ অধিক ফলদায়ক হইবে, তাহাতে আর বক্তব্য কি ? ] ॥ ২৯ ॥ ৩০ ॥ ৩১ ॥ ৩২ ॥ ৩৩ ॥

[ প্রসঙ্গক্রমে দানাদির পাত্র কে, তাহাই বলিতেছেন ]—উর্ব্বীশ! ( হে ভূপতে! ) চরাচরং যন্ময়ং বৈ ( এই চরাচর জগৎ যন্ময় অর্থাৎ যদাত্মক ), [ সঃ ] একঃ হরিঃ এব ( সেই একমাত্র শ্রীহরিকেই ) পাত্রবিত্তমৈঃ কবিভিঃ ( পাত্র বিবেচনায় অভিজ্ঞ পণ্ডিতগণ ) তত্র ( জগতে ) পাত্রং নিরুক্তম্ বৈ ( দানপূজাদির উত্তম পাত্র বলিয়া নির্ণয় করিয়াছেন ) [ অর্থাৎ শ্রীহরিই একমাত্র পূজ্য ] ॥ ৩৪ ॥

রাজন্! ( হে মহারাজ যুধিষ্ঠির! ) তত্র ( আপনার রাজসূয়যজ্ঞে ) দেবর্ষ্যর্হৎসু ( দেবগণ, ঋষিগণ, পূজনীয় সিদ্ধগণ ) ব্রহ্মাত্মজাদিষু (এবং ব্রহ্মার পুত্র সনকাদি মুনিগণ ) সৎসু ( বর্ত্তমান থাকিতে ) যৎ অচ্যুতঃ বৈ ( ঐ শ্রীহরিই ) অগ্রপূজায়াম্ (অগ্রপূজার) পাত্রতয়া মতঃ (পাত্র বলিয়া বিবেচিত হইয়াছিলেন ) ॥ ৩৫ ॥

**অনুবাদ**

হইয়া থাকে; ধর্ম্মের অনুষ্ঠান করিলে ঐ অনুষ্ঠিত ধর্ম্ম যে সহস্রগুণ অধিক ফল প্রদান করিবে, তাহাতে আর বক্তব্য কি? ॥ ২৯ ॥ ৩০ ॥ ৩১ ॥ ৩২ ॥ ৩৩ ॥

[ প্রসঙ্গক্রমে দানাদির পাত্র কে, তাহাই বলিতেছেন ]—হে ভূপতে! এই চরাচর জগৎ যন্ময় অর্থাৎ যদাত্মক, সেই একমাত্র শ্রীহরিকেই সুনিপুণ পণ্ডিতগণ এই জগতে দানাদির উত্তম পাত্র বলিয়া নির্ণয় করিয়াছেন অর্থাৎ শ্রীহরিই একমাত্র পূজনীয় ॥৩৪॥

হে মহারাজ যুধিষ্ঠির! আপনার রাজসূয়যজ্ঞে দেবগণ, ঋষিগণ, পূজনীয় সিদ্ধগণ এবং ব্রহ্মার পুত্র সনকাদি মুনিগণ বর্ত্তমান থাকিতে শ্রীহরিই অগ্রপূজার পাত্র বলিয়া বিবেচিত হইয়াছিলেন॥ ৩৫ ॥

**টীকা**

ভবতি ॥ ৩৩ ॥ প্রসঙ্গাৎ পাত্রমাহ—পাত্রমিতি। হে উর্ব্বীশ! হরিরেবৈকঃ পাত্রং পূজ্য ইত্যর্থঃ ॥ ৩৪ ॥ হে রাজন্! তত্র ত্বদীয়ে রাজসূয়ে দেবেষু ঋষিষু অর্হৎসু ব্রহ্মশিবাদিষু ব্রহ্মাত্মজাদিষু অর্থাৎ পূজ্যেষু পূজকেষু সৎসু যং যঃ ময়োক্তঃ অচ্যুত এব অগ্রতঃ পূজায়াং পাত্রতয়া মতঃ; তথোক্তং রাজসূয়-প্রকরণে "কৃষ্ণং কমলপত্রাক্ষং নার্চ্চয়িষ্যন্তি যে জনাঃ। জীবন্মৃতাস্তু তে জ্ঞেয়া ন সম্ভাষ্যাঃ কদাচন" ইত্যাদি ॥ ৩৫ ॥ অচ্যুতপূজনেন সর্ব্বপূজনং ভবতীত্যাহ—জীবানাং রাশিভিঃ সমূহৈঃ আকীর্ণো ব্যাপ্তঃ

জীবরাশিভিরাকীর্ণ আণ্ডকোষাঙ্ঘ্রিপো মহান্ ।
তন্মূলত্বাদচ্যুতেজ্যা সর্ব্বজীবাত্মতর্পণম্ ॥ ৩৬ ॥
পুরাণ্যনেন সৃষ্টানি নৃতির্য্যগৃষিদেবতাঃ ।
শেতে জীবেন রূপেণ পুরেষু পুরুষো হ্যসৌ ॥ ৩৭ ॥
তেষ্বেব ভগবান্ রাজংস্তারতম্যেন বর্ত্ততে ।
তস্মাৎ পাত্রং হি পুরুষো যাবানাত্মা যথেয়তে ॥ ৩৮ ॥

**অন্বয়**

মহান্ আণ্ডকোষাঙ্ঘ্রিপঃ ( এই ব্রহ্মাণ্ডকোষরূপ মহাবৃক্ষ ) জীবরাশিভিঃ আকীর্ণঃ ( জীবসমূহের দ্বারা পবিব্যাপ্ত আছে ) ; তন্মূলত্বাৎ ( শ্রীহরিই এই মহাবৃক্ষের মূল বলিয়া ) অচ্যুতেজ্যা ( শ্রীহরির অর্চ্চনা ) সর্ব্বজীবাত্মতর্পণম্ [ ভবতি ] ( সর্ব্বজীবের ও আত্মাব তৃপ্তি সাধক হইয়া থাকে ) ॥ ৩৬ ॥

অনেন ( এই ভগবান্ শ্রীহরি ) নৃতির্য্যগৃষিদেবতাঃ পুরাণি সৃষ্টানি ( মনুষ্য, পশু, পক্ষী, ঋষি ও দেবশরীর সৃষ্টি করিয়াছেন ) [ এবং তিনি ] পুরেষু ( ঐ সকল শরীরে ) জীবেন রূপেণ ( জীবগণকে পালন কবিবার নিমিত্ত অন্তর্য্যামীরূপে ) শেতে ( শয়ন করেন অর্থাৎ অবস্থান করেন ), [ অতঃ ] অসৌ হি পুরুষঃ ( অতএব তিনি পুরুষ নামে অভিহিত হইয়া থাকেন ) ॥ ৩৭ ॥

রাজন্ ! ( হে মহারাজ যুধিষ্ঠির ! ) তেষু এব ( ঐ জীবশরীরসমূহের মধ্যেই ) ভগবান্ তারতম্যেন বর্ত্ততে ( ভগবান্ শ্রীহরি তারতম্যভাবে বর্ত্তমান আছেন ) ; তস্মাৎ ( অতএব তিনি ) যাবান্ যথা ঈয়তে

**অনুবাদ**

এই ব্রহ্মাণ্ডকোষ একটি মহাবৃক্ষস্বরূপ ; ইহা জীবসমূহের দ্বারা পরিব্যাপ্ত রহিয়াছে ; শ্রীহরিই এই মহাবৃক্ষের মূল ; অতএব শ্রীহরির অর্চ্চনা করিলে সর্ব্বজীবের ও আত্মার তৃপ্তি হইয়া থাকে ॥ ৩৬ ॥

এই ভগবান্ শ্রীহরি মনুষ্য, পশু, পক্ষী, ঋষি ও দেবশরীর সৃষ্টি করিয়াছেন এবং তিনি ঐ সকল শরীরে জীবগণকে পালন করিবার নিমিত্ত অন্তর্য্যামীরূপে শয়ন করেন অর্থাৎ বাস করেন ; এইজন্যই তিনি পুরুষ নামে অভিহিত হইয়া থাকেন ॥ ৩৭ ॥

হে মহারাজ যুধিষ্ঠির ! ঐ জীবশরীরসমূহের মধ্যেই ভগবান্ শ্রীহরি তারতম্যভাবে বর্ত্তমান আছেন ; অতএব তিনি যেরূপে যে প্রকারে প্রকাশিত হন, সেইরূপে সেই প্রকারেই

**টীকা**

আণ্ডকোষ এব অঙ্ঘ্রিপঃ তৎ তস্যাচ্যুতস্য মূলত্বাত্তত্কাঙ্ঘ্রিপমূলত্বাদচ্যুতেজ্যা সর্ব্বজীবানামাত্মনশ্চ তর্পণং ভবতি ॥ ৩৬ ॥ তস্য সর্ব্বত্র পূজার্থং সন্নিহিতত্বমাহ—অনেন অচ্যুতেন নৃতির্য্যগাদ্যাখ্যানি পুরাণি সৃষ্টানি, তেষু পুরেষু রূপেণ অন্তর্য্যামিরূপেণ শেতে ; কিমর্থম্ ? তত্রাহ—জীবেন পালনীয়েন সহ শেতে জীব-পালনার্থমিত্যর্থঃ। অতো অসৌ পুরেষু শেতে ইতি পুরুষ ইত্যুচ্যতে ॥ ৩৭ ॥ তেষু এষু নৃতির্য্যগাদিষু ভগবান্ তারতম্যেন বর্ত্ততে যস্মাৎ, তস্মাৎ যাবান্ যথা ঈয়তে তাবান্ তথা আত্মা তদন্তরাত্মা পুরুষঃ পাত্রম্ ; নৃতির্য্যগাদিষু যথা যথা ঈয়তে, তথা তথা পূজ্য ইত্যর্থঃ ॥ ৩৮ ॥ এবং নৃতির্য্যগাদিষু প্রাণিষু ভগবদর্চ্চনমুক্তম্। অথ তদ্দৃঢ়ীকরণার্থং মহর্ষিভিঃ সংস্থাপিতা ভগবৎপ্রতিমাপূজা পুরুষার্থদা অপি

দৃষ্ট্বা তেষাং মিথো নৃণামবজ্ঞানাত্মতাং নৃপ।
ত্রেতাদিষু হরেরর্চ্চা ক্রিয়ায়ৈ কবিভিঃ কৃতা ॥ ৩৯ ॥
ততোঽর্চ্চায়াং হরিং কেচিৎ সংশ্রদ্ধায় সপর্য্যয়া।
উপাসত উপাস্তাপি নার্থদা পুরুষদ্বিষাম্ ॥ ৪০ ॥

**অন্বয়**

( যেরূপে যে প্রকারে প্রকাশিত হন ), [ তাবান্ তথা ] ( সেইরূপে সেই প্রকারে ) আত্মা পুরুষঃ পাত্রম্ হি ( সেই অন্তর্য্যামীপুরুষ পাত্র অর্থাৎ পূজ্য হইয়া থাকেন ) ; [ অর্থাৎ জ্ঞানাদির তারতম্যহেতু পাত্রের তারতম্য বুঝিতে হইবে ; এইরূপে মনুষ্যতির্য্যগাদিতে অন্তর্য্যামীরূপে তিনি যেমন যেমন প্রকাশিত হন, তদনুসারেই তিনি পাত্র অর্থাৎ পূজনীয় হইয়া থাকেন ] ॥ ৩৮ ॥

নৃপ ! ( হে রাজন্ ! ) তেষাং নৃণাম্ (মনুষ্যগণের) মিথঃ ( পরস্পর ) অবজ্ঞানাত্মতাং দৃষ্ট্বা ( অবজ্ঞাবুদ্ধি দর্শন করিয়া অর্থাৎ তাহাদিগকে পরস্পর অবজ্ঞা করিতে প্রবৃত্ত দেখিয়া ) ত্রেতাদিষু ( ত্রেতাদি যুগে ) কবিভিঃ ( জ্ঞানিগণ ) হরেঃ ক্রিয়ায়ৈঃ (ভগবৎপূজার নিমিত্ত) অর্চ্চা কৃতা ( প্রতিমা সৃষ্টি করিয়াছেন ) ॥৩৯॥

ততঃ ( তদবধি ) কেচিৎ ( কেহ কেহ ) অর্চ্চায়াং সংশ্রদ্ধায় ( প্রতিমায় সম্যক্‌রূপে শ্রদ্ধা করিয়া ) সপর্য্যয়া হরিম্ উপাসতে ( পূজার দ্বারা শ্রীহরির উপাসনা করিয়া আসিতেছেন ) ; [ প্রতিমা তাহাদের অভীষ্ট ফল প্রদান করিয়া থাকেন, কিন্তু ] উপাস্তা অপি [ প্রতিমা ] পুরুষদ্বিষাম্ ( যাহারা প্রাণিগণের পীড়া জন্মাইয়া পরমেশ্বরদ্বেষী হয়, তাহাদিগকর্ত্তৃক উপাসীত হইয়াও প্রতিমা তাহাদের ) ন অর্থদা ( অভীষ্টপ্রদ হন না অর্থাৎ তাহাদিগকে ইষ্টফল প্রদান করেন না ) ॥ ৪০ ॥

**অনুবাদ**

সেই অন্তর্য্যামী পুরুষ পাত্র অর্থাৎ পূজ্য হইয়া থাকেন অর্থাৎ জীবের জ্ঞানাদির তারতম্যহেতু তাহার অন্তর্য্যামীর তারতম্য হয় বুঝিতে হইবে ; এইরূপে মনুষ্যতির্য্যগাদিতে তিনি অন্তর্য্যামী-রূপে যেমন যেমন প্রকাশিত হন, তদনুসারেই তিনি পূজার পাত্র অর্থাৎ পূজনীয় হইয়া থাকেন ॥ ৩৮ ॥

হে রাজন্ ! মনুষ্যগণের পরস্পর অবজ্ঞাবুদ্ধি দর্শন করিয়া অর্থাৎ মনুষ্যগণ পরস্পর পরস্পরকে অবজ্ঞা প্রদর্শন করে, শ্রীহরি অন্তর্য্যামীরূপে সকলের হৃদয়ে বর্ত্তমান আছেন এইরূপ জ্ঞানে সকলকে সম্মান করে না, ইহা দেখিয়া ত্রেতাদি যুগে জ্ঞানিগণ শ্রীহরির পূজার নিমিত্ত প্রতিমা সৃষ্টি করিয়াছেন ॥ ৩৯ ॥

তদবধি কেহ কেহ সম্যক্‌রূপে শ্রদ্ধা করিয়া প্রতিমায় শ্রীহরির পূজা করতঃ উপাসনা করিয়া আসতেছেন ; প্রতিমা তাহাদের অভীষ্ট ফল প্রদান করিয়া থাকেন ; কিন্তু যাহারা

**টীকা**

প্রাণিদ্রোহিণাং ন অর্থদেত্যাহ—দৃষ্ট্বেতি দ্বাভ্যাম্। মিথঃ অবজ্ঞানে অন্যোন্যতিরস্কারে আত্মা বুদ্ধির্যেষাং তেষাং ভাবঃ তত্তা, তাং দৃষ্ট্বা ক্রিয়ায়ৈ ভগবৎপূজার্থম্ অর্চ্চা প্রতিমা কবিভিঃ ত্রেতাদিষু কৃতা প্রকটীকৃতা ॥ ৩৯ ॥ তত্র অর্চ্চায়াং প্রতিমায়াং কেচিন্মুমুক্ষব হরিং সংশ্রদ্ধায় সপর্য্যয়া উপাসতে, ততঃ তান্ প্রতি অর্থদা ভবতি। পুরুষদ্বিষাং নৃতির্য্যগাদিপ্রাণিপীড়য়া পরমেশ্বরদ্বেষিণাং তু তদর্চ্চনাগ্রহণেনোপাস্তাপি ন ভবতি, কিমুত অর্থদা ন ভবতীতি বাচ্যম্ ॥ ৪০ ॥ পুরুষেষু নৃষু চ ব্রাহ্মণং সুপাত্রং বিদুঃ, যতস্তপ-

পুরুষেষ্বপি রাজেন্দ্র ! সুপাত্রং ব্রাহ্মণং বিদুঃ।
তপসা বিদ্যয়া তুষ্ট্যা ধত্তে বেদং হরেস্তনুম্ ॥ ৪১ ॥
নন্বস্য ব্রাহ্মণা রাজন্ ! কৃষ্ণস্য জগদাত্মনঃ।
পুনন্তঃ পাদরজসা ত্রিলোকীং দৈবতং মহৎ ॥ ৪২ ॥

ইতি শ্রীমদ্ভাগবতে মহাপুরাণে পারমহংস্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং
সপ্তমস্কন্ধে সদাচারনির্ণয়ো নাম চতুর্দশোঽধ্যায়ঃ ॥ ১৪ ॥

**অন্বয়**

রাজেন্দ্র ! (হে মহারাজ যুধিষ্ঠির !) পুরুষেষু অপি (মনুষ্যগণের মধ্যেও) ব্রাহ্মণং সুপাত্রং (ব্রাহ্মণকেই সুপাত্র বলিয়া) [বুধাঃ] বিদুঃ (জ্ঞানিগণ অবগত আছেন); [যতঃ ব্রাহ্মণঃ] (কারণ, ব্রাহ্মণ) তপসা (তপস্যা), বিদ্যয়া (বিদ্যা) তুষ্ট্যা (ও সন্তোষের দ্বারা) হরেঃ তনুং বেদং (শ্রীহরির মূর্ত্তিস্বরূপ বেদ) ধত্তে (ধারণ করিয়া থাকেন) ॥ ৪১ ॥

রাজন্ ! (হে রাজন্ !) ব্রাহ্মণাঃ (ব্রাহ্মণগণ) পাদরজসা (পদধূলির দ্বারা) ত্রিলোকীং পুনন্তঃ (ত্রিলোক পবিত্র করিয়া থাকেন); ননু (আহা !) [তাঁহারা] জগদাত্মনঃ অস্য কৃষ্ণস্য [অপি] (জগদাত্মা ভগবান্ শ্রীকৃষ্ণেরও) মহৎ দৈবতম্ (পরমদেবতা অর্থাৎ সমাদরের পাত্র), [অন্যের বিষয়ে আর বক্তব্য কি ?] ॥ ৪২ ॥

**অনুবাদ**

প্রাণিগণের পীড়া জন্মাইয়া পরমেশ্বরদ্বেষী হয়, তাহাদিগকর্ত্তৃক উপাসীত হইয়াও প্রতিমা তাহাদের অভীষ্ট ফল প্রদান করেন না ॥ ৪০ ॥

হে মহারাজ যুধিষ্ঠির ! মনুষ্যগণের মধ্যেও ব্রাহ্মণকেই সুপাত্র বলিয়া জ্ঞানিগণ অবগত আছেন ; কারণ, ব্রাহ্মণ তপস্যা, বিদ্যা ও সন্তোষের দ্বারা শ্রীহরির মূর্ত্তিস্বরূপ বেদ ধারণ করিয়া থাকেন ॥ ৪১ ॥

হে রাজন্ ! ব্রাহ্মণগণ পদধূলির দ্বারা ত্রিভুবনকে পবিত্র করিয়া থাকেন ; আহা ! তাঁহারা জগদাত্মা ভগবান্ শ্রীকৃষ্ণেরও পরমদেবতা অর্থাৎ অতি সমাদরের পাত্র, অন্যের বিষয়ে আর বক্তব্য কি ? ॥ ৪২ ॥

চতুর্দ্দশ অধ্যায়ের অনুবাদ সমাপ্ত ॥ ১৭ ॥

**টীকা**

আদিভিঃ বেদং হরেঃ তনুং মূর্ত্তিং চ ধত্তে অধ্যয়নেন ধ্যানেন চ ॥ ৪১ ॥ পাদরজসা ত্রিলোকীং পুনন্তঃ ব্রাহ্মণাঃ। ননু অহো জগদাত্মনঃ সর্ব্বাত্মনঃ শ্রীকৃষ্ণস্যাপি মহদ্দৈবতম্ আদরবিষয়াঃ, কিমুত অন্যেষামিত্যর্থঃ ॥ ৪২ ॥

ইতি শ্রীমদ্ভাগবতে মহাপুরাণে সপ্তমস্কন্ধীয়ে শ্রীমচ্ছুকদেবকৃত-
সিদ্ধান্তপ্রদীপে চতুর্দ্দশাধ্যায়ার্থপ্রকাশঃ ॥ ১৪ ॥

---

# পঞ্চদশোঽধ্যায়ঃ

শ্রীনারদ উবাচ

কর্ম্মনিষ্ঠা দ্বিজাঃ কেচিৎ তপোনিষ্ঠা নৃপাপরে।
স্বাধ্যায়েঽন্যে প্রবচনে কেচন জ্ঞানযোগয়োঃ ॥ ১ ॥
জ্ঞাননিষ্ঠায় দেয়ানি কব্যান্যানন্ত্যমিচ্ছতা।
দৈবে চ তদভাবে স্যাদিতরেভ্যো যথার্হতঃ ॥ ২ ॥
দ্বৌ দৈবে পিতৃকার্য্যে ত্রীনেকৈকমুভয়ত্র বা।
ভোজয়েৎ সুসমৃদ্ধোঽপি শ্রাদ্ধে কুর্য্যান্ন বিস্তরম্ ॥ ৩ ॥

**অন্বয়**

[ এই অধ্যায়ে সর্ব্বধর্ম্মের সার বর্ণনা করা হইতেছে। ] শ্রীনারদঃ উবাচ ( নারদ বলিলেন ) নৃপ ! ( হে রাজন্ ! ) দ্বিজাঃ কেচিৎ ( ব্রাহ্মণগণ কেহ কেহ ) কর্ম্মনিষ্ঠাঃ ( কর্ম্মনিষ্ঠ ), অপরে তপোনিষ্ঠাঃ ( অপর কেহ কেহ তপোনিষ্ঠ ), অন্যে স্বাধ্যায়ে প্রবচনে [ চ পরিনিষ্ঠিতাঃ ] ( অন্য কেহ কেহ বেদাদি অধ্যয়ন ও বেদার্থ ব্যাখ্যায় তৎপর ) [ এবং ] কেচন জ্ঞানযোগয়োঃ [ পরিনিষ্ঠিতাঃ ভবন্তি ] ( কেহ কেহ জ্ঞাননিষ্ঠ ও ভক্তিনিষ্ঠ হইয়া থাকেন )। আনন্ত্যম্ ইচ্ছতা ( যিনি দানের অনন্ত ফল কামনা করেন, তিনি ) [ পিতৄন্ উদ্দিশ্য ] কব্যানি ( পিতৃগণের উদ্দেশ্যে শ্রাদ্ধীয় দ্রব্য ) দৈবে চ [ হব্যানি ] ( ও দেবোদ্দেশ্যে পূজোপহার ) জ্ঞাননিষ্ঠায় দেয়ানি ( জ্ঞানসম্পন্ন ও ভক্তিসম্পন্ন ব্রাহ্মণকে প্রদান করিবেন ) ; তদভাবে ( ঐরূপ ব্রাহ্মণ না পাওয়া গেলে ) ইতরেভ্যঃ ( কর্ম্মনিষ্ঠাদি ব্রাহ্মণদিগকে ) যথার্হতঃ [ দেয়ং ] স্যাৎ ( যথাযোগ্যভাবে প্রদান করিবেন ) ॥ ১ ॥ ২ ॥

[ শ্রাদ্ধকর্ত্তা ] দৈবে ( দেবকার্য্যে ) দ্বৌ ( দুইজন ) পিতৃকার্য্যে ( ও পিতৃকার্য্যে ) ত্রীন্ ( তিনজন

**অনুবাদ**

[ এই অধ্যায়ে সর্ব্বধর্ম্মের সার বর্ণনা করা হইতেছে। ] নারদ বলিলেন—হে রাজন্ ! ব্রাহ্মণগণ কেহ কেহ কর্ম্মনিষ্ঠ, কেহ কেহ তপোনিষ্ঠ, কেহ কেহ বেদাদি অধ্যয়ন ও বেদার্থ-ব্যাখ্যায় তৎপর এবং কেহ কেহ বা জ্ঞাননিষ্ঠ ও ভক্তিনিষ্ঠ হইয়া থাকেন। যিনি দানের অনন্ত ফল কামনা করেন, তিনি পিতৃগণের উদ্দেশ্যে শ্রাদ্ধীয় দ্রব্য এবং দেবগণের উদ্দেশ্যে পূজোপহার দ্রব্য জ্ঞানভক্তিসম্পন্ন ব্রাহ্মণকে প্রদান করিবেন। ঐরূপ ব্রাহ্মণ যদি না পাওয়া যায়, তাহা হইলে কর্ম্মনিষ্ঠাদি ব্রাহ্মণদিগকে যথাযোগ্যভাবে প্রদান করিবেন ॥ ১ ॥ ২ ॥

শ্রাদ্ধকর্ত্তা দেবকার্য্যে দুইজন ও পিতৃকার্য্যে তিনজন ব্রাহ্মণকে অথবা উভয় কার্য্যেই

**টীকা**

সর্ব্বধর্ম্মসারঃ পঞ্চদশে উচ্যতে। তত্রাদৌ শ্রাদ্ধগতান্ বিশেষানাহ—কর্ম্মনিষ্ঠা ইত্যাদিনা। দ্বিজাঃ কেচিৎ কর্ম্মনিষ্ঠাঃ অপরে তপোনিষ্ঠাঃ, অন্যে স্বাধ্যায়ে বেদাদিপাঠে, প্রবচনে তদর্থব্যাখ্যানে চ পরিনিষ্ঠিতা ইতি শেষঃ। কেচিত্তু কর্ম্মাদিনা নির্ম্মলান্তঃকরণা জ্ঞানযোগয়োঃ জ্ঞানভক্ত্যোঃ পরিনিষ্ঠিতাঃ ; জ্ঞাননিষ্ঠায় জ্ঞানভক্ত্যোরত্যন্তভেদাভাবাদেকস্য নির্দ্দেশঃ জ্ঞানভক্তিসম্পন্নায়েত্যর্থঃ। কব্যানি পিতৄনুদ্দিশ্য দেয়ানি দৈবে হব্যানি চ দেয়ানি, তদভাবে ইতরেভ্যঃ কর্ম্মনিষ্ঠাদিভ্যো যথার্হতো দেয়ং স্যাৎ ॥ ১ ॥ ২ ॥

দেশকালোচিতশ্রদ্ধাদ্রব্যপাত্রার্হণানি চ।
সম্যগ্ ভবন্তি নৈতানি বিস্তরাৎ স্বজনার্পণাৎ ॥ ৪ ॥
দেশে কালে চ সম্প্রাপ্তে মুন্যন্নং হরিদৈবতম্।
শ্রদ্ধয়া বিধিবৎ পাত্রে ন্যস্তং কামধুগক্ষয়ম্ ॥ ৫ ॥
দেবর্ষিপিতৃভূতেভ্য আত্মনে স্বজনায় চ।
অন্নং সংবিভজন্ পশ্যেৎ সর্ব্বং তৎপুরুষাত্মকম্ ॥ ৬ ॥

**অন্বয়**

ব্রাহ্মণকে) বা (অথবা) উভয়ত্র (উভয় কার্য্যেই) একৈকং (এক একজন ব্রাহ্মণকে) ভোজয়েৎ (ভোজন করাইবেন); সুসমৃদ্ধঃ অপি (ধনবান্ হইলেও শ্রাদ্ধকর্ত্তা) শ্রাদ্ধে বিস্তরং ন কুর্য্যাৎ (শ্রাদ্ধে ভোক্তার বাহুল্য করিবেন না) ॥ ৩ ॥

বিস্তরাৎ স্বজনার্পণাৎ (স্বজন ও স্বজনানুরোধে অপরাপরকে নিমন্ত্রণ করিয়া অন্নাদি দানের বাহুল্য করিলে তাহাতে) এতানি দেশকালোচিতশ্রদ্ধাদ্রব্যপাত্রার্হণানি চ (দেশ ও কালের অনুরূপ শ্রদ্ধা, দ্রব্য, পাত্র ও অর্চ্চনা এই সকল) সম্যক্ ন ভবন্তি (সুচারুরূপে সম্পন্ন হয় না) ॥ ৪ ॥

দেশে কালে চ সম্প্রাপ্তে (উপযুক্ত দেশ ও উপযুক্ত কাল প্রাপ্ত হইলে) হরিদৈবতং মুন্যন্নং (বিষ্ণুকে নিবেদিত বন্য নীবারাদি অন্ন) বিধিবৎ (বিধি অনুসারে) শ্রদ্ধয়া (শ্রদ্ধাসহকারে) পাত্রে ন্যস্তং [সৎ] (সৎপাত্রে অর্পিত হইলে, উহা) কামধুক্ (অভিলষিত ফলপ্রদ) অক্ষয়ং [চ ভবতি] (ও অক্ষয় হইয়া থাকে) ॥ ৫ ॥

[হে রাজন্! শ্রাদ্ধকর্ত্তা] দেবর্ষিপিতৃভূতেভ্যঃ (দেবগণ, ঋষিগণ, পিতৃগণ ও ভূতগণকে)

**অনুবাদ**

এক এক জন ব্রাহ্মণকে ভোজন করাইবেন; ধনবান্ হইলেও শ্রাদ্ধকর্ত্তা শ্রাদ্ধে ভোক্তার বাহুল্য করিবেন না ॥ ৩ ॥

হে রাজন্! স্বজন ও তদনুরোধে অপরাপর বহু লোককে নিমন্ত্রণ করিয়া অন্নাদি দানের বাহুল্য করিলে তাহাতে দেশ ও কালের অনুরূপ শ্রদ্ধা, দ্রব্য, পাত্র ও অর্চ্চনা এই সকল সুচারুরূপে সম্পন্ন হয় না অর্থাৎ সকলকে সমানভাবে ও সুচারুরূপে সমাদর করা যায় না ॥৪॥

উপযুক্ত দেশ ও উপযুক্ত কাল প্রাপ্ত হইলে নীবারাদি অন্ন বিষ্ণুকে নিবেদন করিয়া বিধি অনুসারে শ্রদ্ধার সহিত যদি সৎপাত্রে অর্পণ করা যায়, তাহা হইলে উহা অভিলষিত ফলপ্রদ ও অক্ষয় হইয়া থাকে ॥ ৫ ॥

হে রাজন্! শ্রাদ্ধকর্ত্তা দেবগণ, ঋষিগণ, পিতৃগণ ও ভূতগণকে এবং নিজকে ও আত্মীয়বর্গকে অন্নবিভাগ করিয়া দিবার সময়ে সেই সকলকে ভগবদাত্মক দর্শন করিবেন ॥ ৬ ॥

**টীকা**

দৈবে বিশ্বেদেবকার্য্যে দ্বৌ ব্রাহ্মণৌ, পিতৃকার্য্যে ত্রীন্, উভয়ত্রৈকৈকং বা ভোজয়েৎ সুসমৃদ্ধোঽপি ধনাঢ্যোঽপি শ্রাদ্ধে বিস্তরং ন কুর্য্যাৎ ॥ ৩ ॥ বিস্তরে দোষমাহ—দেশেতি। বিস্তরাৎ স্বজনেভ্যো নিমন্ত্রিতেভ্যোঽন্নার্পণাৎ দেশকালোচিতানি শ্রদ্ধাদীনি সম্যক্ ন ভবন্তি ॥ ৪ ॥ হরিদৈবতং হরয়ে নিবেদিতং মুন্যন্নম্ আরণ্যং ব্রীহ্যাদিকং শ্রদ্ধয়া উক্তপাত্রে ন্যস্তমর্পিতং সর্ব্বকামধুক্ অক্ষয়ং চ ভবতি ॥ ৫ ॥

ন দদ্যাদামিষং শ্রাদ্ধে ন চাদ্যাদ্ধর্ম্মতত্ত্ববিৎ।
মুন্যন্নৈঃ স্যাৎ পরা প্রীতির্যথা ন পশুহিংসয়া ॥ ৭ ॥
নৈতাদৃশঃ পরো ধর্ম্মো নৃণাং সদ্ধর্ম্মমিচ্ছতাম্।
ন্যাসো দণ্ডস্য ভূতেষু মনোবাক্‌কায়জস্য যঃ ॥ ৮ ॥
একে কর্ম্মময়ান্ যজ্ঞান্ জ্ঞানিনো যজ্ঞবিত্তমাঃ।
আত্মসংযমনেঽনীহা জুহ্বতি জ্ঞানদীপিতে ॥ ৯ ॥

**অন্বয়**

আত্মনে স্বজনায় চ (এবং নিজকে ও স্বজনবর্গকে) অন্নং সংবিভজন্ (অন্ন বিভাগ করিয়া দিবার সময়ে) তৎ সর্ব্বম্ (সেই সকলকে) পুরুষাত্মকং পশ্যেৎ (ভগবদাত্মক দর্শন করিবেন) ॥ ৬ ॥

ধর্ম্মতত্ত্ববিৎ (যিনি ধর্ম্মের তত্ত্ব অবগত আছেন, তিনি) শ্রাদ্ধে আমিষং ন দদ্যাৎ (শ্রাদ্ধে আমিষ প্রদান করিবেন না) ন চ অদ্যাৎ (এবং স্বয়ং আমিষ ভোজন করিবেন না); মুন্যন্নৈঃ (মুনিভোজ্য নীবারাদি অন্নের দ্বারা) যথা (যেরূপ) পরা প্রীতিঃ স্যাৎ (পরমপ্রীতি উৎপন্ন হয়), পশুহিংসয়া [তথা] ন (পশুহিংসার দ্বারা সেরূপ হয় না) ॥ ৭ ॥

সদ্ধর্ম্মম্ ইচ্ছতাম্ (উৎকৃষ্ট ধর্ম্ম অনুষ্ঠান করিতে অভিলাষী) নৃণাং (মনুষ্যগণের) ভূতেষু (প্রাণিগণের প্রতি) মনোবাক্‌কায়জস্য দণ্ডস্য (মন, বাক্য ও শরীরজনিত হিংসার) যঃ ন্যাসঃ (যে ত্যাগ), এতাদৃশঃ পরঃ ধর্ম্মঃ (এইরূপ উৎকৃষ্ট ধর্ম্ম) ন [হি অস্তি] (আর নাই) ॥ ৮ ॥

[এই অহিংসাধর্ম্ম পালনের নিমিত্তই উত্তমাধিকারিগণ বাহ্য কর্ম্ম পরিত্যাগ করিয়া থাকেন, ইহাই

**অনুবাদ**

যিনি ধর্ম্মের তত্ত্ব অবগত আছেন, তিনি শ্রাদ্ধে আমিষ প্রদান করিবেন না এবং নিজেও আমিষ ভোজন করিবেন না; মুনিভোজ্য নীবারাদি অন্নের দ্বারা যেরূপ পরমপ্রীতি উৎপন্ন হয়, পশুহিংসার দ্বারা সেরূপ হয় না ॥ ৭ ॥

যাহারা উত্তম ধর্ম্ম অনুষ্ঠান করিতে ইচ্ছা করেন, তাহাদের পক্ষে মন, বাক্য ও শরীরের দ্বারা প্রাণিগণের যে হিংসা করা হয়, তাহা পরিত্যাগের তুল্য পরম ধর্ম্ম আর নাই ॥ ৮ ॥

[এই অহিংসাধর্ম্ম পালনের নিমিত্তই উত্তমাধিকারিগণ যে বাহ্য কর্ম্ম পরিত্যাগ করিয়া

**টীকা**

দেবর্ষ্যাদিভ্যঃ সর্ব্বত্রান্নং বিভজন্ তৎ সর্ব্বং দেবর্ষ্যাদিকম্ পুরুষাত্মকম্ ভগবদাত্মকং পশ্যেৎ ॥৬॥ উত্তমাধিকারী হিংস্রং কর্ম্ম ত্যজেদেবেত্যাহ—ন দদ্যাদিত্যাদিনা ॥ ৭ ॥ ভূতেষু মনোবাক্‌কায়জস্য দণ্ডস্য হিংসনস্য ন্যাসস্ত্যাগঃ যঃ সঃ সদ্ধর্ম্মং ভগবদ্ভক্তিলক্ষণং সমীচীনং ধর্ম্মমিচ্ছতাং পরো ধর্ম্মশ্রেষ্ঠো ভক্তিসাধন এতাদৃশঃ অন্যো ধর্ম্মো নাস্তি ॥ ৮ ॥ এতদেব সদাচারেণ দৃঢ়ীকরোতি—একে ইতি। একে উত্তমাধিকারিণঃ, উত্তমত্বমাহ—যজ্ঞবিত্তমাঃ—"যৎ করোষি যদশ্নাসি যজ্জুহোসি দদাসি যৎ। যৎ তপস্যসি কৌন্তেয়! তৎ কুরুষ্ব মদর্পণম্। মন্মনা ভব মদ্ভক্তো মদ্যাজী মাং নমস্কুরু। মামেবৈষ্যসি সত্যং তে প্রতিজানে প্রিয়োঽসি মে" ইতি ভগবদুক্তরীত্যা যজ্ঞরহস্যজ্ঞাঃ জ্ঞানিনঃ ভগবদ্বিষয়কজ্ঞানবন্তঃ অনীহা নিষ্কামাঃ কর্ম্মময়ান্ জ্ঞানভক্তিপ্রাধান্যরহিতান্ ভগবদারাধনবিরুদ্ধান্ সংসারফলকামিত্যর্থঃ; আত্মনো মনসঃ সংযমনে ভগবৎপ্রাবণ্যে জ্ঞানদীপিতে ভগবানেব সর্ব্বাত্মা আরাধনীয় ইত্যেবম্ভূতেন জ্ঞানেনোদ্দীপিতে

দ্রব্যযজ্ঞৈর্যক্ষ্যমাণং দৃষ্ট্বা ভূতানি বিভ্যতি।
এষ মাঽকরুণো হন্যাদতজ্জ্ঞো হ্যসুতৃপ্ ধ্রুবম্ ॥ ১০ ॥
তস্মাদ্দৈবোপপন্নেন মুন্যন্নেনাপি ধর্ম্মবিৎ।
সন্তুষ্টোঽহরহঃ কুর্য্যান্নিত্যনৈমিত্তিকীঃ ক্রিয়াঃ ॥ ১১ ॥

**অন্বয়**

বলিতেছেন ] যজ্ঞবিত্তমাঃ একে অনীহাঃ জ্ঞানিনঃ (যাঁহারা যজ্ঞের তত্ত্ব অবগত আছেন, তাদৃশ উত্তমাধিকারী নিষ্কাম জ্ঞানিগণ) কর্ম্মময়ান্ যজ্ঞান্ (কর্ম্মময় যজ্ঞসমূহকে) জ্ঞানদীপিতে ("সর্ব্বাত্মা ভগবান্ই আরাধনীয়" এইরূপ জ্ঞানের দ্বারা উদ্দীপিত) আত্মসংযমনে (মনের ভগবৎপ্রাবণ্যরূপ অগ্নিতে) জুহ্বতি (আহুতি প্রদান করিয়া থাকেন অর্থাৎ কর্ম্ম পরিত্যাগ করিয়া থাকেন) ॥ ৯ ॥

দ্রব্যযজ্ঞৈঃ যক্ষ্যমাণং [ পুরুষং ] দৃষ্ট্বা (নানাবিধ দ্রব্যের দ্বারা মনুষ্যকে যজ্ঞানুষ্ঠান করিতে দেখিয়া) ভূতানি বিভ্যতি (প্রাণিগণ ভয় পাইয়া থাকে); [ তাহারা মনে করে ], এষঃ অতজ্জ্ঞঃ (এই আত্মতত্ত্বানভিজ্ঞ) অসুতৃপ্ (ও স্বীয় প্রাণের তৃপ্তিসাধনে রত) অকরুণঃ (নিষ্ঠুর ব্যক্তি) ধ্রুবং হি (নিশ্চয়ই) মা হন্যাৎ (আমাদিগকে বধ করিবে) ॥ ১০ ॥

[ যেহেতু অহিংসাই পরম ধর্ম্ম ], তস্মাৎ (অতএব) ধর্ম্মবিৎ (ধর্ম্মজ্ঞ ব্যক্তি) সন্তুষ্টঃ (সর্ব্বদা সন্তুষ্ট হইয়া) দৈবোপপন্নেন মুন্যন্নেন অপি (দৈববশে প্রাপ্ত নীবারাদি অন্নের দ্বারা) অহরহঃ (প্রত্যহ) নিত্যনৈমিত্তিকীঃ ক্রিয়াঃ কুর্য্যাৎ (নিত্যনৈমিত্তিক ক্রিয়াকলাপ নির্ব্বাহ করিবেন) ॥ ১১ ॥

**অনুবাদ**

থাকেন, তাহাই বলিতেছেন ]—যাঁহারা যজ্ঞের তত্ত্ব অবগত আছেন, তাদৃশ উত্তমাধিকারী নিষ্কাম জ্ঞানিগণ কর্ম্মময় যজ্ঞসমূহকে "সর্ব্বাত্মা ভগবান্ই আরাধনীয়" এইরূপ জ্ঞানের দ্বারা উদ্দীপিত মনের ভগবৎপ্রাবণ্যরূপ অগ্নিতে আহুতি প্রদান করিয়া থাকেন অর্থাৎ কর্ম্মময় যজ্ঞসমূহকে মনঃসংযমের বিঘ্ন জানিয়া সেই কর্ম্মময় যজ্ঞ সকল পরিত্যাগ করেন ॥ ৯ ॥

মনুষ্যকে নানাবিধ দ্রব্যের দ্বারা যজ্ঞানুষ্ঠান করিতে দেখিলে প্রাণিগণ ভয় পাইয়া থাকে; তাহারা মনে করে,—এই ব্যক্তি আত্মতত্ত্ব অবগত নহে, স্বীয় প্রাণের তৃপ্তি সাধনেই সে রত, অতএব এই নিষ্ঠুর ব্যক্তি নিশ্চয়ই আমাদিগকে বধ করিবে ॥ ১০ ॥

যেহেতু অহিংসাই পরমধর্ম্ম, অতএব ধর্ম্মজ্ঞ ব্যক্তি সর্ব্বদা সন্তুষ্ট হইয়া দৈববশে যাহা কিছু পাওয়া যায়, সেই নীবারাদি অন্নের দ্বারা প্রত্যহ নিত্যনৈমিত্তিক ক্রিয়াকলাপ নির্ব্বাহ করিবেন ॥ ১১ ॥

**টীকা**

জুহ্বতি নিঃক্ষিপন্তি ন কুর্ব্বন্তীত্যর্থঃ ॥ ৯ ॥ তস্মাৎ সকামাধিকারিবিষয়াণি ভূতভয়াবহানি হিত্বা নিষ্কামঃ সন্ ভগবদারাধনাত্মকানি কর্ম্মাণি কুর্য্যাদিত্যাহ—দ্রব্যযজ্ঞৈরিতি দ্বাভ্যাম্। দ্রব্যযজ্ঞৈঃ ভূতভয়াবহ-পশুপুরোডাশাদিসাধ্যৈঃ, মা মাম্ ॥ ১০ ॥ ১১ ॥ অধর্ম্মো নিষিদ্ধাচারঃ পাপদ্রুমস্তস্য শাখাঃ ॥ ১২ ॥ ধর্ম্মস্য স্বধর্ম্মস্য বাধো যস্মাৎ ধর্ম্মদৃষ্ট্যা ক্রিয়মাণাৎ স বিধর্ম্মঃ স্যাৎ, অন্যোনোদিতঃ বনস্থাদের্বিহিতো গৃহস্থাদেঃ পরধর্ম্মঃ, পাষণ্ডঃ বেদবিরুদ্ধস্মৃতিপ্রোক্তঃ দম্ভো বা স্বস্য ধার্ম্মিকত্বখ্যাপনায় প্রকাশিতো বা উপধর্ম্মঃ উপমা,

বিধর্ম্মঃ পরধর্ম্মশ্চ আভাস উপমা ছলঃ।
অধর্ম্মশাখাঃ পঞ্চেমা ধর্ম্মজ্ঞোঽধর্ম্মবৎ ত্যজেৎ ॥ ১২ ॥
ধর্ম্মবাধো বিধর্ম্মঃ স্যাৎ পরধর্ম্মোঽন্যচোদিতঃ।
উপধর্ম্মস্তু পাষণ্ডো দম্ভো বা শব্দভিচ্ছলঃ ॥ ১৩ ॥
যস্ত্বিচ্ছয়া কৃতঃ পুংভিরাভাসো হ্যাশ্রমাৎ পৃথক্।
স্বভাববিহিতো ধর্ম্মঃ কস্য নেষ্টঃ প্রশান্তয়ে ॥ ১৪ ॥

**অন্বয়**

**ধর্ম্মজ্ঞঃ** ( ধর্ম্মজ্ঞ ব্যক্তি ) বিধর্ম্মঃ ( বিধর্ম্ম ), পরধর্ম্মঃ ( পরধর্ম্ম ), আভাসঃ ( আভাসধর্ম্ম ), উপমা ( উপধর্ম্ম ) ছলঃ চ ( ও ছলধর্ম্ম ) ইমাঃ পঞ্চ অধর্ম্মশাখাঃ ( এই পাঁচটি অধর্ম্মের শাখাকে ) অধর্ম্মবৎ ( অধর্ম্মের ন্যায় ) ত্যজেৎ ( পরিত্যাগ করিবেন ) ॥ ১২ ॥

**ধর্ম্মবাধঃ বিধর্ম্মঃ স্যাৎ** ( ধর্ম্মবুদ্ধিতেও যাহা অনুষ্ঠান করিলে স্বধর্ম্মের হানি হয়, তাহা বিধর্ম্ম নামে অভিহিত হইয়া থাকে ) ; অন্যচোদিতঃ পরধর্ম্মঃ (বানপ্রস্থাদির পক্ষে বিহিত ধর্ম্ম গৃহস্থাদির পক্ষে পরধর্ম্ম) ; পাষণ্ডঃ দম্ভঃ বা উপধর্ম্মঃ (বেদবিরুদ্ধ ধর্ম্ম অথবা দম্ভ অর্থাৎ নিজের ধার্ম্মিকত্ব খ্যাপনের নিমিত্ত অনুষ্ঠিত যে ধর্ম্ম, তাহা উপধর্ম্ম ) ; শব্দভিৎ তু ছলঃ (ধর্ম্মপ্রতিপাদক শব্দের ভেদ অর্থাৎ মুখ্যার্থ ত্যাগ করিয়া অন্য প্রকার অর্থ করিয়া যে ধর্ম্মের অনুষ্ঠান করা হয়, সেই ধর্ম্ম ছলধর্ম্ম ) ; যঃ তু ( আর যে ধর্ম্ম ) আশ্রমাৎ পৃথক্ ( আশ্রমচতুষ্টয় হইতে পৃথক্‌রূপে ) পুংভিঃ ইচ্ছয়া কৃতঃ ( মনুষ্যকর্ত্তৃক স্বেচ্ছায় কল্পিত হইয়া থাকে ), [ সঃ ] হি আভাসঃ ( তাহা আভাসধর্ম্ম নামে কথিত হইয়া থাকে )। স্বভাববিহিতঃ ধর্ম্মঃ ( স্বভাববিহিত ধর্ম্ম ) প্রশান্তয়ে ( শান্তিলাভের নিমিত্ত ) কস্য ন ইষ্টঃ ? ( কাহার না অভিলষিত হয় ? ) [ অর্থাৎ সকলেরই স্বভাববিহিত ধর্ম্ম আকাঙ্ক্ষিত ; অতএব সকলেরই ঐ সকল অধর্ম্মশাখা পরিত্যাগ করা কর্ত্তব্য ] ॥১৩॥১৪॥

**অনুবাদ**

ধর্ম্মজ্ঞ ব্যক্তি—বিধর্ম্ম, পরধর্ম্ম, আভাসধর্ম্ম, উপধর্ম্ম ও ছলধর্ম্ম এই পাঁচটি অধর্ম্মের শাখাকে অধর্ম্মের ন্যায় পরিত্যাগ করিবেন ॥ ১২ ॥

ধর্ম্মবুদ্ধিতেও যাহা করিলে স্বধর্ম্মের হানি হয়, তাহা বিধর্ম্ম ; একের পক্ষে বিহিত ধর্ম্ম অপরের পক্ষে পরধর্ম্ম অর্থাৎ বানপ্রস্থাদির পক্ষে বিহিত ধর্ম্ম গৃহস্থাদির পক্ষে পরধর্ম্ম ; বেদ-বিরুদ্ধ ধর্ম্ম অথবা নিজের ধার্ম্মিকত্ব খ্যাপনের নিমিত্ত অনুষ্ঠিত যে ধর্ম্ম, তাহা উপধর্ম্ম ; ধর্ম্ম-প্রতিপাদক শব্দের ভেদ অর্থাৎ মুখ্যার্থকে পরিত্যাগ করিয়া অন্য প্রকার অর্থ করিয়া যে ধর্ম্মের অনুষ্ঠান করা হয়, তাহা ছলধর্ম্ম ; [ যথা—দশাবর ব্রাহ্মণকে ভোজন করাইবে, এই স্থলে দশ অবর অর্থাৎ কম যাহা হইতে এইরূপ বহুব্রীহি সমাসে একাদশ প্রভৃতি অর্থই প্রকৃত

**টীকা**

শব্দস্য ভিৎ ভেদনং দুরাগ্রহাদিনা মুখ্যার্থাৎ বিযোজনং ছলঃ ॥ ১৩ ॥ যস্তু আশ্রমাৎ পৃথক্ স্বেচ্ছয়া কল্পিতঃ স আভাসঃ। স্বধর্ম্মং প্রশংসতি—স্বভাবেতি। স্বভাববিহিতো বেদেন স্বভাবতঃ স্বার্থে প্রামাণ্যতো বিহিতো ধর্ম্মঃ প্রশান্তয়ে কস্য নেষ্টঃ ? সর্ব্বস্যেষ্ট এব ; তস্মাদধর্ম্মশাখাঃ দূরতস্ত্যাজ্যা ইতি ভাবঃ ॥ ১৪ ॥ অধনো ধর্ম্মার্থং স্বভোগার্থং বা ধনশ্রমং ন কুর্য্যাৎ, কিন্তু অযত্নেন ধর্ম্মরক্ষণং কুর্য্যাদিত্যাহ—ধর্ম্মার্থমপীত্যাদিনা।

ধর্ম্মার্থমপি নেহেত যাত্রার্থং বাধনো ধনম্ ।
অনীহানীহমানস্য মহাহেরিব বৃত্তিদা ॥ ১৫ ॥
সন্তুষ্টস্য নিরীহস্য স্বাত্মারামস্য যৎ সুখম্ ।
কুতস্তৎ কামলোভেন ধাবতোঽর্থেহয়া দিশঃ ॥ ১৬ ॥

**অন্বয়**

অধনঃ ( নির্ধন ব্যক্তি ) ধর্ম্মার্থং ( ধর্ম্মাচরণের নিমিত্ত ) যাত্রার্থম্ অপি বা ( অথবা জীবনযাত্রা নির্ব্বাহের নিমিত্ত ) ধনং ন ঈহেত ( ধনার্জ্জনের চেষ্টা করিবেন না ) ; অনীহমানস্য ( যিনি ধনচেষ্টা করেন না, তাহার ) অনীহা ( ঐ নিশ্চেষ্টতাই ) মহাহেঃ ইব ( অজগর সর্পের ন্যায় ) বৃত্তিদা [ভবতি] ( জীবিকাপ্রদ হইয়া থাকে )। [ অর্থাৎ অজগরের ন্যায় তাহার জীবিকা আপনা হইতেই উপস্থিত হয় ] ॥ ১৫ ॥

স্বাত্মারামস্য ( যিনি স্বীয় অন্তর্য্যামী পরমপুরুষের স্বরূপজ্ঞানহেতু পরমানন্দে মগ্ন ), সন্তুষ্টস্য নিরীহস্য ( অতএব যিনি সন্তুষ্ট ও নিশ্চেষ্ট, তাহার ) যৎ সুখম্ ( যে সুখ ), কামলোভেন ( কাম্যবস্তুর প্রতি লোভহেতু ) অর্থেহয়া ( অর্থার্জ্জনের চেষ্টায় ) দিশঃ ধাবতঃ ( যে ব্যক্তি দশ দিকে অর্থাৎ ইতস্ততঃ ধাবিত হইতে থাকে, তাহার ) তৎ কুতঃ ? ( সেই সুখ কোথায় ? ) ॥ ১৬ ॥

**অনুবাদ**

অর্থ ; কিন্তু যদি কেহ দশ হইতে অবর অর্থাৎ কম এই পঞ্চমীতৎপুরুষ সমাসে নয় বা আট প্রভৃতি অর্থ করিয়া কার্য্য করে, তাহা হইলে উহা ছলধর্ম্ম হইবে। ] আর যে ধর্ম্ম আশ্রম চতুষ্টয় হইতে পৃথক্‌রূপে মনুষ্যগণকর্ত্তৃক স্বেচ্ছায় কল্পিত হইয়া থাকে, তাহা আভাসধর্ম্ম নামে কথিত হইয়া থাকে। স্বভাববিহিত ধর্ম্ম শান্তিলাভের নিমিত্ত কাহার না অভিলষিত হয় ? অর্থাৎ সকলেরই স্বভাববিহিত ধর্ম্ম অভিলষিত ; অতএব সকলেরই উক্ত অধর্ম্মশাখা সকল পরিত্যাগ করা কর্ত্তব্য ॥ ১৩ ॥ ১৪ ॥

নির্ধন ব্যক্তি ধর্ম্মাচরণের নিমিত্ত কিম্বা জীবনযাত্রা নির্ব্বাহের নিমিত্ত ধনার্জ্জনের চেষ্টা করিবেন না ; যিনি ধনার্জ্জনের চেষ্টা করেন না, তাহার ঐ নিশ্চেষ্টতাই মহাসর্প অজগরের ন্যায় তাহার জীবিকাপ্রদ হইয়া থাকে অর্থাৎ অজগরের ন্যায় তাহার জীবিকা আপনা হইতেই উপস্থিত হয় ॥ ১৫ ॥

যিনি স্বীয় অন্তর্য্যামী পরমপুরুষের স্বরূপজ্ঞানহেতু পরমানন্দে নিমগ্ন থাকেন, সুতরাং যিনি সন্তুষ্ট ও নিশ্চেষ্ট, তাহার যে সুখ, যে ব্যক্তি কাম্যবস্তুর প্রতি লোভহেতু অর্থার্জ্জনের চেষ্টায় ইতস্ততঃ ধাবিত হইতে থাকে, তাহার সেই সুখ কোথায় ? ॥ ১৬ ॥

**টীকা**

অনীহা উপরামঃ ॥ ১৫ ॥ স্বস্য ক্ষেত্রজ্ঞঃ স্বাত্মান্তর্য্যামী তদারামস্য অতএব সন্তুষ্টস্য অতএব নিরীহস্য যৎ সুখং, তৎ কামস্য ভোগস্য লোভেন যা অর্থস্য ধনস্য ঈহা তথা দিশো ধাবতঃ কুতঃ ? ন কুতোঽপি ॥ ১৬ ॥ উপানহৌ পাদয়োর্যস্য সঃ উপানৎপাৎ তস্য শিবময়াঃ কল্যাণপ্রচুরাঃ ॥ ১৭ ॥ সন্তুষ্টঃ বারিণা অপিশব্দাৎ শাকাদিনা কেন বা "কং ব্রহ্ম" ইতি শ্রুতেঃ, বিশ্বম্ভরেণ ভগবতা বা ন বর্ত্তেত ন জীবেত ? অপি তু জীবেতৈবেত্যর্থঃ। অসন্তুষ্টো জনস্তু ঔপস্থ্যজৈহ্ব্যয়োঃ শিশ্নরসনসুখয়োঃ কার্পণ্যাৎ গৃহপালায়তে গৃহপালঃ

সদা সন্তুষ্টমনসঃ সর্ব্বাঃ শিবময়া দিশঃ।
শর্করাকণ্টকাদিভ্যো যথোপানৎপদঃ শিবম্ ॥ ১৭ ॥
সন্তুষ্টঃ কেন বা রাজন্! ন বর্ত্তেতাপি বারিণা।
ঔপস্থ্যজৈহ্ব্যকার্পণ্যাদ্ গৃহপালায়তে জনঃ ॥ ১৮ ॥
অসন্তুষ্টস্য বিপ্রস্য তেজো বিদ্যা তপো যশঃ।
স্রবন্তীন্দ্রিয়লৌল্যেন জ্ঞানঞ্চৈবাবকীর্য্যতে ॥ ১৯ ॥

## অন্বয়

যথা (যেমন) উপানৎপদঃ (পাদুকা পরিধানকারী ব্যক্তির) শর্করাকণ্টকাদিভ্যঃ (কাঁকর, কণ্টক প্রভৃতি হইতে) শিবম্ (অনিষ্ট হয় না অর্থাৎ গমন বিঘ্নশূন্য হয়), [তথা] (সেইরূপ) সদা সন্তুষ্টমনসঃ (যাঁহার চিত্ত সতত সন্তুষ্ট থাকে, তাঁহার) সর্ব্বাঃ দিশঃ শিবময়াঃ [ভবন্তি] (সকল দিক্ই মঙ্গলময় হইয়া থাকে) ॥ ১৭ ॥

রাজন্! (হে মহারাজ যুধিষ্ঠির!) সন্তুষ্টঃ (সন্তুষ্ট ব্যক্তি) বারিণা অপি (জল ও শাকাদির দ্বারা) কেন বা (অথবা কেবল ভগবান্‌কে আশ্রয় করিয়া) ন বর্ত্তেত? (জীবন ধারণ করেন না কি? অর্থাৎ জীবন ধারণ করিয়াই থাকেন); [অসন্তুষ্টঃ] জনঃ [তু] (কিন্তু অসন্তুষ্ট ব্যক্তি) ঔপস্থ্যজৈহ্ব্যকার্পণ্যাৎ (উপস্থেন্দ্রিয় ও রসনেন্দ্রিয়ের সুখের নিমিত্ত কাতর হয় বলিয়া) গৃহপালায়তে (কুকুরের ন্যায় আচরণ করিয়া থাকে) ॥ ১৮ ॥

অসন্তুষ্টস্য বিপ্রস্য (অসন্তুষ্ট ব্রাহ্মণের) ইন্দ্রিয়লৌল্যেন (ইন্দ্রিয়সমূহের বিষয়াসক্তি নিবন্ধন), তেজঃ বিদ্যা তপঃ যশঃ (তেজ, বিদ্যা, তপস্যা ও যশ) স্রবন্তি (ক্ষয় হইয়া যায়) জ্ঞানং চ এব অবকীর্য্যতে (এবং জ্ঞানও বিনষ্ট হইয়া যায় ॥ ১৯ ॥

## অনুবাদ

যেমন পাদুকা পরিধানকারী ব্যক্তির কাঁকর, কণ্টক প্রভৃতি হইতে কোন অনিষ্ট হয় না অর্থাৎ গমন বিঘ্নশূন্য হয়, সেইরূপ যাঁহার চিত্ত সতত সন্তুষ্ট থাকে, তাঁহার সকল দিক্ই মঙ্গলময় হইয়া থাকে ॥ ১৭ ॥

হে মহারাজ যুধিষ্ঠির! সন্তুষ্ট ব্যক্তি জল ও শাকাদির দ্বারা অথবা কেবল ভগবান্‌কে আশ্রয় করিয়া জীবনধারণ করেন না কি? অর্থাৎ ঐরূপে জীবনধারণ করিয়াই থাকেন; কিন্তু অসন্তুষ্ট ব্যক্তি উপস্থেন্দ্রিয় ও রসনেন্দ্রিয়ের সুখের নিমিত্ত কাতর হয় বলিয়া কুকুরের ন্যায় আচরণ করিয়া থাকে ॥ ১৮ ॥

ইন্দ্রিয়সমূহের বিষয়াসক্তিহেতু অসন্তুষ্ট ব্রাহ্মণের তেজ, বিদ্যা, তপস্যা ও যশ ক্ষয় হইয়া যায় এবং জ্ঞানও বিলুপ্ত হইয়া যায় ॥ ১৯ ॥

## টীকা

শ্বা তদ্বদাচরতি ॥ ১৮ ॥ ১৯ ॥ অন্নোদকাতিরিক্তকামান্তরাভাবাৎ এতৎফলোদয়াৎ ক্রোধস্য যৎ ফলং জয়পরাজয়াদি তদুদয়াৎ ॥ ২০ ॥ ২১ ॥ কামাদিজয়োপায়ং দর্শয়তি—অসঙ্কল্পাদিত্যাদিনা। তদ্যং

কামস্যান্তং হি ক্ষুত্তৃড়্‌ভ্যাং ক্রোধস্যৈতৎফলোদয়াৎ।
জনো যাতি ন লোভস্য জিত্বা ভুক্ত্বা দিশো ভুবঃ ॥ ২০ ॥
পণ্ডিতা বহবো রাজন্! বহুজ্ঞাঃ সংশয়চ্ছিদঃ।
সদসস্পতয়োঽপ্যেকে অসন্তোষাৎ পতন্ত্যধঃ ॥ ২১ ॥
অসঙ্কল্পাজ্জয়েৎ কামং ক্রোধং কামবিবর্জ্জনাৎ।
অর্থানর্থেক্ষয়া লোভং ভয়ং তত্ত্বাবমর্ষণাৎ ॥ ২২ ॥
আন্বীক্ষিক্যা শোকমোহৌ দম্ভং মহদুপাসয়া।
যোগান্তরায়ান্ মৌনেন হিংসাং কামাদ্যনীহয়া ॥ ২৩ ॥

**অন্বয়**

জনঃ (মনুষ্য) ক্ষুত্তৃড়্‌ভ্যাম্ (ক্ষুধা ও তৃষ্ণার দ্বারা) [অন্ন ও জল ব্যতীত তখন অন্য কোন আকাঙ্ক্ষা থাকে না বলিয়া] কামস্য অন্তং যাতি হি (কামের অন্ত প্রাপ্ত হয়) ক্রোধস্য এতৎফলোদয়াৎ [অন্তং যাতি] (এবং ক্রোধের ফল জয় বা পরাজয় হইয়া গেলে ক্রোধেরও অন্ত প্রাপ্ত হয়), [কিন্তু] দিশঃ জিত্বা (সকল দিক্ জয় করিয়া) ভুবঃ ভুক্ত্বা [অপি] (ও সমুদয় পৃথিবী ভোগ করিয়াও) লোভস্য [অন্তং] ন [যাতি] (লোভের অন্ত প্রাপ্ত হইতে পারে না) ॥ ২০ ॥

রাজন্! (হে মহারাজ যুধিষ্ঠির!) বহুজ্ঞাঃ সংশয়চ্ছিদঃ (বহুজ্ঞ ও সংশয়চ্ছেদনে সমর্থ) বহবঃ পণ্ডিতাঃ [সন্তি] (বহু পণ্ডিত আছেন), [তেষাম্] একে (তাঁহাদের মধ্যে কেহ কেহ) সদসস্পতয়ঃ অপি (সভাপতি অর্থাৎ লোকনায়ক হইয়াও) অসন্তোষাৎ অধঃ পতন্তি (অসন্তোষের ফলে অধঃপতিত হইয়া থাকেন) ॥ ২১ ॥

[মনুষ্য] অসঙ্কল্পাৎ কামং (সঙ্কল্পত্যাগ করিয়া কামকে), কামবিবর্জ্জনাৎ ক্রোধং (কাম পরিত্যাগ করিয়া ক্রোধকে), অর্থানর্থেক্ষয়া লোভং (অর্থে অনর্থ দর্শন করিয়া লোভকে) তত্ত্বাবমর্শনাৎ ভয়ম্ (পুনঃ পুনঃ ভগবানের ধ্যান করিয়া সংসারভয়কে), আন্বীক্ষিক্যা শোকমোহৌ (আত্মানাত্মবিবেকের দ্বারা

**অনুবাদ**

ক্ষুধাতৃষ্ণা উপস্থিত হইলে অন্ন ও জল ব্যতীত তখন অন্য কোন আকাঙ্ক্ষা থাকে না বলিয়া মনুষ্য ক্ষুধাতৃষ্ণার দ্বারা কামের অন্ত প্রাপ্ত হয় এবং ক্রোধের ফল জয় বা পরাজয় হইয়া গেলে ক্রোধেরও অন্ত প্রাপ্ত হয়, কিন্তু সকল দিক্ জয় করিয়া এবং সমুদয় পৃথিবী ভোগ করিয়াও মনুষ্য লোভের অন্ত প্রাপ্ত হইতে পারে না ॥ ২০ ॥

হে মহারাজ যুধিষ্ঠির! বহুজ্ঞ ও সংশয়চ্ছেদনে সমর্থ বহু পণ্ডিত আছেন, তাঁহাদের মধ্যে কেহ কেহ সভাপতি অর্থাৎ লোকনায়ক হইয়াও অসন্তোষের ফলে অধঃপতিত হইয়া থাকেন ॥ ২১ ॥

হে রাজন্! মনুষ্যগণ সঙ্কল্প পরিত্যাগ করিয়া কামকে, কাম পরিত্যাগ করিয়া ক্রোধকে, অর্থে অনর্থ দর্শন করিয়া লোভকে, পুনঃ পুনঃ ভগবানের ধ্যান করিয়া সংসার-ভয়কে, আত্মানাত্মবিবেকের দ্বারা শোক ও মোহকে, মহাজনগণের সেবার দ্বারা দম্ভ অর্থাৎ

**টীকা**

সংসারভয়ং তত্ত্বাবমর্শনাৎ তন্নিবর্ত্তকভগবদ্ধ্যানাবৃত্তেঃ ॥ ২২ ॥ আন্বীক্ষিক্যা আত্মানাত্মবিবেকেন যোগস্য

কৃপয়া ভূতজং দুঃখং দৈবং জহ্যাৎ সমাধিনা।
আত্মজং যোগবীর্য্যেণ নিদ্রাং সত্ত্বনিষেবয়া ॥ ২৪ ॥
রজস্তমশ্চ সত্ত্বেন সত্ত্বঞ্চোপশমেন চ।
এতৎ সর্ব্বং গুরৌ ভক্ত্যা পুরুষো হ্যঞ্জসা জয়েৎ ॥ ২৫ ॥
যস্য সাক্ষাদ্ভগবতি জ্ঞানদীপপ্রদে গুরৌ।
মর্ত্ত্যাসদ্ধীঃ শ্রুতং তস্য সর্ব্বং কুঞ্জরশৌচবৎ ॥ ২৬ ॥

**অন্বয়**

শোক ও মোহকে ), মহদুপাসয়া দম্ভম্ ( মহাজনগণের সেবার দ্বারা দম্ভকে ), মৌনেন যোগান্তরায়ান্ ( মৌনাবলম্বনের দ্বারা ভগবদ্ধ্যানের অন্তরায়স্বরূপ বাদ, প্রতিবাদ প্রভৃতিকে ) কামাগুনীহয়া হিংসাং ( এবং কাম্যবিষয়প্রাপ্তির চেষ্টা পরিত্যাগ করিয়া হিংসাকে ) জয়েৎ ( জয় করিবেন ) ॥ ২২ ॥ ২৩ ॥

[ মনুষ্য ] কৃপয়া ( প্রাণিগণের হিতাচরণ করিয়া ) ভূতজং দুঃখং ( আধিভৌতিক দুঃখ অর্থাৎ ভূতগণ হইতে উৎপন্ন দুঃখ ) জহ্যাৎ ( দূর করিবেন ), সমাধিনা দৈবং [ দুঃখং জহ্যাৎ ] ( সমাধির দ্বারা আধিদৈবিক দুঃখ অর্থাৎ দৈবোপসর্গজনিত দুঃখ দূর করিবেন ), যোগবীর্য্যেণ আত্মজং [ দুঃখং জহ্যাৎ ] ( চিত্তৈকাগ্রতার বলে আধ্যাত্মিক দুঃখ অর্থাৎ মনোজনিত দুঃখ দূর করিবেন ) সত্ত্বনিষেবয়া নিদ্রাং [ জহ্যাৎ ] ( এবং সাত্ত্বিক আহারাদির দ্বারা নিদ্রাকে দূর করিবেন ) ॥ ২৪ ॥

পুরুষঃ ( মনুষ্য ) সত্ত্বেন ( সত্ত্বগুণের দ্বারা ) রজঃ তমঃ চ ( রজঃ ও তমোগুণকে ) উপশমেন চ সত্ত্বম্ চ ( ও উপশম অর্থাৎ নিবৃত্তির দ্বারা সত্ত্বকে ) গুরৌ ভক্ত্যা হি ( এবং একমাত্র গুরুভক্তির দ্বারাই ) এতৎ সর্ব্বং ( এই পূর্ব্বোক্ত সমস্তই ) অঞ্জসা জয়েৎ ( অনায়াসে জয় করিবেন ) ॥ ২৫ ॥

জ্ঞানদীপপ্রদে ( যিনি জ্ঞানদীপ প্রদান করেন ), সাক্ষাৎ ভগবতি গুরৌ ( সাক্ষাৎ ভগবান্ সেই

**অনুবাদ**

অহঙ্কারকে, মৌনাবলম্বনের দ্বারা ভগবদ্ধ্যানের অন্তরায়স্বরূপ বাদ, প্রতিবাদ প্রভৃতিকে এবং কাম্যবিষয়প্রাপ্তির চেষ্টা পরিত্যাগ করিয়া হিংসাকে জয় করিবেন ॥ ২২ ॥ ২৩ ॥

মনুষ্যগণ প্রাণিগণের হিতাচরণ করিয়া আধিভৌতিক দুঃখ অর্থাৎ ভূতগণ হইতে উৎপন্ন দুঃখ দূর করিবেন, সমাধির দ্বারা আধিদৈবিক দুঃখ অর্থাৎ দৈবোপসর্গজনিত দুঃখ দূর করিবেন, চিত্তের একাগ্রতার বলে আধ্যাত্মিক দুঃখ অর্থাৎ মনোজনিত দুঃখ দূর করিবেন এবং সাত্ত্বিক আহারাদির দ্বারা নিদ্রাকে দূর করিবেন ॥ ২৪ ॥

মনুষ্য সত্ত্বগুণের দ্বারা রজঃ ও তমোগুণকে এবং উপশম অর্থাৎ নিবৃত্তির দ্বারা সত্ত্বগুণকে জয় করিবেন ; আর একমাত্র গুরুভক্তির দ্বারাই পূর্ব্বোক্ত সমস্ত অনায়াসে জয় করিবেন ॥২৫॥

যিনি জ্ঞানদীপ প্রদান করেন, সেই সাক্ষাৎ ভগবান্ গুরুর প্রতি যাহার মনুষ্য বলিয়া

**টীকা**

ধ্যানস্য অন্তরায়ান্ নিষ্ফলবাদাদীন্ ॥ ২৩ ॥ কৃপয়া ভূতহিতাচরণেন, দৈবং সমাধিনা পরদেবতাভিনিবেশেন আত্মজং মনোভবং যোগবীর্য্যেণ চিত্তৈকাগ্র্যবলেন ॥ ২৪ ॥ উপশমেন উপশান্ত্যা এতৎ কামাদিকং সর্ব্বং গুরৌ ভক্ত্যা ॥ ২৫ ॥ উক্তার্থে সম্ভাবনাদিদোষনিবৃত্তয়ে শ্রীগুরৌ মানুষভাববতঃ সর্ব্বং শাস্ত্রশ্রবণাদি নিরর্থকমেবেতি বদন্ শ্রীগুরোর্মাহাত্ম্যমাহ—যস্যেতি দ্বাভ্যাম্। অয়ং মর্ত্ত্যো মনুষ্য ইত্যসদ্ধীর্যস্য তস্য

এষ বৈ ভগবান্ সাক্ষাৎ প্রধানপুরুষেশ্বরঃ।
যোগেশ্বরৈর্বিমৃগ্যাঙ্ঘ্রির্লোকো যং মন্যতে নরম্ ॥ ২৭ ॥
ষড়্বর্গসংযমৈকান্তাঃ সর্ব্বা নিয়মচোদনাঃ।
তদন্তা যদি নো যোগানাবহেয়ুঃ শ্রমাবহাঃ ॥ ২৮ ॥

**অন্বয়**

গুরুর প্রতি ) যস্য ( যাহার ) মর্ত্ত্যাসদ্ধীঃ [ ভবতি ] ( মনুষ্য বলিয়া অসদ্বুদ্ধি হয় ), তস্য ( তাহার ) সর্ব্বং শ্রুতম্ ( সমস্ত শাস্ত্রশ্রবণ, জপ, তপস্যা প্রভৃতি ) কুঞ্জরশৌচবৎ [ ব্যর্থং ভবতি ] ( হস্তীর স্নানের ন্যায় ব্যর্থ হইয়া যায় ) ॥ ২৬ ॥

এষঃ ( এই গুরু ) প্রধানপুরুষেশ্বরঃ ( যিনি প্রকৃতি-পুরুষের নিয়ন্তা ) যোগেশ্বরৈঃ বিমৃগ্যাঙ্ঘ্রিঃ ( ও যাঁহার শ্রীচরণ যোগেশ্বরগণ অন্বেষণ করিয়া থাকেন ), সাক্ষাৎ ভগবান্ বৈ ( সেই সাক্ষাৎ ভগবান্ শ্রীকৃষ্ণই ); [ কিন্তু ] লোকঃ ( এই লোকসমূহ ) যং নরং মন্যতে ( এতাদৃশ গুরুকে মনুষ্য মনে করিয়া থাকে )। [ আহা ! তাহাদের কি দুর্ভাগ্য ] ॥ ২৭ ॥

[ হে রাজন্ ! ] ষড়্বর্গসংযমৈকান্তাঃ ( ছয়টি ইন্দ্রিয়ের দমনেই যাহাদের পর্য্যবসান হয় ), সর্ব্বাঃ নিয়মচোদনাঃ ( সেই সমস্ত ইষ্টপূর্ত্তাদি অর্থাৎ যাগযজ্ঞ ও কূপখননাদি শাস্ত্রীয় বিধি ) তদন্তাঃ [ অপি ] (সেই ষড়িন্দ্রিয়ের দমনপর হইয়াও) যদি যোগান্ নো আবহেয়ুঃ ( যদি মুক্তির উপায় বিধান না করে ), [ তর্হি ] ( তাহা হইলে ) শ্রমাবহাঃ ( কেবল শ্রমসাধক অর্থাৎ সংসারপ্রদ হইয়া থাকে ) ॥ ২৮ ॥

**অনুবাদ**

অসদ্বুদ্ধি হয়, তাহার সমস্ত শাস্ত্রশ্রবণ, জপ, তপস্যা প্রভৃতি হস্তীর স্নানের ন্যায় ব্যর্থ অর্থাৎ বিফল হইয়া যায় ॥ ২৬ ॥

যিনি প্রকৃতিপুরুষের নিয়ন্তা এবং যাঁহার শ্রীচরণ যোগেশ্বরগণ অন্বেষণ করিয়া থাকেন, এই গুরু সেই সাক্ষাৎ ভগবান্ শ্রীকৃষ্ণই ; কিন্তু এই লোকসমূহ তাদৃশ গুরুকে মনুষ্য মনে করিয়া থাকে। আহা ! তাহাদের কি দুর্ভাগ্য ॥ ২৭ ॥

হে রাজন্ ! যত কিছু ইষ্টপূর্ত্তাদি অর্থাৎ যাগযজ্ঞ ও কূপখননাদি শাস্ত্রীয় বিধি আছে, পঞ্চ জ্ঞানেন্দ্রিয় ও মন এই ষড়্বর্গের সংযমনে অর্থাৎ দমনেই তাহাদের পর্য্যবসান হয় ; সেই শাস্ত্রীয় বিধিসমূহ তাদৃশ হইলেও যদি মুক্তির উপায় বিধান না করে, তাহা হইলে ঐ সকল কেবল শ্রমসাধক অর্থাৎ সংসারপ্রদই হইয়া থাকে ॥ ২৮ ॥

**টীকা**

শ্রুতমিত্যুপলক্ষণম্ জপতপ-আদি কুঞ্জরশৌচবন্নিষ্ফলং ভবতি ॥ ২৬ ॥ এষ শ্রীগুরুরূপী সাক্ষাৎ ভগবান্ শ্রীকৃষ্ণ এব ; লোকঃ অজ্ঞো জনঃ নরং মন্যতে ; তস্যাভাগ্যমিতি ভাবঃ ॥ ২৭ ॥ অথ সর্ব্বে উপায়াঃ ভগবৎপ্রাপ্তিসাধনানাং জ্ঞানভক্ত্যাদীনাং যোগানামুৎপাদকাঃ যদি ন স্যুঃ, তর্হি কৃষ্যাদিবজ্জীবনোপায়তয়া সংসারপর্য্যবসায়িন এব, ন মুক্তিপর্য্যবসায়িন ইত্যাহ—ষড়্বর্গেতি দ্বাভ্যাম্। সর্ব্বা অপি নিয়মচোদনা ইষ্টাপূর্ত্তাদিবিষয়ঃ ষড়িন্দ্রিয়বর্গস্য যঃ সংযমঃ তস্মিন্নেবৈকে সাধ্যভূতে সাধনতয়া অন্তঃ পর্য্যবসানং যাসাং তাঃ তদন্তাঃ স ষড়্বর্গঃ অন্তে অগ্রে যাসাং তাঃ, স্বফলেন ষড়্বর্গসংযমেন সহিতা ইত্যর্থঃ। যদি যোগান্ মুক্ত্যুপায়ান্ নাবহেয়ুঃ ন সাধয়েয়ুঃ, তর্হি শ্রমাবহাঃ সংসারপ্রদা এব ॥ ২৮ ॥ যথা বার্ত্তাদয়ঃ কৃষ্যাদয়ঃ অর্থাঃ

যথা বার্ত্তাদয়ো হ্যর্থা যোগস্যার্থং ন বিভ্রতি।
অনর্থায় ভবেয়ুঃ স্ম পূর্ত্তমিষ্টং তথাসতঃ ॥ ২৯ ॥
যশ্চিত্তবিজয়ে যত্তঃ স্যান্নিঃসঙ্গোঽপরিগ্রহঃ।
একো বিবিক্তশরণো ভিক্ষুর্ভৈক্ষ্যমিতাশনঃ ॥ ৩০ ॥

## অন্বয়

যথা ( যেমন ) বার্ত্তাদয়ঃ অর্থাঃ হি ( কৃষি প্রভৃতি ব্যাপার ও তাহার ফল ) যোগস্য অর্থং ন বিভ্রতি ( জ্ঞান, বৈরাগ্য ও ভক্তি উৎপাদনপূর্ব্বক মোক্ষ বিধান করিতে পারে না ), অনর্থায় ভবেয়ুঃ স্ম ( প্রত্যুত সংসারজনকই হইয়া থাকে ), তথা ( সেইরূপ ) অসতঃ ( অসৎ অর্থাৎ বহির্ম্মুখ ব্যক্তির ) ইষ্টম্ পূর্ত্তম্ ( ইষ্টপূর্ত্তাদি কর্ম্ম ) [ মোক্ষ সাধক হয় না, পরন্তু সংসারজনকই হইয়া থাকে ] ॥ ২৯ ॥

যঃ ( যে ব্যক্তি ) চিত্তবিজয়ে যত্তঃ ( চিত্ত জয় করিতে উদ্যোগী হইবেন ), [ সঃ ] ( তিনি ) নিঃসঙ্গঃ অপরিগ্রহঃ ( স্বজনসঙ্গ ও গৃহাদি পরিত্যাগপূর্ব্বক ) একঃ বিবিক্তশরণঃ (একাকী নির্জ্জনবাসী হইবেন এবং) ভৈক্ষ্যমিতাশনঃ ( ভিক্ষালব্ধ বস্তুর দ্বারা পরিমিতাহারী হইয়া ) ভিক্ষুঃ স্যাৎ ( সন্ন্যাসী হইবেন ) ॥ ৩০ ॥

## অনুবাদ

যেমন কৃষি প্রভৃতি ব্যাপার ও তাহার ফল জ্ঞান, বৈরাগ্য ও ভক্তি উৎপাদনপূর্ব্বক মোক্ষসাধক হয় না, প্রত্যুত সংসারজনকই হইয়া থাকে, সেইরূপ বহির্ম্মুখ ব্যক্তির ইষ্টপূর্ত্তাদি কর্ম্ম অর্থাৎ যাগযজ্ঞ ও কূপখননাদি শাস্ত্রীয় কর্ম্মসমূহ মোক্ষসাধক হয় না ; প্রত্যুত সংসার-জনকই হইয়া থাকে ॥ ২৯ ॥

[ মুমুক্ষু ব্যক্তি পূর্ব্বোক্ত প্রকারে কামাদি জয় করিয়া ষড়িন্দ্রিয়সংযমের দ্বারা জ্ঞান, বৈরাগ্য ও ভক্তি লাভ করতঃ ক্রমে মুক্ত হইবেন। যদি কুটুম্বাদির সঙ্গহেতু মনকে জয় করা তাহার পক্ষে কঠিন হয়, তাহা হইলে কি করিতে হইবে, তাহাই বলিতেছেন ]—যে ব্যক্তি চিত্ত জয় করিতে উদ্যোগী হইবেন, তিনি স্বজনসঙ্গ ও গৃহাদি পরিত্যাগপূর্ব্বক সন্ন্যাসী হইবেন এবং একাকী নির্জ্জনবাসী ও ভিক্ষালব্ধ বস্তুর দ্বারা পরিমিতাহারী হইয়া প্রাণ ধারণ করিবেন ॥৩০॥

## টীকা

তৎফলানি চ যোগ্যস্য জ্ঞানবৈরাগ্যভক্তিরূপস্য অর্থং মোক্ষং ন বিভ্রতি জ্ঞানাদ্যুৎপাদনদ্বারা মোক্ষং ন সাধয়ন্তি, প্রত্যুত অনর্থায় শিশ্নোদরপর্য্যবসায়িতয়া সংসারায় ভবেয়ুঃ, তথা অসতো হরিবিমুখস্য পূর্ত্তাদিকম্ ॥ ২৯ ॥ মুমুক্ষুর্গৃহে তিষ্ঠন্ উক্তরীত্যা কামাদিবিজয়েন নানানিয়মসাধ্যষড়্বর্গসংযমেন সাধিতৈর্জ্ঞানভক্ত্যাদিযোগৈর্মুক্তঃ স্যাৎ, যদি কুটুম্বাদিসঙ্গেন সর্ব্বসাধনমূলভূতমনোনিগ্রহো দুষ্করস্তর্হি গৃহাৎ পরিব্রজ্য ইদং কুর্য্যাদিত্যাহ—য ইতি ষড়্ভিঃ। যঃ চিত্তবিজয়ে যত্তঃ উদ্যুক্তঃ ভিক্ষয়া প্রাপ্তং মিতমন্নম্ অশনং যস্য সঃ দণ্ডাদিলিঙ্গযুক্ততয়া—"জ্ঞাননিষ্ঠো বিরক্তো বা মদ্ভক্তো বানপেক্ষকঃ। সলিঙ্গানাশ্রমাংস্ত্যক্ত্বা চরেদবিধিগোচরঃ" ইতি ভগবদাজ্ঞয়া আশ্রমলিঙ্গাদিপরিত্যাগেন বা ভাগবতো ভিক্ষুঃ স্যাৎ যতির্ভবতু ॥ ৩০ ॥ হে রাজন্! শুচৌ দেশে পবিত্রস্থানে আসনমাস্থায় ঋজ্বঙ্গঃ সমকায়-শিরোগ্রীবঃ সুখং যথা ভবত্যেবমাসীত ওমিত্যুচ্চারয়ন্নিতি শেষঃ। প্রাণাপানৌ সন্নিরুন্ধ্যাদিত্যন্বয়েণ সম্বন্ধঃ ॥ ৩১ ॥ পূরকাদিভিঃ প্রাণাপানৌ সন্নিরুন্ধ্যাৎ প্রাণায়ামং কুর্য্যাৎ ; তদবধিমাহ—যাবন্মনঃ কামান্

দেশে শুচৌ সমে রাজন্ ! সংস্থাপ্যাসনমাত্মনঃ ।
স্থিরং সুখং সমং তস্মিন্নাসীতর্জ্জ্বঙ্গ ওমিতি ॥ ৩১ ॥
প্রাণাপানৌ সংন্নিরুন্ধ্যাৎ পূরকুম্ভকরেচকৈঃ ।
যাবন্মনস্ত্যজেৎ কামান্ স্বনাসাগ্রনিরীক্ষণঃ ॥ ৩২ ॥
যতো যতো নিঃসরতি মনঃ কামহতং ভ্রমৎ ।
ততস্তত উপাহৃত্য হৃদি রুন্ধ্যাচ্ছনৈর্বুধঃ ॥ ৩৩ ॥
এবমভ্যস্যতশ্চিত্তং কালেনাল্পীয়সা যতেঃ ।
অনিশং তস্য নির্ব্বাণং যাত্যনিন্ধনবহ্নিবৎ ॥ ৩৪ ॥

**অন্বয়**

রাজন্ ! (হে রাজন্ !) [তিনি] শুচৌ সমে দেশে (পবিত্র ও সমতল স্থানে) আত্মনঃ আসনম্ সংস্থাপ্য (স্বীয় আসন স্থাপন করিয়া) ঋজ্বঙ্গঃ (ঋজু অঙ্গযুক্ত হইয়া অর্থাৎ শরীর, মস্তক ও গ্রীবা সরলভাবে রাখিয়া) স্থিরং সমং সুখং (স্থিরভাবে, সমভাবে ও যাহাতে কষ্ট না হয়, সেইরূপভাবে) তস্মিন্ আসীত (সেই আসনে উপবেশন করিবেন) ; [অনন্তর] ওমিতি [উচ্চারয়ন্] (ওঁকার অর্থাৎ প্রণব জপ করিতে করিতে) পূরকুম্ভক-রেচকৈঃ (পূরক, কুম্ভক ও রেচকের দ্বারা) প্রাণাপানৌ (প্রাণবায়ু ও অপানবায়ুকে) সন্নিরুন্ধ্যাৎ (সম্যক্‌রূপে নিবদ্ধ করিবেন) [এবং] মনঃ কামান্ যাবৎ ত্যজেৎ (মন কামনাসমূহকে যে পর্য্যন্ত পরিত্যাগ না করে), [তাবৎ] স্বনাসাগ্রনিরীক্ষণঃ (সেই পর্য্যন্ত স্বীয় নাসাগ্রে দৃষ্টি নিবদ্ধ করিয়া রাখিবেন) ॥ ৩১ ॥ ৩২ ॥

বুধঃ (ঐ জ্ঞানী সাধক) কামহতং ভ্রমৎ মনঃ (কামনায় জর্জ্জরিত ও অস্থির মন) যতঃ যতঃ (যে যে বিষয়ে) নিঃসরতি (ভ্রমণ করে), ততঃ ততঃ (সেই সেই বিষয় হইতে) [মনঃ] উপাহৃত্য (মনকে ফিরাইয়া আনিয়া) শনৈঃ হৃদি রুন্ধ্যাৎ (ধীরে ধীরে হৃদয়ে নিরুদ্ধ করিবেন) ॥ ৩৩ ॥

এবম্ (এইরূপে) অনিশম্ (নিরন্তর) অভ্যস্যতঃ তস্য যতেঃ চিত্তং (অভ্যাস করিলে ঐ যতির

**অনুবাদ**

হে রাজন্ ! তিনি পবিত্র ও সমতল স্থানে স্বীয় আসন স্থাপন করিয়া ঋজু অঙ্গযুক্ত হইয়া অর্থাৎ শরীর, মস্তক ও গ্রীবা সরলভাবে রাখিয়া স্থিরভাবে, সমভাবে ও যাহাতে কষ্ট না হয়, সেইরূপভাবে উপবেশন করিবেন ; অনন্তর তিনি প্রণব জপ করিতে করিতে পূরক, কুম্ভক ও রেচকের দ্বারা প্রাণবায়ু ও অপানবায়ুকে সম্যক্‌রূপে নিরুদ্ধ করিবেন এবং মন কামনাসমূহকে যে পর্য্যন্ত পরিত্যাগ না করে, সেই পর্য্যন্ত স্বীয় নাসাগ্রে দৃষ্টি নিবদ্ধ করিয়া রাখিবেন ॥৩১॥৩২॥

কামনায় জর্জ্জরিত ও অস্থির মন যে যে বিষয়ে ধাবিত হয়, জ্ঞানী সাধক সেই সেই বিষয় হইতে মনকে ফিরাইয়া আনিয়া ধীরে ধীরে হৃদয়ে নিরুদ্ধ করিবেন ॥ ৩৩ ॥

এইরূপে নিরন্তর অভ্যাস করিলেই সেই সাধকের চিত্ত অল্পকালের মধ্যেই কাষ্ঠবিহীন অগ্নির ন্যায় নির্ব্বাণ অর্থাৎ নিশ্চলতা প্রাপ্ত হইবে ॥ ৩৪ ॥

**টীকা**

ত্যজেদিতি ॥ ৩২ ॥ ভ্রমদনবস্থিতম্ যতো যতো যত্র যত্র বিষয়ে ॥ ৩৩ ॥ অনিশং নিরন্তরমেবম্ অভ্যস্যতস্তস্য যতেশ্চিত্তং নির্ব্বাণং নৈশ্চল্যম্ ॥ ৩৪ ॥ অনাবিদ্ধমক্ষুভিতম্, অতএব প্রশান্তা অখিলা

কামাদিভিরনাবিদ্ধং প্রশান্তাখিলবৃত্তি যৎ।
চিত্তং ব্রহ্মসুখস্পৃষ্টং নৈবোত্তিষ্ঠেত কর্হিচিৎ ॥ ৩৫ ॥
যঃ প্রব্রজ্য গৃহাৎ পূর্ব্বং ত্রিবর্গাবপনাৎ পুনঃ।
যদি সেবেত তান্ ভিক্ষুঃ স বৈ বান্তাশ্যপত্রপঃ ॥ ৩৬ ॥
যৈঃ স্বদেহঃ স্মৃতোঽনাত্মা মর্ত্ত্যো বিট্‌কৃমিভস্মবৎ।
ত এনমাত্মসাৎ কৃত্বা শ্লাঘয়ন্তি হ্যসত্তমাঃ ॥ ৩৭ ॥

**অন্বয়**

চিত্ত) অল্পীয়সা কালেন (অল্পকালের মধ্যেই) অনিন্ধনবহ্নিবৎ (কাষ্ঠবিহীন অগ্নির ন্যায়) নির্ব্বাণং যাতি (নির্ব্বাণ অর্থাৎ নিশ্চলতা প্রাপ্ত হইবে) ॥ ৩৭ ॥

যৎ চিত্তং (যে চিত্ত) কামাদিভিঃ অনাবিদ্ধং (কামাদির দ্বারা ক্ষুভিত হয় না), প্রশান্তাখিলবৃত্তি (অতএব যে চিত্তের সমস্ত বৃত্তি প্রশান্ত হইয়া যায়) ব্রহ্মসুখস্পৃষ্টং (এবং যে চিত্ত ব্রহ্মসুখসংস্পৃষ্ট অর্থাৎ ব্রহ্মানন্দ অনুভব করিয়া থাকে), [তৎ] (সেই চিত্ত) কর্হিচিৎ (কখনও) ন এব উত্তিষ্ঠেত (আর বিক্ষিপ্ত হয় না) ॥ ৩৫ ॥

যঃ (কোন ব্যক্তি) ত্রিবর্গাবপনাৎ গৃহাৎ (ধর্ম্ম, অর্থ ও কাম এই ত্রিবর্গের আশ্রয়স্বরূপ গৃহ হইতে) পূর্ব্বং প্রব্রজ্য (পূর্ব্বে প্রব্রজ্যা গ্রহণ করিয়া অর্থাৎ গৃহ পরিত্যাগ করতঃ সন্ন্যাস অবলম্বন করিয়া) পুনঃ যদি (পুনরায় যদি) তান্ সেবেত (সেই ধর্ম্ম, অর্থ ও কামের সেবা করে অর্থাৎ ধর্ম্মার্থকামাদিতে আসক্ত হয়), [তর্হি] সঃ ভিক্ষুঃ বৈ (তাহা হইলে সেই সন্ন্যাসী) বান্তাশী (বমিভোজী) অপত্রপঃ (ও নির্লজ্জ) ॥ ৩৬ ॥

যৈঃ (যে সকল ব্যক্তি) [পূর্ব্বে] স্বদেহঃ (নিজ দেহকে) অনাত্মা (আত্মা হইতে ভিন্ন), মর্ত্ত্যঃ (মরণশীল) বিট্‌কৃমিভস্মবৎ (এবং বিষ্ঠা, কৃমি ও ভস্মের সমান) স্মৃতঃ (চিন্তা করিয়া) [পুনঃ] এনম্ (পুনরায় এই দেহকে) আত্মসাৎ কৃত্বা (আত্মা মনে করিয়া) শ্লাঘয়ন্তি (দেহের প্রশংসা করিয়া থাকে), তে হি অসত্তমাঃ (তাহারা অতিশয় অসাধু) ॥ ৩৭ ॥

**অনুবাদ**

যে চিত্ত কামাদির দ্বারা ক্ষুভিত হয় না, অতএব যে চিত্তের সমস্ত বৃত্তি প্রশান্ত হইয়া যায় এবং যে চিত্ত ব্রহ্মানন্দ অনুভব করিয়া থাকে, সেই চিত্ত কখনও আর বিক্ষিপ্ত হয় না ॥৩৫॥

কোন ব্যক্তি যদি ধর্ম্ম, অর্থ ও কাম এই ত্রিবর্গের আশ্রয়স্বরূপ গৃহ হইতে পূর্ব্বে প্রব্রজ্যা গ্রহণ করিয়া অর্থাৎ গৃহ পরিত্যাগ করতঃ সন্ন্যাস অবলম্বন করিয়া পুনরায় সেই ধর্ম্মার্থকামাদিতে আসক্ত হয়, তাহা হইলে সেই সন্ন্যাসী বমিভোজী ও নির্লজ্জ ॥ ৩৬ ॥

যে সকল ব্যক্তি পূর্ব্বে নিজ দেহকে আত্মা হইতে ভিন্ন, মরণশীল এবং বিষ্ঠা, কৃমি ও ভস্মের সমান চিন্তা করিয়া পুনরায় ঐ দেহকে আত্মা মনে করিয়া দেহের প্রশংসা করিয়া থাকে, তাহারা অতিশয় অসাধু ॥ ৩৭ ॥

**টীকা**

বৃত্তয়ো যস্য তৎ ব্রহ্মণঃ চিন্তনীয়স্য ভগবতঃ সুখেন স্পৃষ্টং যৎ যর্হি ভবেৎ, তদা কর্হিচিদপি নোত্তিষ্ঠতি ॥ ৩৫ ॥ ব্রহ্মসুখস্পর্শাভাবে তু উত্তিষ্ঠতি বিষয়েষু যতেশ্চিত্তম্, অতঃ স নিন্দ্যো ভবতীত্যাহ—ত্রয়াণাং ধর্ম্মার্থকামানাং বর্গঃ আ সমন্তাদুপ্যতে যত্র, ততো গৃহাৎ প্রব্রজ্য যদি তান্ গৃহস্থোচিতান্ ধর্ম্মাদীন্

গৃহস্থস্য ক্রিয়াত্যাগো ব্রতত্যাগো বটোরপি।
তপস্বিনো গ্রামসেবা ভিক্ষোরিন্দ্রিয়লোলতা ॥ ৩৮ ॥
আশ্রমাপসদা হ্যেতে খল্বাশ্রমবিড়ম্বনাঃ।
দেবমায়াবিমূঢ়াংস্তানুপেক্ষেতানুকম্পয়া ॥ ৩৯ ॥
আত্মানঞ্চেদ্বিজানীয়াৎ পরং জ্ঞানধুতাশয়ঃ।
কিমিচ্ছন্ কস্য বা হেতোর্দেহং পুষ্ণাতি লম্পটঃ ॥ ৪০ ॥

**অন্বয়**

[ হে রাজন্! ] গৃহস্থস্য ক্রিয়াত্যাগঃ ( গৃহস্থ ব্যক্তির বর্ণাশ্রমোচিত কর্ম্মত্যাগ ), বটোঃ অপি ব্রতত্যাগঃ ( ব্রহ্মচারীর ব্রতত্যাগ ), তপস্বিনঃ গ্রামসেবা ( বানপ্রস্থ মুনির গ্রামবাস ) ভিক্ষোঃ ইন্দ্রিয়লোলতা ( এবং ভিক্ষুর অর্থাৎ সন্ন্যাসীর ইন্দ্রিয়চাপল্য ), এতে হি খলু ( এই সকল স্বধর্ম্মত্যাগিগণই ) আশ্রমাপসদাঃ ( আশ্রমিগণের অধম ) আশ্রমবিড়ম্বনাঃ ( ও আশ্রমের বিড়ম্বনা ); [ ধীর ব্যক্তি ] দেবমায়াবিমূঢ়ান্ তান্ ( ভগবন্মায়ায় মোহিত ঐ সকল স্বধর্ম্মত্যাগীকে ) অনুকম্পয়া উপেক্ষেত ( কৃপা করিয়া উপেক্ষা করিবেন ) ॥ ৩৮ ॥ ৩৯ ॥

জ্ঞানধুতাশয়ঃ ( জ্ঞানের দ্বারা যাঁহার বাসনা নিরস্ত হয়, তিনি ) আত্মানং চেৎ ( আত্মাকে যদি ) পরং বিজানীয়াৎ ( দেহ হইতে পৃথক্ বলিয়া জানিতে পারেন ), [ তর্হি সঃ ] ( তাহা হইলে তিনি ) কিম্ ইচ্ছন্ ( কি অভিলাষ করিয়া ) কস্য হেতোঃ বা ( এবং কি কারণেই বা ) লম্পটঃ ( বিষয়লোলুপ হইয়া ) দেহং পুষ্ণাতি ( দেহ পোষণ করিবেন ? ) ॥ ৪০ ॥

**অনুবাদ**

হে রাজন্! গৃহস্থ ব্যক্তির বর্ণাশ্রমোচিত কর্ম্মত্যাগ, ব্রহ্মচারীর ব্রতত্যাগ, বানপ্রস্থ মুনির গ্রামবাস এবং ভিক্ষুর অর্থাৎ সন্ন্যাসীর ইন্দ্রিয়চাপল্য, এই সকল স্বধর্ম্মত্যাগিগণই আশ্রমিগণের অধম ও আশ্রমের বিড়ম্বনা; ধীর ব্যক্তি ভগবন্মায়ায় মোহিত ঐ সকল স্বধর্ম্মত্যাগীকে কৃপা করিয়া উপেক্ষা করিবেন ॥ ৩৮ ॥ ৩৯ ॥

জ্ঞানের দ্বারা যাঁহার বাসনাসমূহ নিরস্ত হয়, তিনি আত্মাকে যদি দেহ হইতে পৃথক্ বলিয়া জানিতে পারেন, তাহা হইলে তিনি কি অভিলাষে কি কারণেই বা বিষয়লোলুপ হইয়া দেহ পোষণ করিবেন ? ॥ ৪০ ॥

**টীকা**

পুনঃ সেবেত, স বান্তাশী ছর্দ্দিতভোজী অপত্রপো নির্লজ্জশ্চ ভবতি ॥ ৩৬ ॥ আত্মবিদোঽপি অনাত্মানং দেহং যে শ্লাঘয়ন্তি, তে নিন্দ্যা এবেত্যাহ—যৈরি ত। যৈঃ স্বদেহঃ অনাত্মা আত্মভিন্নঃ মর্ত্ত্যো মরণধর্ম্মা কৃমিবিট্ভস্মসাৎ চ স্মৃতঃ চিন্তিতঃ পুনরেনমাত্মসাৎ কৃত্বা শ্লাঘয়ন্তি, তে অসত্তমাঃ ॥ ৩৭ ॥ যতিমুপলক্ষীকৃত্য অন্যানপি স্বধর্ম্মত্যাগিনঃ তৎতদ্ধর্ম্মদৃঢ়ীকরণার্থং নিন্দতি—গৃহস্থস্যেতি দ্বাভ্যাম্ ॥ ৩৮ ॥ অনুকম্পয়া উপেক্ষেত, ন তু দুরুক্ত্যা পীড়য়েৎ ॥ ৩৯ ॥ "আত্মানঞ্চেদ্বিজানীয়াদয়মস্মীতি পুরুষঃ। কিমিচ্ছন্ কস্য কামায় শরীরমনু সংজ্বরেৎ" ইতি শ্রুত্যর্থমুপবৃংহয়ন্ জাতে আত্মজ্ঞানে অপি দেহাসক্তং নিন্দতি আত্মানমিতি। পরং দেহাদন্যম্ ॥ ৪০ ॥ "আত্মানং রথিনং বিদ্ধি শরীরং রথমেব চ" ইত্যাদি শ্রুত্যর্থমুপবৃংহয়ন্ শ্রীগুরুপ্রসাদলব্ধজ্ঞানভক্তিভ্যাং সুদৃঢ়দেহাদিসম্পন্নো মুক্তো ভবেদিতি উপদিশতি—আহুরিতি পঞ্চভিঃ।

আহুঃ শরীরং রথমিন্দ্রিয়াণি হয়ানভীষূন্ মন ইন্দ্রিয়েশম্।
বর্ত্মানি মাত্রা ধিষণাঞ্চ সূতং সত্ত্বং বৃহদ্বন্ধুরমীশসৃষ্টম্ ॥ ৪১ ॥
অক্ষং দশপ্রাণমধর্ম্মধর্ম্মৌ চক্রেঽভিমানং রথিনঞ্চ জীবম্।
ধনুর্হি তস্য প্রণবং পঠন্তি শরন্তু জীবং পরমেব লক্ষ্যম্ ॥ ৪২ ॥
রাগো দ্বেষশ্চ লোভশ্চ শোকমোহৌ ভয়ং মদঃ।
মানোঽবমানোঽসূয়া চ মায়া হিংসা চ মৎসরঃ ॥ ৪৩ ॥

**অন্বয়**

[ পণ্ডিতগণ ] শরীরং রথম্ ( শরীরকে রথ ), ইন্দ্রিয়াণি হয়ান্ ( ইন্দ্রিয়সমূহকে অশ্ব ), ইন্দ্রিয়েশং মনঃ অভীষূন্ ( ইন্দ্রিয়াধিপতি মনকে রশ্মি ), মাত্রাঃ বর্ত্মানি ( শব্দাদি বিষয়সমূহকে গন্তব্য দেশ ), ধিষণাং সূতম্ ( বুদ্ধিকে সারথি ) সত্ত্বম্ চ ঈশসৃষ্টং বৃহৎ বন্ধুরম্ ( এবং চিত্তকে ভগবৎসৃষ্ট পূর্ণ বন্ধন ) আহুঃ ( বলিয়া থাকেন ) ॥ ৪১ ॥

দশপ্রাণম্ অক্ষম্ ( সেইরূপ প্রাণ, অপান, সমান, উদান, ব্যান, নাগ, কূর্ম্ম, কৃকর, দেবদত্ত ও ধনঞ্জয় এই দশবিধ প্রাণকে ঐ দেহরথের অক্ষ অর্থাৎ চক্রের মধ্যমণ্ডল ), অধর্ম্মধর্ম্মৌ চক্রে ( ধর্ম্ম ও অধর্ম্মকে তাহার চক্র ), অভিমানং জীবং রথিনং চ ( দেহাদ্যভিমানী সাধক জীবকে রথী ), প্রণবং তস্য হি ধনুঃ ( প্রণবকে ঐ রথীর ধনুঃ ), জীবং তু শরং ( সিদ্ধাবস্থা প্রাপ্ত জীবকে শর ) পরম্ এব লক্ষ্যং ( এবং পরমপুরুষকেই লক্ষ্য ) পঠন্তি ( বলিয়াছেন ) ॥ ৪২ ॥

রাগঃ, দ্বেষঃ চ, লোভঃ চ, শোকমোহৌ, ভয়ং, মদঃ, মানঃ, অবমানঃ, অসূয়া চ, মায়া ( প্রবঞ্চনা ), হিংসা, মৎসরঃ ( মাৎসর্য্য ), রজঃ ( অভিনিবেশ ), প্রমাদঃ ( অনবধানতা ), ক্ষুৎ (ক্ষুধা), নিদ্রা চ ( ও নিদ্রা ) এবমাদয়ঃ ( এবং এইরূপ অন্যান্য বৃত্তিসমূহ ) [ জীবস্য ] শত্রবঃ ( জীবের শত্রু ); [ এই সকল ] কচিৎ

**অনুবাদ**

পণ্ডিতগণ এই শরীরকে রথ, ইন্দ্রিয়সমূহকে অশ্ব, ইন্দ্রিয়সমূহের অধিপতি মনকে রশ্মি, শব্দাদি বিষয়সমূহকে গন্তব্য দেশ, বুদ্ধিকে সারথি এবং চিত্তকে ভগবৎসৃষ্ট পূর্ণ বন্ধন বলিয়া বর্ণনা করিয়া থাকেন ॥ ৪১ ॥

সেই পণ্ডিতগণ প্রাণ, অপান, সমান, উদান, ব্যান, নাগ, কূর্ম্ম, কৃকর, দেবদত্ত ও ধনঞ্জয় এই দশবিধ প্রাণকে ঐ দেহরথের অক্ষ অর্থাৎ চক্রের মধ্যমণ্ডল, ধর্ম্ম ও অধর্ম্মকে তাহার চক্র,

**টীকা**

শরীরং রথমিন্দ্রিয়াণি হয়ান্, ইন্দ্রিয়েশং মনোঽভীষূন্ রশ্মীন্, মাত্রাঃ শব্দাদিবিষয়ান্ বর্ত্মানি উল্লঙ্ঘনীয়ান্ দেশান্, ধিষণাং বুদ্ধিং সূতং, সত্ত্বং চিত্তং ঈশেন জীবকর্ম্মানুসারিণা সৃষ্টং বৃহদ্ বন্ধুরং পূর্ণং বন্ধনমাহুঃ ॥ ৪১ ॥ প্রাণাপানব্যানোদানসমাননাগকূর্ম্মকৃকরদেবদত্তধনঞ্জয়াভিধং দশপ্রাণমক্ষং, ধর্ম্মাধর্ম্মৌ চক্রে, অভিতো দেহাদৌ মানো যস্য তং সাধনাবস্থাবন্তং জীবং রথিনং, প্রণবং ভগবন্মন্ত্রং ধনুঃ প্রাপকং, জীবং বিমুক্তাভিমানং সিদ্ধাবস্থাবন্তং শরং গন্তারং, পরং পুরুষোত্তমং লক্ষ্যং গম্যং পঠন্তি প্রণবাদিভগবন্মন্ত্রজপভাবিতো জীবো ভগবন্তং প্রাপ্নোতীতি ফলিতোঽর্থঃ ॥ ৪২ ॥ শত্রূনাহ—রাগ ইতি দ্বাভ্যাম্ ॥ ৪৩ ॥ রজোঽভিনিবেশঃ, সত্ত্বপ্রকৃতয়োঽপি বহুপুণ্যকর্ম্মপ্রবৃত্তিকারিণ্যো হি সাধনাবস্থায়াং হিতা অপি ধ্যাননিষ্ঠস্য শত্রব এব ; অত আহ—সত্ত্বপ্রকৃতয়ঃ কচিদিতি ॥ ৪৪ ॥ আত্মবশঃ স্বায়ত্তঃ উপকল্প ইন্দ্রিয়াদিনামকাশ্বাদিপরিকরো যস্য

রজঃ প্রমাদঃ ক্ষুন্নিদ্রা শত্রবস্ত্বেবমাদয়ঃ।
রজস্তমঃপ্রকৃতয়ঃ সত্ত্বপ্রকৃতয়ঃ কচিৎ ॥ ৪৪ ॥
যাবন্নৃকায়-রথমাত্মবশোপকল্পং ধত্তে গরিষ্ঠচরণার্চ্চনয়া নিশাতম্।
জ্ঞানাসিমচ্যুতবলো দধদস্তশত্রুঃ স্বানন্দতুষ্ট উপশান্ত ইদং বিজহ্যাৎ ॥ ৪৫ ॥
নোচেৎ প্রমত্তমসদিন্দ্রিয়বাজিসূতা নীত্বোৎপথং বিষয়দস্যুষু নিঃক্ষিপন্তি।
তে দস্যবঃ সহয়সূতমমুং তমোঽন্ধে সংসারকূপ উরুমৃত্যুভয়ে ক্ষিপন্তি ॥ ৪৬ ॥

**অন্বয়**

(কোথাও) রজস্তমঃপ্রকৃতয়ঃ [ভবন্তি] (রজঃ ও তমোগুণস্বভাব হয়), [কচিৎ বা] (কোথাও) সত্ত্বপ্রকৃতয়ঃ [ভবন্তি] (সত্ত্বগুণস্বভাব হইয়া থাকে) ॥ ৪৩ ॥ ৪৪ ॥

[জীব] আত্মবশোপকল্পং নৃকায়রথং (ইন্দ্রিয়াদিরূপ অশ্ব প্রভৃতিকে স্ববশে রাখিয়া মনুষ্যদেহরূপ রথকে) যাবৎ ধত্তে (যে পর্য্যন্ত ধারণ করেন), [তাবৎ এব] (সেই পর্য্যন্তই) গরিষ্ঠচরণার্চ্চনয়া নিশাতং (শ্রীগুরুর চরণসেবার দ্বারা শাণিত) জ্ঞানাসিম্ দধৎ (জ্ঞানরূপ খড়্গ ধারণ করতঃ) অচ্যুতবলঃ (ভগবানের একান্তভক্ত), অস্তশত্রুঃ (রাগদ্বেষাদি শত্রুজয়ী), উপশান্তঃ (উদ্বেগশূন্য) স্বানন্দতুষ্টঃ (ও ভগবদ্ধ্যানানন্দে পরিতুষ্ট হইয়া) ইদং বিজহ্যাৎ (এই সংসার পরিত্যাগ করিতে পারেন অর্থাৎ মুক্ত হইতে পারেন) ॥ ৪৫ ॥

**অনুবাদ**

দেহাত্মভিমানী সাধক জীবকে রথী, প্রণবকে ঐ রথীর ধনুঃ, সিদ্ধাবস্থাপ্রাপ্ত জীবকে শর এবং পরমপুরুষকেই লক্ষ্য বলিয়া নির্দ্দেশ করিয়াছেন ॥ ৪২ ॥

রাগ, দ্বেষ, লোভ, শোক, মোহ, ভয়, মদ, মান, অপমান, অসূয়া, প্রবঞ্চনা, হিংসা, মাৎসর্য্য, অভিনিবেশ, অনবধানতা, ক্ষুধা, তৃষ্ণা ও নিদ্রা এবং এইরূপ অন্যান্য বৃত্তিসমূহ জীবের শত্রু; এই সকল কোথাও রজঃ ও তমোগুণস্বভাব হয়, কোথাও বা সত্ত্বগুণস্বভাব হইয়া থাকে। সত্ত্বগুণস্বভাব ঐ রাগদ্বেষাদি বহু পুণ্য কর্ম্মের প্রবৃত্তির জনক হইলেও ধ্যাননিষ্ঠ জীবের পক্ষে শত্রুই হইয়া থাকে ॥ ৪৩ ॥ ৪৪ ॥

জীব যে পর্য্যন্ত ইন্দ্রিয়াদিরূপ অশ্ব প্রভৃতিকে স্বীয় বশে রাখিয়া মনুষ্যদেহরূপ রথ ধারণ করেন, সেই পর্য্যন্তই জীব শ্রীগুরুর চরণসেবার দ্বারা শাণিত জ্ঞানরূপ খড়্গ ধারণ করতঃ ভগবানের একান্তভক্ত, রাগদ্বেষাদি শত্রুজয়ী, উদ্বেগশূন্য ও ভগবদ্ধ্যানানন্দে পরিতুষ্ট হইয়া এই সংসার পরিত্যাগ করিতে পারেন অর্থাৎ মনুষ্যদেহ লাভ করিয়া ইন্দ্রিয়সমূহকে বশীভূত করিয়া রাখিলে মনুষ্যের গুরুসেবার ফলে জ্ঞান বৃদ্ধি হয় এবং ক্রমে ক্রমে মনুষ্য রাগদ্বেষাদি শূন্য, ভগবানের একান্তভক্ত ও ভগবদ্ধ্যানে সন্তুষ্ট হইয়া মুক্তিলাভের অধিকারী হন ॥ ৪৫ ॥

**টীকা**

তথাভূতং নৃকায়রথং যাবৎ ধত্তে, তাবদেব গরিষ্ঠস্য গুরোশ্চরণসেবয়া নিশাতং জ্ঞানখড়্গং দধৎ অচ্যুতবলঃ ভগবদনন্যভক্তঃ জিতরাগাদিঃ সন্ স্বানন্দতুষ্টঃ ভগবদ্ধ্যানানন্দেন তুষ্ট ইদং সংসারং বিজহ্যাৎ মুক্তো ভবেদিত্যর্থঃ ॥ ৪৫ ॥ গুরুচরণসেবালব্ধজ্ঞানভক্ত্যভাবে সংসারনিবৃত্তির্ন স্যাদিত্যাহ—নোচেদিতি। অসন্তো ভগবজ্জ্ঞানভক্ত্যনুপযুক্তাঃ যে ইন্দ্রিয়বাজিনঃ সূতশ্চ, তে উৎপথং প্রবৃত্তিমার্গং নীত্বা বিষয়দস্যুষু

প্রবৃত্তঞ্চ নিবৃত্তঞ্চ দ্বিবিধং কর্ম্ম বৈদিকম্।
আবর্ত্ততে প্রবৃত্তেন নিবৃত্তেনাশ্নুতেঽমৃতম্ ॥ ৪৭ ॥
হিংস্রং দ্রব্যময়ং কাম্যমগ্নিহোত্রাদ্যশান্তিদম্।
দর্শশ্চ পূর্ণমাসশ্চ চাতুর্ম্মাস্যং পশুঃ সুতঃ ॥ ৪৮ ॥

**অন্বয়**

নোচেৎ (শ্রীগুরুর চরণসেবালব্ধ জ্ঞান ও ভগবদ্ভক্তির অভাবে) অসদিন্দ্রিয়বাজিসূতাঃ (বহির্ম্মুখ এই ইন্দ্রিয়রূপ অশ্বগণ ও বুদ্ধিরূপ সারথি) প্রমত্তম্ (প্রমত্ত রথীকে) উৎপথং নীত্বা (প্রবৃত্তিমার্গে আনয়ন করিয়া) বিষয়দস্যুষু নিঃক্ষিপন্তি (বিষয়রূপ দস্যুগণের মধ্যে নিক্ষেপ করে)। [অনন্তর] তে দস্যবঃ (সেই বিষয়রূপ দস্যুগণ) সহযসূতম্ অমুম্ (অশ্ব ও সারথির সহিত ঐ রথীকে) উরুমৃত্যুভয়ে (অত্যধিক মৃত্যুভয়যুক্ত) তমোঽন্ধে সংসারকূপে (অজ্ঞানান্ধকারময় সংসারকূপে) ক্ষিপন্তি (নিক্ষেপ করিয়া থাকে) ॥ ৪৬ ॥

[হে মহারাজ।] প্রবৃত্তং চ নিবৃত্তং চ দ্বিবিধং বৈদিকং কর্ম্ম (প্রবৃত্ত ও নিবৃত্তভেদে বৈদিক কর্ম্ম দ্বিবিধ); [মনুষ্য] প্রবৃত্তেন [কর্ম্মেণ] আবর্ত্ততে (প্রবৃত্তকর্ম্মের দ্বারা সংসারে পুনরাবর্ত্তন করে) নিবৃত্তেন [কর্ম্মেণ] অমৃতম্ অশ্নুতে (এবং নিবৃত্তকর্ম্মের দ্বারা মোক্ষ লাভ করিয়া থাকে) ॥ ৪৭ ॥

দ্রব্যময়ং (দ্রব্যবহুল) অশান্তিদং (ও অতিশয় আসক্তিযুক্ত) কাম্যং (কাম্যকর্ম্ম) হিংস্রং (শ্যেনযাগাদি), অগ্নিহোত্রাদি (অগ্নিহোত্র প্রভৃতি অর্থাৎ অগ্নিহোত্র), দর্শঃ চ (দর্শ), পূর্ণমাসঃ চ (পূর্ণমাস), চাতুর্ম্মাস্যং (চাতুর্ম্মাস্য), পশুঃ (পশুযাগ), সুতঃ (সোমযাগ), হুতং প্রহুতম্ এব চ

**অনুবাদ**

তাহা না হইলে অর্থাৎ শ্রীগুরুর চরণসেবালব্ধ জ্ঞান ও ভগবদ্ভক্তির অভাব হইলে বহির্ম্মুখ ইন্দ্রিয়রূপ অশ্বগণ ও বুদ্ধিরূপ সারথী প্রমত্ত রথীকে প্রবৃত্তিমার্গে লইয়া গিয়া বিষয়রূপ দস্যুগণের মধ্যে নিক্ষেপ করে। অনন্তর সেই বিষয়রূপ দস্যুগণ অশ্ব ও সারথির সহিত ঐ রথীকে অর্থাৎ জীবকে অত্যধিক মৃত্যুভয়যুক্ত অজ্ঞানান্ধকারময় সংসারকূপে নিক্ষেপ করিয়া থাকে ॥৪৬॥

হে মহারাজ! প্রবৃত্ত ও নিবৃত্তভেদে বৈদিক কর্ম্ম দ্বিবিধ; মনুষ্য প্রবৃত্তকর্ম্মের দ্বারা সংসারে পুনরাবর্ত্তন করে এবং নিবৃত্তকর্ম্মের দ্বারা মোক্ষ লাভ করিয়া থাকে ॥ ৪৭ ॥

হিংসাবহুল শ্যেনযাগাদি এবং অগ্নিহোত্র প্রভৃতি অর্থাৎ অগ্নিহোত্র, দর্শ, পূর্ণমাস, চাতুর্ম্মাস্য, পশুযাগ, সোমযাগ এবং বৈশ্বদেব ও বলিহরণ এই সকল প্রবৃত্তনামক ইষ্ট কর্ম্ম;

**টীকা**

নিঃক্ষিপন্তি, তে দস্যবস্তু অমুং রথিনম্ উরু মৃত্যুভয়ং যত্র তস্মিন্ তমোঽন্ধে তমসা ব্যাপ্তে সংসারকূপে ক্ষিপন্তি ॥ ৪৬ ॥ এবং ভগবজ্জ্ঞানভক্তিসম্পন্নো মুক্তো ভবেৎ, তদসম্পন্নঃ সংসারং প্রাপ্নোতীত্যুক্তম্। অথ প্রবৃত্তকর্ম্মনিষ্ঠতয়া তস্যৈব ভগবজ্জ্ঞানভক্তিহীনস্য ধূমমার্গেণ আবৃত্ত্যা সংসারং নিবৃত্তকর্ম্মনিষ্ঠতয়া তস্যৈব ভগবজ্জ্ঞানভক্তিসম্পন্নস্য অর্চ্চিরাদিমার্গেণ মুক্তিং চাহ—প্রবৃত্তমিতি দশভিঃ। অমৃতম্ মোক্ষম্ ॥ ৪৭ ॥ প্রবৃত্তং কর্ম্ম আহ—হিংস্রমিতি দ্বাভ্যাম্। হিংস্রং শ্যেনাদিকর্ম্ম, পশুশব্দঃ পশুযাগপরঃ, সুতঃ সোমযাগঃ ॥ ৪৮ ॥ হুতং বৈশ্বদেবম্, প্রহুতং বলিহরণমিতীদৈব, পূর্ত্তঞ্চ সুরালয়াদি, তত্রাজীব্যং

এতদিষ্টং প্রবৃত্তাখ্যং হুতং প্রহুতমেব চ।
পূর্ত্তং সুরালয়ারামকূপাজীব্যাদিলক্ষণম্ ॥ ৪৯ ॥
দ্রব্যসূক্ষ্মবিপাকশ্চ ধূমো রাত্রিরপক্ষয়ঃ।
অয়নং দক্ষিণং সোমো দর্শ ওষধিবীরুধঃ ॥ ৫০ ॥

**অন্বয়**

(এবং বৈশ্বদেব ও বলিহরণ) এতৎ প্রবৃত্তাখ্যম্ ইষ্টম্ (এই সকল প্রবৃত্তনামক ইষ্ট কর্ম্ম); সুরালয়ারামকূপাজীব্যাদিলক্ষণং পূর্ত্তং [ভবতি] (আর দেবালয়, উপবন, কূপ, জলচ্ছত্র ও অন্নচ্ছত্র নির্ম্মাণ—এই সকল প্রবৃত্তনামক পূর্ত্ত কর্ম্ম) ॥ ৪৮ ॥ ৪৯ ॥

[প্রবৃত্তকর্ম্মের ফলে ধূমমার্গে গমনাগমনের দ্বারা কিরূপে পুনঃ পুনঃ জন্মমরণরূপ সংসার হয়, তাহাই দেখাইতেছেন] ক্ষেশ! (হে ভূপতে!) দ্রব্যসূক্ষ্মবিপাকঃ (যজ্ঞে যে চরুপুরোডাশাদি দ্রব্য আহুতি প্রদান করা হয়, মৃত্যুর পরে জীব ঐ সকল দ্রব্যের সূক্ষ্ম পরিণামে আবৃত হইয়া থাকে অর্থাৎ ঐ ভূতসূক্ষ্মাত্মক দেহ আশ্রয় করে), [অনন্তর যথাক্রমে] ধূমঃ (ধূমাভিমানিনী), রাত্রিঃ (রাত্র্যভিমানিনী), অপক্ষয়ঃ (কৃষ্ণপক্ষাভিমানিনী) দক্ষিণম্ অয়নং চ (ও দক্ষিণায়নাভিমানিনী দেবতাদিগের আশ্রিত হইয়া) [তাহাদিগকর্ত্তৃক] সোমঃ (চন্দ্রলোকে নীত হয়); [তথায় ভোগের অবসান হইলে] দর্শঃ (অমাবস্যায় চন্দ্রের অদৃশ্য হওয়ার ন্যায় অদৃশ্য হয়); [অনন্তর

**অনুবাদ**

এই সকল কর্ম্ম দ্রব্যবহুল, অশান্তিপ্রদ অর্থাৎ অতিশয় আসক্তিযুক্ত ও কাম্য। আর দেবালয়, উপবন, কূপ, জলচ্ছত্র ও অন্নচ্ছত্র নির্ম্মাণ—এই সকল প্রবৃত্তনামক পূর্ত্ত কর্ম্ম ॥ ৮ ॥ ৪৯ ॥

[প্রবৃত্তকর্ম্মের ফলে ধূমাদিমার্গে গমনাগমনের দ্বারা জীবের কিরূপে জন্মমরণপ্রবাহ-রূপ সংসার হয়, তাহাই দেখাইতেছেন]—হে ভূপতে! যজ্ঞে যে চরুপুরোডাশাদি দ্রব্য আহুতি প্রদান করা হয়, মৃত্যুর পরে জীব ঐ সকল দ্রব্যের সূক্ষ্ম পরিণামে আবৃত হইয়া থাকে অর্থাৎ ঐ ভূতসূক্ষ্মাত্মক দেহ আশ্রয় করে; অনন্তর যথাক্রমে ধূমাভিমানিনী, রাত্র্যভিমানিনী, কৃষ্ণ-পক্ষাভিমানিনী ও দক্ষিণায়নাভিমানিনী দেবতাদিগের আশ্রিত হইয়া অর্থাৎ সান্নিধ্য লাভ করিয়া তাহাদিগকর্ত্তৃক চন্দ্রলোকে নীত হয় এবং তথায় ভোগের অবসান হইলে অমাবস্যায় চন্দ্রের অদৃশ্য হওয়ার ন্যায় অদৃশ্য হয়; অনন্তর বৃষ্টিকে অবলম্বন করিয়া জীব ওষধি ও

**টীকা**

জলান্নদানাদি, এতৎ প্রবৃত্তাখ্যম্ ভবতি ॥ ৪৯ ॥ প্রবৃত্তকর্ম্মফলং জন্মমরণলক্ষণং সংসারং ধূমমার্গ-রোহাবরোহাভ্যাং দর্শয়তি—দ্রব্যেত্যাদি দ্বাভ্যাম্। দ্রব্যস্য চরুপুরোডাশাদেঃ সূক্ষ্মো বিপাকঃ পরিণামো দেবাদিদেহারম্ভকো ভূতসূক্ষ্মাত্মকত্বেন তদাবৃতো জীবো লক্ষ্যতে; ধূমাদিশব্দৈঃ তত্তদভিমানিন্যো দেবতাঃ বোধ্যাঃ; অপক্ষয়ঃ কৃষ্ণপক্ষঃ, সোমঃ সোমলোকঃ, ভূতসূক্ষ্মাবৃতো জীবঃ ধূমাদ্যাতিবাহিক-দেবতাভিঃ সোমলোকং নীতো ভোগান্ ভুঙ্‌ক্তে; সঃ পুনঃ ভোগাবসানে যথেহ দেহং প্রাপ্নোতি, তথা অবরোহপ্রকারং সূচয়তি—দর্শ ইতি। দর্শে চন্দ্রো যথা অদৃশ্যো ভবতি, তথা অদৃশ্যঃ বিলীনদেবদেহ ইত্যর্থঃ। উপমাদীনাং লোপাদত্র লুপ্তোপমালঙ্কারঃ। ততো মেঘাদিদ্বারা ওষধিবীরুধঃ ওষধ্যাদ্যাশ্লিষ্টো ভবতি ॥ ৫০ ॥ ততোঽন্নং ভবতি অন্নসংশ্লিষ্টো ভবতি, ততো রেতো ভবতি অন্নে পিতৃভুক্তে তদ্বীর্য্য-

অন্নং রেত ইতি ক্ষ্মেশ ! পিতৃযানং পুনর্ভবঃ ।
একৈকশ্যেনানুপূর্ব্ব্যা ভূত্বা ভূত্বেহ জায়তে ॥ ৫১ ॥
নিষেকাদিশ্মশানান্তৈঃ সংস্কারৈঃ সংস্কৃতো দ্বিজঃ ।
ইন্দ্রিয়েষু ক্রিয়াযজ্ঞান্ জ্ঞানদীপেষু জুহ্বতি ॥ ৫২ ॥

**অন্বয়**

বৃষ্টিকে অবলম্বন করিয়া] ওষধিবীরুধঃ (ওষধি ও লতাদিকে আশ্রয় করে); [ততঃ] অন্নং (তৎপরে অন্ন) [ততঃ] রেতঃ (এবং অন্ন ভুক্ত হইলে রেত অর্থাৎ শুক্রকে আশ্রয় করে), একৈকশ্যেন আনুপূর্ব্ব্যা (এইরূপে এক একটি করিয়া আনুপূর্ব্বিক ক্রমানুসারে) ভূত্বা ভূত্বা (সেই সেই আশ্রয় প্রাপ্ত হইয়া) [জীব] ইহ জায়তে (মাতৃযোনিতে জন্মগ্রহণ করিয়া থাকে)। ইতি পিতৃযানং পুনর্ভবঃ (এই পিতৃযান অর্থাৎ ধূমাদিমার্গ জন্মমরণপ্রবাহরূপ সংসারের হেতু) ॥ ৫০ ॥ ৫১ ॥

[জীব] নিষেকাদিশ্মশানান্তৈঃ সংস্কারৈঃ (গর্ভাধানাদি শ্মশানান্ত সংস্কারসমূহের দ্বারা) সংস্কৃতঃ (সংস্কৃত হইয়া) দ্বিজঃ [ভবতি] (দ্বিজ হন অর্থাৎ কর্ম্মাধিকারী হন এবং ঐরূপ গতি প্রাপ্ত হইয়া জন্মগ্রহণ করেন)। [যাঁহারা নিবৃত্তকর্ম্মনিষ্ঠ, তাঁহারা দেবযানে অর্থাৎ অর্চ্চিরাদিমার্গে গমন করিয়া পরব্রহ্মভাবপ্রাপ্তিরূপ মোক্ষ প্রাপ্ত হইয়া থাকেন; এক্ষণে ইহাই বলিতে গিয়া তাহাদের স্থূলদেহত্যাগকালে যাহা কর্ত্তব্য, তাহা বলিতেছেন—নিবৃত্তমার্গাবলম্বী ব্যক্তি] ক্রিয়াযজ্ঞান্ (ভগবদারাধনাত্মক নিবৃত্তকর্ম্মরূপ যজ্ঞসমূহকে) জ্ঞানদীপেষু ইন্দ্রিয়েষু (আত্মপ্রকাশিত ইন্দ্রিয়সমূহে) জুহ্বতি (আহুতি দিবেন অর্থাৎ ইন্দ্রিয়ায়ত্ত বলিয়া ভাবনা করিবেন)। [এইরূপে ক্রমে] ইন্দ্রিয়াণি

**অনুবাদ**

লতাদিকে আশ্রয় করে; তৎপরে জীব অন্নকে ও অন্ন ভুক্ত হইলে শুক্রকে আশ্রয় করে; এইরূপে এক একটি করিয়া আনুপূর্ব্বিক ক্রমানুসারে উক্ত আশ্রয়সমূহ প্রাপ্ত হইয়া জীব মাতৃযোনিতে জন্মগ্রহণ করিয়া থাকে। এই পিতৃযান অর্থাৎ ধূমাদিমার্গ জন্মমরণপ্রবাহরূপ সংসারের কারণ ॥ ৫০ ॥ ৫১ ॥

জীব গর্ভাধানাদি শ্মশানান্ত সংস্কারসমূহের দ্বারা সংস্কৃত হইয়া দ্বিজ হন অর্থাৎ কর্ম্মাধিকারী হন ও ঐরূপ গতি প্রাপ্ত হইয়া জন্মগ্রহণ করেন। [যাঁহারা নিবৃত্তকর্ম্মনিষ্ঠ, তাঁহারা দেবযানে অর্থাৎ অর্চ্চিরাদিমার্গে গমন করিয়া পরব্রহ্মভাবপ্রাপ্তিরূপ মোক্ষ প্রাপ্ত হইয়া থাকেন; এক্ষণে ইহাই বলিতে গিয়া তাঁহাদের স্থূলদেহত্যাগকালে যাহা কর্ত্তব্য, তাহা

**টীকা**

সংশ্লিষ্টো ভবতি, এবমেকৈকশ্যৈব প্রত্যেকং ক্রমেণানুপূর্ব্বং ভূত্বা ভূত্বা তৎতৎসংশ্লেষং প্রাপ্য ইহ মাতৃযোনৌ জায়তে। হে ক্ষ্মেশ! ইতি পিতৃযানং পুনর্ভবোপলক্ষিতজন্মমরণপ্রবাহলক্ষণসংসারহেতুরিত্যর্থঃ ॥ ৫১ ॥ তদধিকারিণমাহ—নিষেকাদীত্যর্দ্ধেন। অথ নিবৃত্তকর্ম্মনিষ্ঠা দেবযানেন পরব্রহ্মভাবাপত্তিলক্ষণং মোক্ষং প্রাপ্নুবন্তীতি বক্তুং তেষাং স্থূলদেহত্যাগবেলায়াং যৎ কৃত্যং তদাহ—ইন্দ্রিয়েষ্বিতি দ্বাভ্যাম্। জ্ঞানেন জীবেন দীপ্যন্তে ইতি তথা আত্মপ্রকাশিতেষু ইত্যর্থঃ, ক্রিয়াযজ্ঞান্ ক্রিয়া মুমুক্ষুযোগ্যং প্রত্যহমনুষ্ঠেয়ং নিবৃত্তং কর্ম্ম, তদ্রূপান্ যজ্ঞান্ ভগবদারাধনাত্মকান্ জুহ্বতি ইন্দ্রিয়ায়ত্তান্ ভাবয়ন্তি ॥ ৫২ ॥ ইন্দ্রিয়াণি

ইন্দ্রিয়াণি মনস্যূর্ম্মৌ বাচি বৈকারিকং মনঃ।
বাচং বর্ণসমাম্নায়ে তমোঙ্কারে স্বরে ন্যসেৎ।
ওঙ্কারং বিন্দৌ নাদে তং তন্তু প্রাণে মহত্যমুম্ ॥ ৫৩ ॥
অগ্নিঃ সূর্য্যো দিবা প্রাহ্নঃ শুক্লো রাকোত্তরং স্বরাট্।
বিশ্বোঽথ তৈজসঃ প্রাজ্ঞস্তুর্য্য আত্মা সমন্বয়াৎ ॥ ৫৪ ॥

**অন্বয়**

( ইন্দ্রিয়সমূহকে ) উর্ম্মৌ মনসি ( নানা সঙ্কল্পাত্মক মনে ), বৈকারিকং মনঃ ( সাত্ত্বিকাহঙ্কারকার্য্য মনকে ) বাচি ( বিধিবাক্যে ), বাচং ( বিধিবাক্যকে ) বর্ণসমাম্নায়ে ( বর্ণসমূহাত্মক বেদে ), তম্ ( ঐ বেদকে ) স্বরে ওঙ্কারে ( স্বরত্রয়াত্মক ওঙ্কারে ), ওঙ্কারং ( ওঙ্কারকে ) বিন্দৌ ( বিন্দুতে ), তং ( বিন্দুকে ) নাদে ( নাদে ), তং তু ( নাদকে ) প্রাণে ( ভগবন্নিশ্বাসরূপ প্রাণে ), অমুং ( প্রাণকে ) মহতি ( পরব্রহ্মে ) ন্যসেৎ ( ন্যাস করিবেন অর্থাৎ লয় করিবেন ) ॥ ৫২ ॥ ৫৩ ॥

[ পূর্ব্বোক্ত নিবৃত্তকর্ম্মনিষ্ঠ মুমুক্ষু যে মার্গে গমন করিয়া ভগবান্‌কে প্রাপ্ত হন, সেই অর্চ্চিরাদি মার্গের কথা বলিতেছেন ]। অগ্নিঃ ( অগ্নি ), সূর্য্যঃ ( সূর্য্য ) দিবা ( এবং দিন ), প্রাহ্নঃ ( পূর্ব্বাহ্ন ), শুক্লঃ ( শুক্লপক্ষ ), রাকা ( পূর্ণিমা ) উত্তরম্ ( ও উত্তরায়ণ - এই সকলের অভিমানিনী দেবতাগণ ) স্বরাট্ ( এবং প্রজাপতি ব্রহ্মা ), [ এই সকল নিবৃত্তকর্ম্মনিষ্ঠ মুমুক্ষু ব্যক্তির অবলম্বনীয় হইয়া থাকেন। এই অর্চ্চিরাদি মার্গের ক্রম টীকাকার বিস্তৃতরূপে দেখাইয়াছেন ; টীকা দেখুন। এক্ষণে সর্ব্বাবস্থার সাক্ষীরূপে সেই জীবাত্মার স্বরূপ দেখাইতেছেন—তিনি ] বিশ্বঃ ( জাগ্রদবস্থার সাক্ষী ) [ সঃ এব ] তৈজসঃ ( তিনিই স্বপ্নাবস্থার সাক্ষী ) [ সঃ এব ] প্রাজ্ঞঃ ( এবং তিনিই সুষুপ্তি-অবস্থার সাক্ষী ), অথ ( অতএব তিনিই ) সমন্বয়াৎ ( সর্ব্বত্র অনুগত বলিয়া ) তুর্য্যঃ আত্মা ( অবস্থাত্রয় হইতে ভিন্নস্বরূপ জীবাত্মা ) ॥ ৫৪ ॥

**অনুবাদ**

বলিতেছেন ]—নিবৃত্তমার্গাবলম্বী মুমুক্ষু ব্যক্তি ভগবদারাধনাত্মক নিবৃত্তকর্ম্মরূপ যজ্ঞসমূহকে আত্মপ্রকাশিত ইন্দ্রিয়সমূহে হোম করিবেন অর্থাৎ ইন্দ্রিয়ায়ত্ত বলিয়া ভাবনা করিবেন ; এইরূপে ক্রমে ইন্দ্রিয়সমূহকে সঙ্কল্পাত্মক মনে, সাত্ত্বিক অহঙ্কারের কার্য্য মনকে বিধিবাক্যে, বিধিবাক্যকে বর্ণসমূহাত্মক বেদে, বেদকে স্বরত্রয়াত্মক ওঙ্কারে, ওঙ্কারকে বিন্দুতে, বিন্দুকে নাদে, নাদকে ভগবন্নিশ্বাসরূপ প্রাণে এবং প্রাণকে পরব্রহ্মে ন্যাস করিবেন অর্থাৎ লয় করিবেন ॥ ৫২ ॥ ৫৩ ॥

[ পূর্ব্বোক্ত নিবৃত্তকর্ম্মনিষ্ঠ মুমুক্ষু যে মার্গে গমন করিয়া ভগবান্‌কে প্রাপ্ত হন, সেই অর্চ্চিরাদি মার্গের কথা বলিতেছেন ]—অগ্নি, সূর্য্য, দিন, পূর্ব্বাহ্ন, শুক্লপক্ষ, পূর্ণিমা ও উত্তরায়ণ

**টীকা**

উর্ম্মৌ ইন্দ্রিয়াণাং প্রবর্ত্তকং উর্ম্মিরূপং তৎতৎসঙ্কল্পরূপং যন্মনস্তস্মিন্, বৈকারিকম্ উর্ম্মিরূপং মনঃ বাচি উপদেশবিধৌ মনসো নিযোক্তর্য্যাং চ বর্ণসমাম্নায়ে বেদে, তং স্বরে ওঙ্কারে, ওঙ্কারং বিন্দৌ, তন্নাদে, তং প্রাণে ভগবন্নিশ্বাসে, অমুং প্রাণং বেদস্য পূর্ব্বরূপং মহতি "এতস্যৈব মহতো ভূতস্য নিঃশ্বসিতং যদৃগ্বেদঃ" ইত্যাদিশ্রুতিপ্রোক্তে পরে ব্রহ্মণি জুহুবতীত্যন্বয়ঃ ॥ ৫৩ ॥ অথৈবম্বিধা যেন মার্গেণ ভগবন্তং প্রাপ্নুবন্তি, তমেকদেশকথনতঃ সূচয়তি—অগ্নিরিত্যর্দ্ধেন। অগ্নিঃ, সূর্য্যঃ, দিবা দিনাভিমানী দেবঃ, প্রাহ্নঃ তস্যৈবাহ্নস্ত-

দেবযানমিদং প্রাহুর্ভূত্বা ভূত্বানুপূর্ব্বশঃ।
আত্মযাজ্যুপশান্তাত্মা হ্যাত্মস্থো ন নিবর্ত্ততে॥ ৫৫ ॥

**অন্বয়**

আত্মযাজী (নিজকে ভগবানের অংশ জানিয়া তাঁহাতে আত্মসমর্পণকারী) উপশান্তাত্মা (ও প্রশান্তচিত্ত নিবৃত্তকর্ম্মনিষ্ঠ মুমুক্ষু) অনুপূর্ব্বশঃ ভূত্বা ভূত্বা (পূর্ব্বোক্ত অগ্ন্যাদিকে প্রাপ্ত হইয়া হইয়া) [যেন] আত্মস্থঃ [সন্] (যে মার্গে পরমাত্মস্থ হইয়া অর্থাৎ পরমাত্মাকে লাভ করিয়া) ন হি নিবর্ত্ততে (সংসারে আর ফিরিয়া আসেন না), [তৎ] ইদং দেবযানং প্রাহুঃ (বেদ তাহাকেই দেবযান নামে অভিহিত করিয়াছেন)॥ ৫৫ ॥

**অনুবাদ**

এই সকলের অভিমানিনী দেবতাগণ এবং প্রজাপতি ব্রহ্মা, ইহারা নিবৃত্তকর্ম্মনিষ্ঠ মুমুক্ষু ব্যক্তির অবলম্বনীয় হইয়া থাকেন অর্থাৎ নিবৃত্তকর্ম্মনিষ্ঠ মুমুক্ষু ব্যক্তি অগ্ন্যাদি দেবতাগণের সান্নিধ্য লাভ করিয়া ব্রহ্মার লোকে গমন করেন এবং তথায় ভোগের অবসান হইলে ভগবান্‌কে প্রাপ্ত হইয়া থাকেন। [অর্চ্চিরাদিমার্গ এস্থলে সংক্ষেপে বলা হইয়াছে; ইহার ক্রম টীকাকার বিস্তৃতরূপে দেখাইয়াছেন। টীকা দেখুন।] পূর্ব্বোক্ত এই অর্চ্চিরাদি মার্গে যিনি গমন করেন তিনি বিশ্ব অর্থাৎ জাগ্রদবস্থার সাক্ষী, তিনিই তৈজস অর্থাৎ স্বপ্নাবস্থার সাক্ষী এবং তিনিই প্রাজ্ঞ অর্থাৎ সুষুপ্তি অবস্থার সাক্ষী;. অতএব তিনি সর্ব্বত্র অনুগত বলিয়া অবস্থাত্রয় হইতে ভিন্নস্বরূপ জীবাত্মা॥ ৫৪ ॥

নিজকে ভগবানের অংশ জানিয়া তাঁহাতে আত্মসমর্পণকারী ও প্রশান্তচিত্ত নিবৃত্ত-কর্ম্মনিষ্ঠ মুমুক্ষু জীব পূর্ব্বোক্ত অগ্ন্যাদিকে প্রাপ্ত হইয়া যে মার্গে পরমাত্মাকে লাভ করিয়া সংসারে আর ফিরিয়া আসেন না, বেদ তাহাকেই দেবযান নামে অভিহিত করিয়াছেন॥ ৫৫ ॥

**টীকা**

দন্তর্গত এব বোধ্যঃ, শুক্লপক্ষঃ, রাকা তস্যৈবান্তর্ভূতা সম্পূর্ণচন্দ্রা পূর্ণমাসী, প্রাধান্যবিবক্ষয়া পৃথক্ নির্দ্দেশঃ, উত্তরমুত্তরায়ণম্, স্বরাট্ প্রজাপতিঃ; এবং মার্গং সূচয়িত্বা গন্তঃ স্বরূপং সর্ব্বাবস্থাসাক্ষিত্বেন দর্শয়তি—বিশ্ব ইত্যর্দ্ধেন। বিশ্বো জাগ্রদবস্থাসাক্ষী, স এব তৈজসঃ স্বপ্নাবস্থাসাক্ষী, স এব প্রাজ্ঞঃ সুষুপ্ত্যবস্থাসাক্ষী; অতএব তিসৃষু অবস্থাসু সমন্বয়াৎ অনুগতত্বাৎ তুর্য্যঃ অবস্থাত্রয়ভিন্নঃ আত্মা জীবাত্মেত্যন্বয়ঃ। অগ্ন্যাদ্যন্বয়বান্ মার্গঃ, সর্ব্বাবস্থাসাক্ষী জ্ঞানস্বরূপো গন্তা ইতি ফলিতোঽর্থঃ। ক্রমস্তু—বিদ্বান্ স্থূলশরীরাৎ মূর্দ্ধন্যনাড্যা নিষ্ক্রম্য সূর্য্যরশ্মীনারুহ্য যদা পরং পদং গন্তুমিচ্ছতি, তদা অর্চ্চিষোঽভিমানিনা আতিবাহিকেন সুসৎকৃত্য দিনাভিমানিনং নীতস্তথৈব তেন পক্ষাভিমানিনং, তেন চ ষণ্মাসাভিমানিনং, তেন সম্বৎসরাভিমানিনং, তেন বায়ুং, তেন স্বস্মিন্ ছিদ্রং দত্ত্বা আদিত্যং, তথৈব তেন চন্দ্রমসং, তেন বিদ্যুদভিমানিনং দেবতাবিশেষং নীতস্ততশ্চ বরুণেন্দ্রপ্রজাপতীন্ প্রাপ্য প্রাকৃতমণ্ডলং নির্ভিদ্য বিরজাং প্রাপ্নোতি, তদা পরস্মিন্ লিঙ্গশরীরং হিত্বা তাং নদীং তীর্ত্বা পরব্রহ্মলোকং প্রবিশ্য পরব্রহ্মসাধর্ম্ম্যং প্রাপ্নোতীতি॥ ৫৪ ॥ আত্মযাজী পরমাত্মনি তদংশত্বেন আত্মনিক্ষেপকারী পূর্ব্বোক্তলক্ষণো গন্তা অগ্ন্যাদিকমনুপূর্ব্বশো ভূত্বা ভূত্বা যেনাত্মস্থঃ মুক্তগম্য পরমাত্মস্থঃ সন্ ন নিবর্ত্ততে, তদিদং দেবযানং প্রাহুরিত্যন্বয়ঃ॥৫৫॥ অনয়োর্ম্মার্গয়োর্হেয়োপাদেয়য়োর্জ্ঞান-মাত্রেণ বদ্ধোঽপি বিগতমোহো ভবতি, কিমুত হেয়ং বিহায় উপাদেয়েন মোক্ষং লব্ধ্বা ন বিমুহ্যতীত্যাহ—য

য এতে পিতৃদেবানাময়নে বেদনির্ম্মিতে।
শাস্ত্রেণ চক্ষুষা বেদ জনস্থোঽপি ন মুহ্যতি ॥ ৫৬ ॥
আদাবন্তে জনানাং সদ্বহিরন্তঃ পরাবরম্।
জ্ঞানং জ্ঞেয়ং বচোবাচ্যং তমোজ্যোতিস্ত্বয়ং স্বয়ম্ ॥ ৫৭ ॥

**অন্বয়**

যঃ ( যিনি ) শাস্ত্রেণ চক্ষুষা ( শাস্ত্রচক্ষুর দ্বারা ) এতে বেদনির্ম্মিতে পিতৃদেবানাম্ অয়নে ( এই বেদনিরূপিত পিতৃযান ও দেবযান ) বেদ ( অবগত হন ), [ সঃ ] ( তিনি ) জনস্থঃ অপি ( জনগণের মধ্যে বর্ত্তমান থাকিয়াও ) ন মুহ্যতি ( বিমুগ্ধ হন না ) ॥ ৫৬ ॥

[ নিবৃত্তকর্ম্মনিষ্ঠ মুমুক্ষু অর্চ্চিরাদি মার্গে গমন করিয়া ভগবান্‌কে প্রাপ্ত হইয়া থাকেন বলা হইয়াছে, তাহাতে ভগবান্ অব্যাপী বলিয়া সংশয় হইতে পারে, সেই সংশয় নিবারণ করিতেছেন — ] স্বয়ম্ [ এব ] ( সাক্ষাৎ ভগবান্‌ই ) জনানাং ( প্রাণিগণের ) আদৌ [ উৎপাদকরূপেণ ] ( আদিতে উৎপাদকরূপে ), অন্তে [ প্রবেশস্থানত্বেন ] ( অন্তে লয়স্থানরূপে ), বহিঃ [ ধারকত্বেন ] ( বাহিরে ধারকরূপে ), অন্তঃ [ প্রেরকত্বেন ] ( অন্তরে প্রেরকরূপে ) সৎ ( এবং সর্ব্বদা স্থিতিপ্রদরূপে ) [ অস্তি ] ( বর্ত্তমান আছেন ); অয়ম্ তু [ এব ] পরাবরম্ ( এই ভগবান্‌ই কারণ ও কার্য্য ), জ্ঞানং জ্ঞেয়ম্ ( জ্ঞান ও জ্ঞেয় ), বচঃ বাচ্যম্ ( বাক্য ও বাক্যার্থ অর্থাৎ শব্দ ও শব্দার্থ ) তমঃ জ্যোতিঃ [ চ ] ( এবং প্রকাশ্য ও প্রকাশক বস্তু ) ॥ ৫৭ ॥

**অনুবাদ**

যিনি শাস্ত্রচক্ষুর দ্বারা এই বেদনিরূপিত পিতৃযান ও দেবযান অবগত হন, তিনি জনগণের মধ্যে বর্ত্তমান থাকিয়াও বিমুগ্ধ হন না ॥ ৫৬ ॥

[ নিবৃত্তকর্ম্মনিষ্ঠ মুমুক্ষু অর্চ্চিরাদি মার্গে গমন করিয়া ভগবান্‌কে প্রাপ্ত হইয়া থাকেন বলা হইয়াছে, তাহাতে ভগবান্ অব্যাপী বলিয়া সংশয় হইতে পারে, সেই সংশয় নিবারণ করিতেছেন ]—সাক্ষাৎ ভগবান্‌ই প্রাণিগণের আদিতে উৎপাদকরূপে, অন্তে লয়স্থানরূপে, বাহিরে ধারকরূপে, অন্তরে প্রেরকরূপে এবং সর্ব্বদা স্থিতিপ্রদরূপে বর্ত্তমান আছেন। এই ভগবান্‌ই কারণ ও কার্য্য, জ্ঞান ও জ্ঞেয়, বাক্য ও বাক্যার্থ এবং প্রকাশ্য ও প্রকাশক বস্তু ॥৫৭॥

**টীকা**

ইতি। "তে ধূমমভিসম্ভবন্তি" ইত্যাদিনা "তেঽর্চ্চিসমভিসম্ভবন্তি" ইত্যাদিনা চ বেদেন নির্ম্মিতে নির্ণীতে পিতৃদেবানাম্ অয়নে মার্গৌ যো বেদ, স জনস্থো জনানাং মধ্যে বর্ত্তমানোঽপি বন্ধাবস্থায়ামপীত্যর্থঃ ন বিমুহ্যতি, পিতৃযানে ক্বচিং দেবযানে ক্বচিং চ ন করোতি, কিমুত মুক্তঃ ॥ ৫৬ ॥ মুক্তপ্রাপ্যস্য ভগবতো মার্গবিশেষগম্যত্ববর্ণনেন প্রাপ্তমেকদেশিত্বং নিরাকরোতি—আদাবিতি। আদৌ উৎপাদকরূপেণ, অন্তে প্রবেশস্থানত্বেন, বহির্ধারকত্বেন, অন্তঃপ্রেরকত্বেন সৎ সর্ব্বদা সত্তাপ্রদত্বেন জনানাং স্বয়ং সাক্ষাদয়মেব ভগবান্ অস্তি, পরং কারণমবরং কার্য্যং চায়মেব ; জ্ঞানং চ জ্ঞানতত্ত্বং জ্ঞেয়মচেতনত্বং চায়মেব ; তয়োঃ পরাবরভগবচ্ছক্তিতেন ভগবৎপৃথগবস্থানাভাবাৎ ; বচো বাচ্যং শব্দার্থৌ চায়মেব ; তমো জ্যোতিঃ প্রকাশ্যং প্রকাশকং বস্তু অয়মেব সর্ব্বাত্মত্বাৎ ॥ ৫৭ ॥ শরীরাদুৎক্রম্য পিতৃযানেন সোমলোকং দেবযানেন পরং পদমাত্মা যাতীত্যুক্তম্ তত্র দেহেন্দ্রিয়াদিবিলক্ষণমাত্মতত্ত্বং প্রতিপাদয়ন্ ভূতসঙ্ঘাত এবাত্মেতি পক্ষং

আবাধিতোঽপি হ্যাভাসো যথাবস্তুতয়া স্মৃতঃ।
দুর্ঘটত্বাদৈন্দ্রিয়কং তদ্বদর্থবিকল্পিতম্ ॥ ৫৮ ॥
ক্ষিত্যাদীনামিহার্থানাং ছায়া ন কতমাপি হি।
ন সঙ্ঘাতো বিকারোঽপি ন পৃথঙ্ নান্বিতো মৃষা ॥ ৫৯ ॥

**অন্বয়**

[ এক্ষণে আত্মতত্ত্ব প্রতিপাদন করিতেছেন ]—আভাসঃ যথা ( মৃগাদিরূপে প্রকাশমান স্বপ্নদেহ যেমন ) অবস্তুতয়া স্মৃতঃ অপি ( অহমাত্মক আত্মতত্ত্ব হইতে ভিন্নই হইয়া থাকে ); হি ( কারণ ) আবাধিতঃ ( জাগরণে "আমি মৃগাদিরূপ নহি" এইরূপ জ্ঞানে উহা নিবারিত হইয়া থাকে ), তদ্বৎ ( সেইরূপ ) দুর্ঘটত্বাৎ ( দেহের আত্মত্ব অসম্ভব বলিয়া ) ঐন্দ্রিয়কম্ ( দেহ ) অর্থবিকল্পিতম্ ( আত্মস্বরূপ হইতে ভিন্ন বলিয়াই নির্ণীত হইয়া থাকে ) ॥ ৫৮ ॥

ইহ ( এই জীবে ) ক্ষিত্যাদীনাম্ অর্থানাম্ ( পৃথিব্যাদি ভূতসমূহের এবং ইন্দ্রিয়াদি অচেতন পদার্থ-সমূহের ) কতমা ছায়া অপি ন হি [ অস্তি ] ( কোন ছায়াও নাই ), ন সঙ্ঘাতঃ, ন বিকারঃ, ন পৃথক্ অন্বিতঃ অপি [ বা ইতি কিমু বক্তব্যম্ ] ( অতএব ভূতসমূহের সমষ্টি, বিকার, একটি অথবা মিলিত দুইটি পদার্থ যে জীবে নাই, সেই বিষয়ে আর বক্তব্য কি ? ) [ অতঃ ] মৃষা ( অতএব যাহারা ভূতসমষ্টিকে আত্মা বলে এবং যাহারা ভূতসমষ্টি হইতে উত্থিত বিজ্ঞানকে আত্মা বলে, তাহাদের সিদ্ধান্ত মিথ্যা ) ॥ ৫৯ ॥

**অনুবাদ**

[ এক্ষণে দেহেন্দ্রিয়াদি হইতে যে আত্মতত্ত্ব ভিন্ন, তাহাই প্রতিপাদন করিতেছেন। ]—মৃগাদিরূপে প্রকাশমান স্বপ্নদেহ যেমন অহমাত্মক আত্মতত্ত্ব হইতে ভিন্নই হইয়া থাকে, কারণ, জাগ্রৎকালে "আমি মৃগাদিরূপ নহি" এইরূপ জ্ঞানে উহা নিবারিত হইয়া থাকে, সেইরূপ দেহের আত্মত্ব অসম্ভব বলিয়া দেহ আত্মস্বরূপ হইতে ভিন্ন বলিয়াই নির্ণীত হইয়া থাকে ॥৫৮॥

এই জীবে অর্থাৎ আত্মতত্ত্বে পৃথিব্যাদি ভূতসমূহের এবং ইন্দ্রিয়াদি অচেতন পদার্থ-সমূহের কোন ছায়া পর্য্যন্ত নাই, অতএব ভূতসমূহের সমষ্টি, বিকার অথবা একটি কিম্বা দুইটি মিলিত পদার্থ যে আত্মতত্ত্বে নাই তাহাতে আর বক্তব্য কি ? সুতরাং যাহারা ভূত-সমষ্টিকে আত্মা বলে এবং যাহারা ভূতসমষ্টি হইতে উত্থিত বিজ্ঞানকে আত্মা বলে, তাহাদের সিদ্ধান্ত মিথ্যা ॥ ৫৯ ॥

**টীকা**

বহুপদার্থসংযোগে মদশক্তির্যথোৎপদ্যতে, তদ্বৎ ভূতসঙ্ঘাতে শরীরে বিজ্ঞানমুৎপদ্যতে ইতি পক্ষং চ তথা চক্ষুরাদ্যাত্মবাদং চ বাহ্যাভিমতং নিরাকরোতি—আবাধিত ইত্যাদি চতুর্ভিঃ। আভাসঃ মৃগাদিরূপেণ আভাসমানঃ স্বপ্নদেহো যথা অবস্তুতয়া অবস্তু মৃগাদিরূপে অহংভূতমাত্মতত্ত্বং তদ্ভিন্নতয়া স্মৃতঃ অপি নিশ্চয়ে, হি হেতৌ যতো হেতোঃ নিশ্চয়েন আবাধিতঃ প্রবোধসময়ে নাহং মৃগাদিরূপ ইত্যেবং নিরাকৃতঃ, তদ্বৎ ঐন্দ্রিয়কং শরীরম্ অর্থবিকল্পিতম্ অর্থাৎ আত্মস্বরূপাদ্বিকল্পেন ভেদেন নির্ণীতম্ ; কুতঃ ? দুর্ঘটত্বাৎ তস্মিন্ আত্মত্বাসম্ভবাদিত্যর্থঃ ॥ ৫৮ ॥ ইহ বস্তুনি জীবে ক্ষিত্যাদীনাং ভূতানাং তথা অন্যেষাম্ ইন্দ্রিয়াদ্যর্থানাম-চেতনপদার্থানাং কতমা ছায়াপি নাস্তি, ন সঙ্ঘাতঃ ন বিকারঃ তেষামচেতনানাং মধ্যে পৃথগেকতমঃ অন্বিতঃ মিশ্ররূপো বা পদার্থস্তত্র নাস্তীতি কিমু বক্তব্যম্ ? তস্মাদ্ ভূতসঙ্ঘাতাত্মবাদঃ বহুপদার্থসংযোগজ-

ধাতবোঽবয়বিত্বাচ্চ তন্মাত্রাবয়বৈর্ব্বিনা।
ন স্যুর্হ্যসত্যবয়বিন্যসন্নবয়বোঽন্ততঃ ॥ ৬০ ॥
স্যাৎ সাদৃশ্যভ্রমস্তাবদ্বিকল্পে সতি বস্তুনঃ।
জাগ্রৎস্বাপৌ যথাস্বপ্নে তথা বিধিনিষেধতা ॥ ৬১ ॥

**অন্বয়**

[ এক্ষণে ভূতভৌতিক পদার্থের অনাত্মতা প্রদর্শন করিবার নিমিত্ত তাহাদের অনিত্যতা দেখাইতেছেন। ] ধাতবঃ ( দেহসমূহ ) অবয়বিত্বাৎ চ ( পাঞ্চভৌতিক বলিয়া ) তন্মাত্রাবয়বৈঃ বিনা ন হি স্যুঃ ( সূক্ষ্মভূত ব্যতীত হইতে পারে না ) [ অর্থাৎ সূক্ষ্মভূতসমূহের দ্বারা দেহের উৎপত্তি হয় ] অবয়বিনি অসতি ( এবং দেহ নষ্ট হইলে ) অন্ততঃ ( স্বীয় কারণ পঞ্চভূতে দেহের লয়হেতু ) অবয়বঃ অসন্ [ ভবতি ] ( সূক্ষ্মভূতসমূহ নষ্ট হয় অর্থাৎ কারণরূপ সূক্ষ্মাবস্থা প্রাপ্ত হয় ); [ অতএব উৎপত্তি ও লয় আছে বলিয়া ভূত ও ভৌতিক পদার্থসমূহ অনিত্য এবং অনিত্য বলিয়াই ঐ সকল অনাত্মবস্তু ] ॥ ৬০ ॥

[ লৌহখণ্ডে অগ্নি থাকিলেই যেমন তাহাতে অগ্নির সাদৃশ্যভ্রম হয়, সেইরূপ ] বিকল্পে [ বস্তুনি ] সতি ( দেহে যতকাল পর্য্যন্ত আত্মা থাকে ), তাবৎ [ এব ] ( ততকালই ) বস্তুনঃ সাদৃশ্যভ্রমঃ স্যাৎ ( দেহে আত্মার সাদৃশ্যভ্রম অর্থাৎ চেতনত্বভ্রম হইয়া থাকে ), [ দেহে আত্মা না থাকিলে দেহের চেতনত্বভ্রম হয় না অর্থাৎ আত্মবস্তু দেহ হইতে ভিন্ন ও নিত্য। ] যথা [ বিহিতপ্রতিষিদ্ধৌ ] জাগ্রৎস্বাপৌ ( যেমন "ইহা জাগরণ, ইহা নিদ্রা নহে" এইরূপ জাগরণ ও নিদ্রার বিধিনিষেধ ) অস্বপ্নে [ এব ভবতঃ ] ( জাগরণেই হইয়া থাকে ), তথা [ জ্ঞানে জাতে ] ( সেইরূপ জ্ঞান জন্মিলেই ) [ আত্মানাত্মনোঃ ] বিধিনিষেধতা [ স্যাৎ ] ( "জ্ঞানস্বরূপ আমি আত্মা, দেহেন্দ্রিয়াদি জড়বর্গ আত্মা নহে" এইরূপ আত্মা ও অনাত্মবস্তুর বিধিনিষেধ হইয়া থাকে ) ॥ ৬১ ॥

**অনুবাদ**

[ এক্ষণে ভূতভৌতিক পদার্থসমূহের অনাত্মতা দেখাইবার জন্য সেই সকলের অনিত্যতা দেখাইতেছেন ]—দেহসমূহ পাঞ্চভৌতিক বলিয়া সূক্ষ্মভূত ব্যতীত উৎপন্ন হইতে পারে না অর্থাৎ সূক্ষ্মভূতসমূহের দ্বারা দেহের উৎপত্তি হইয়া থাকে এবং দেহ নষ্ট হইলে স্বীয় কারণ পঞ্চভূতে দেহের লয়হেতু সূক্ষ্মভূতসমূহ নষ্ট হয় অর্থাৎ কারণরূপ সূক্ষ্মাবস্থা প্রাপ্ত হয়; অতএব উৎপত্তি ও লয় আছে বলিয়া ভূতভৌতিক পদার্থসমূহ অনিত্য এবং অনিত্য বলিয়াই ঐ সকল অনাত্মবস্তু ॥ ৬ ॥

লৌহখণ্ডে অগ্নি থাকিলেই যেমন তাহাতে অগ্নির সাদৃশ্যভ্রম হইয়া থাকে, সেইরূপ দেহে যতকাল পর্য্যন্ত আত্মা থাকে, ততকাল পর্য্যন্তই দেহে আত্মার সাদৃশ্যভ্রম অর্থাৎ চেতনত্ব-

**টীকা**

তদ্বিকারভূতমদাশক্তিবৎ ভূতসঙ্ঘাতোত্থিতবিজ্ঞানাত্মবাদশ্চ মৃষেত্যর্থঃ ॥ ৫৯ ॥ ভূতভৌতিকানামনাত্মত্বদর্শনায় তেষামনিত্যতাং দর্শয়তি—ধারয়ন্তি নানা অবয়বান্ ইতি ধাতবো দেহাঃ অবয়বিত্বাৎ পাঞ্চভৌতিকত্বাৎ তন্মাত্রাবয়বৈঃ দেহসংস্থানমাত্রাবয়বৈঃ ভূতলেশৈঃ বিনা ন ভবন্তীত্যর্থঃ। এবং অবয়বিনি দেহে অসতি নষ্টে অন্ততঃ স্বকারণে ভূতে লয়াৎ অবয়বঃ ভূতলেশঃ অসন্তবতি কারণাকারং সূক্ষ্মভাবং প্রাপ্নোতীত্যর্থঃ ॥ ৬০ ॥ তর্হি দেহে মৃতে তদ্ভিন্ন আত্মা নৈবাস্তীতি বাহ্যপক্ষো বরীয়ান্? অত্রাহ—স্যাদিতি। লোহপিণ্ডে অগ্নৌ সতি অগ্নিসাদৃশ্যভ্রমো ভবতি যথা, এবং বিকল্পে আত্মভিন্নে দেহে যাবৎকালপর্য্যন্তং বস্তুনি সতি

ভাবাদ্বৈতং ক্রিয়াদ্বৈতং দ্রব্যাদ্বৈতং তথাত্মনঃ।
বর্ত্তয়ন্ স্বানুভূত্যেহ ত্রীন্ স্বপ্নান্ ধুনুতে মুনিঃ॥ ৬২॥

**অন্বয়**

[নাস্তিকগণের মত নিরাকরণ করা হইয়াছে; এক্ষণে তার্কিক ও মীমাংসকগণের মত নিরাকরণ করিতেছেন।] ইহ (এই জগতে) মুনিঃ (মননশীল যোগী) স্বানুভূত্যা (বেদান্তশ্রবণজনিত স্বীয় অনুভবের দ্বারা) ভাবাদ্বৈতং (জগৎ ও পরমাত্মার মধ্যে অদ্বৈত), ক্রিয়াদ্বৈতম্ (জীবসমূহকর্ত্তৃক অনুষ্ঠিত কর্ম্মসমূহের পরমাত্মাতে সমর্পণরূপ অদ্বৈত) তথা দ্রব্যাদ্বৈতম্ (এবং ভোক্তৃভোগ্য সমস্ত পদার্থের পরমেশ্বরাত্মকস্বরূপ অদ্বৈত) বর্ত্তয়ন্ (চিন্তা করিয়া) আত্মনঃ (নিজের) ত্রীন্ স্বপ্নান্ (স্বপ্নের ন্যায় আগন্তুক তিনটি দোষ) ধুনুতে (দূর করিবেন); [তার্কিকগণ জগৎ ও পরমাত্মার মধ্যে অত্যন্ত ভেদ বলেন; অতএব সেই তর্কশাস্ত্র অধ্যয়নের ফলে প্রথম দোষ, মীমাংসকগণ জীবকৃত কর্ম্ম জীবের ভোগের নিমিত্তই হইয়া থাকে বলেন, পরমেশ্বরে সমর্পণ করেন না, অতএব মীমাংসাশাস্ত্র অধ্যয়নের ফলে দ্বিতীয় দোষ এবং ঐ উভয় সিদ্ধান্তেই ভোক্তা ও ভোগ্য পদার্থের অত্যন্ত ভেদ স্বীকার করা হয় বলিয়া ঐ সকল অধ্যয়নের ফলে তৃতীয় দোষ উৎপন্ন হইয়া থাকে]॥ ৬২॥

**অনুবাদ**

ভ্রম হইয়া থাকে; দেহে আত্মা না থাকিলে দেহের চেতনত্বভ্রম হয় না অর্থাৎ আত্মা দেহ হইতে ভিন্ন ও নিত্য। যেমন "ইহা জাগরণ, ইহা নিদ্রা নহে" এইরূপ জাগরণ ও নিদ্রার বিধিনিষেধ জাগরণেই হইয়া থাকে, সেইরূপ জ্ঞান জন্মিলেই "জ্ঞানস্বরূপ আমি আত্মা, দেহেন্দ্রিয়াদি জড়বর্গ আত্মা নহে" এইরূপ আত্মা ও অনাত্মবস্তুর বিধিনিষেধ হইয়া থাকে॥৬১॥

[নাস্তিকগণের মত নিরাস করা হইয়াছে; এক্ষণে তার্কিক ও মীমাংসকগণের মত নিরাস করিতেছেন। তার্কিকগণ জগৎ ও পরমাত্মার মধ্যে অত্যন্ত ভেদ বলিয়া থাকেন, অতএব সেই তর্কশাস্ত্র অধ্যয়নের ফলে একটি দোষ উৎপন্ন হয়; মীমাংসকগণ জীবকৃত কর্ম্মসমূহ জীবের ভোগের নিমিত্তই হইয়া থাকে বলেন, পরমেশ্বরে কর্ম্ম সমর্পণ করেন না, অতএব মীমাংসাশাস্ত্র অধ্যয়নের ফলে দ্বিতীয় দোষ উৎপন্ন হয় এবং ঐ উভয় সিদ্ধান্তেই ভোক্তা ও ভোগ্যপদার্থের অত্যন্তভেদ স্বীকার করা হয় বলিয়া ঐ সকল শাস্ত্র অধ্যয়নের ফলে তৃতীয়

**টীকা**

তাবদেব বস্তুনঃ সাদৃশ্যভ্রমশ্চেতনত্বভ্রমঃ স্যাৎ, তস্মিন্ অসতি ন তু স্যাৎ তদ্বস্তু দেহবিলক্ষণং নিত্যমিত্যর্থঃ। তর্হি দেহবিভিন্ন আত্মা, দেহ নাত্মেতি আত্মানাত্মবিধানপ্রতিষেধৌ কদা স্যাতা ? জাতে জ্ঞানে ভবত ইত্যাহ—জাগ্রৎস্বাপাবিতি। যথা অয়ং জাগরঃ, নায়ং স্বাপঃ ইত্যেবং বিহিতপ্রতিষিদ্ধৌ জাগ্রৎস্বাপৌ অস্বপ্নে প্রবোধে এব ভবতঃ এবং জাতে আত্মানাত্মজ্ঞানে জ্ঞানস্বরূপে অহমাত্মা জড়বর্গো দেহেন্দ্রিয়াদিরূপো নাত্মা ইত্যুভয়োর্বিধিনিষেধতা স্যাদিত্যর্থঃ॥ ৬১॥ এবমাত্মস্বরূপজ্ঞানদার্ঢ্যার্থং নাস্তিকানাং সজ্যাতাত্মভ্রান্তিবাদা নিরাকৃতাঃ। অথ তার্কিকমীমাংসকাদিভ্রান্তিবাদাননন্তশক্তিমৎসর্ব্বাত্মভূতপরমাত্মজ্ঞানদার্ঢ্যার্থং নিরাকরোতি—ভাবাদ্বৈতমিতি চতুর্ভিঃ। ভাবয়োর্জগৎপরমাত্মনোঃ অদ্বৈতং ক্রিয়াণাং পরমাত্মাংশভূতজীবকৃতানাং পরমাত্মনি অর্পণাত্মকম্ অদ্বৈতং দ্রব্যাণাং ভোক্তৃভোগ্যপদার্থানাং পরমেশ্বরাত্মকস্বরূপমদ্বৈতং স্বানুভূত্যা বেদান্তশ্রবণজন্যেন স্বানুভবেন বর্ত্তয়ন্ চিন্তয়ন্ আত্মনঃ ত্রীন্ স্বপ্নান্ স্বপ্নবৎ আগন্তুকান্ দোষান্ তার্কিকাঃ জগৎপরমাত্মনোঃ অত্যন্তং ভেদমাহুঃ, তচ্ছাস্ত্রশ্রবণাদেকঃ, মীমাংসকাঃ জীবকৃতাঃ ক্রিয়াঃ

কার্য্যকারণবস্ত্বৈক্যদর্শনং পটতন্তুবৎ।
অবস্তুত্বাদ্বিকল্পস্য ভাবাদ্বৈতং তদুচ্যতে ॥ ৬৩ ॥
যদ্ব্রহ্মণি পরে সাক্ষাৎ সর্ব্বকর্ম্মসমর্পণম্।
মনোবাক্তনুভিঃ পার্থ! ক্রিয়াদ্বৈতং তদুচ্যতে ॥ ৬৪ ॥

**অন্বয়**

বিকল্পস্য অবস্তুত্বাৎ ("পরমাত্মা হইতে জগৎ অত্যন্ত ভিন্ন" এইরূপ বিকল্প যথার্থ নহে বলিয়া) পটতন্তুবৎ (বস্ত্র ও সূত্রের ন্যায়) [যৎ] কার্য্যকারণবস্ত্বৈক্যদর্শনং (যে কার্য্য ও কারণস্বরূপ জগৎ ও পরমাত্মবস্তুর একত্ব-দর্শন), তৎ ভাবাদ্বৈতম্ উচ্যতে (বেদ তাহাকেই ভাবাদ্বৈত বলিয়াছেন) ॥ ৬৩ ॥

পার্থ! (হে যুধিষ্ঠির!) মনোবাক্তনুভিঃ (মন, বাক্য ও শরীরের দ্বারা) সাক্ষাৎ পরে ব্রহ্মণি (সাক্ষাৎ পরব্রহ্ম পুরুষোত্তমে) যৎ সর্ব্বকর্ম্মসমর্পণম্ (যে সর্ব্বকর্ম্মের সমর্পণ), তৎ ক্রিয়াদ্বৈতম্ উচ্যতে (তাহা ক্রিয়াদ্বৈত বলিয়া অভিহিত হইয়া থাকে) ॥ ৬৪ ॥

**অনুবাদ**

দোষ উৎপন্ন হইয়া থাকে।] মননশীল যোগী বেদান্তশ্রবণজনিত স্বীয় অনুভবের দ্বারা ভাবাদ্বৈত অর্থাৎ জগৎ ও পরমাত্মার মধ্যে অদ্বৈত, ক্রিয়াদ্বৈত অর্থাৎ জীবকৃত কর্ম্মসমূহের পরমাত্মাতে সমর্পণরূপ অদ্বৈত এবং দ্রব্যাদ্বৈত অর্থাৎ ভোক্তৃভোগ্য সমস্ত পদার্থের পরমেশ্বরাত্মকত্বরূপ অদ্বৈত চিন্তা করিয়া নিজের পূর্ব্বোক্ত স্বপ্নসদৃশ তিনটি দোষ দূর করিবেন ॥ ৬২ ॥

"পরমাত্মা হইতে জগৎ অত্যন্ত ভিন্ন" এইরূপ বিকল্প যথার্থ নহে বলিয়া বস্ত্র ও সূত্রের ন্যায় যে, কার্য্য ও কারণস্বরূপ জগৎ ও পরমাত্মবস্তুর একত্বদর্শন, তাহাকেই বেদ ভাবাদ্বৈত বলিয়াছেন ॥ ৬ ॥

হে মহারাজ যুধিষ্ঠির! মন, বাক্য ও শরীরের দ্বারা সাক্ষাৎ পরব্রহ্ম পুরুষোত্তমে যে সর্ব্বকর্ম্মের সমর্পণ, তাহাই ক্রিযাদ্বৈত নামে অভিহিত হইয়া থাকে ॥ ৬৪ ॥

**টীকা**

তৎতজ্জীবভোগার্থা ন তু পরমেশ্বরে অর্পয়ন্তি তচ্ছাস্ত্রশ্রবণাৎ দ্বিতীয়ঃ. উভয়পক্ষেঽপি ভোক্তৃভোগ্য-পদার্থানামত্যন্তভেদঃ স তৃতীয়ঃ আগন্তুকো দোষঃ এবম্বিধান্ দোষান্ ইহ অস্মিন্ লোকে মুনিঃ বেদান্তোক্ত-তত্ত্বাবগন্তা ধুনুতে নিরাকরোতি ॥ ৬২ ॥ কার্য্যকারণয়োঃ জগৎপরমাত্মনোঃ বস্তুনোঃ কার্য্যত্বকারণত্বাভ্যাং ভিন্নয়োরপি পটতন্তুবদৈক্যস্য দর্শনমনুসন্ধানং তদ্ভাবাদ্বৈতমুচ্যতে শ্রুতিভিঃ "ব্রহ্মৈবেদমগ্র আসীৎ" "সদেব সৌম্যেদমগ্র আসীৎ" "সর্ব্বং খল্বিদং ব্রহ্ম" ইত্যাদিভিঃ পরমাত্মনোঽত্যন্তং ভিন্নং জগৎ পরমাণুময়ত্বাদিতি বিকল্পস্য অত্যন্তভেদস্য অবস্তুত্বাৎ পটতন্তুবদিতি দৃষ্টান্তেন ব্রহ্ম সত্যং জগন্মিথ্যেতি প্রচ্ছন্নবৌদ্ধানাং পক্ষে অপি নিরস্তো বেদিতব্যঃ। তন্তূনাং মিথ্যাত্বং ন পটমিথ্যাত্বস্য অসম্ভবাৎ। যদি অধ্যাসবাদনিরাকরণ দর্শনে কৌতূহলম্, তর্হি অধ্যাসগিরিবজ্রাখ্যো গ্রন্থো দ্রষ্টব্যঃ। পটস্য তন্তুভিন্নত্বং দৃষ্টান্তে দার্ষ্টান্তে তু জগতশ্চেতনাচেতনরূপপরমাত্মশক্তিদ্বারা অভিন্নত্বমিতি বিবেকঃ ॥ ৬৩ ॥ সাক্ষাদ্ ব্রহ্মণি পরে শ্রীপুরুষোত্তমে সর্ব্বকর্ম্মণাং কারয়িতরি ফলদাতরি মনোবাক্তনুভিঃ সর্ব্বকর্ম্মসমর্পণং যৎ তৎ ক্রিয়াদ্বৈতম্ ॥ ৬৪ ॥ আত্মনঃ স্বস্য জায়াদীনাং চ স্বার্থস্য স্বরূপস্য কর্ম্মফলভোক্তুঃ কাম্যতে ইতি কামঃ ভোগ্যবস্তুজাতং তস্য চৈক্যং

আত্মজায়াসুতাদীনামন্যেষাং সর্ব্বদেহিনাম্ ।
যৎ স্বার্থকাময়োরৈক্যং দ্রব্যাদ্বৈত্যং তদুচ্যতে ॥ ৬৫ ॥
যদ্ যস্য বানিষিদ্ধং স্যাদ্ যেন যত্র যতো নৃপ ।
স তেনেহেত কার্য্যাণি নরো নান্যৈরনাপদি ॥ ৬৬ ॥

## অন্বয়

আত্মজায়াসুতাদীনাম্ ( নিজের, স্ত্রীপুত্রাদির ) অন্যেষাং সর্ব্বদেহিনাং ( এবং অপরাপর প্রাণিগণের মধ্যে ) যৎ স্বার্থকাময়োঃ ঐক্যম্ ( যে কর্ম্মফলভোক্তা ও ভোগ্যবস্তুসমূহের ভগবানের সহিত ঐক্যদর্শন অর্থাৎ অভিন্নত্বদর্শন ), তৎ দ্রব্যাদ্বৈতম্ উচ্যতে ( তাহাই দ্রব্যাদ্বৈত নামে অভিহিত হইয়া থাকে ) ॥ ৬৫ ॥

নৃপ ! ( হে রাজন্ ! ) যস্য ( যে কর্ত্তার ) যৎ ( যে কার্য্যসমূহ ) যেন ( যে দ্রব্যের দ্বারা ) যতঃ ( যাহার নিকটে ) যত্র বা ( এবং যে দেশে ও যে কালে ) অনিষিদ্ধং স্যাৎ ( নিষিদ্ধ নহে ), সঃ নরঃ ( সেই কর্ম্মকর্ত্তা ) অনাপদি ( আপৎকাল উপস্থিত না হইলে ) [ তানি এব ] কার্য্যাণি ( সেই কার্য্যসমূহই ) তেন [ দ্রব্যেণ ] ( সেই দ্রব্যের দ্বারা ) [ সেই দেশে ও সেই কালে ] ঈহেত ( সম্পাদন করিবেন ) ; ন অন্যৈঃ ( অন্য প্রকারে করিবেন না ) ॥ ৬৬ ॥

## অনুবাদ

নিজের, স্ত্রীপুত্রাদির এবং অপরাপর প্রাণিগণের মধ্যে যে কর্ম্মফলভোক্তা ও ভো[illegible]বস্তুসমূহের ভগবানের সহিত ঐক্যদর্শন অর্থাৎ অভিন্নত্বদর্শন, তাহাই দ্রব্যাদ্বৈত নামে অভিহিত হইয়া থাকে ॥ ৬৫ ॥

হে রাজন্ ! যে কর্ত্তার যে কার্য্যসমূহ যে দ্রব্যের দ্বারা যাহার নিকটে [illegible]শে ও যে কালে নিষিদ্ধ নহে, সেই কর্ম্মকর্ত্তা পুরুষ আপৎকাল উপস্থিত না হইলে সেই কার্য্যসমূহই সেই দ্রব্যের দ্বারা সেই দেশে ও সেই কালে সম্পাদন করিবেন ; অন্য প্রকারে করিবেন না ॥ ৬৬ ॥

## টীকা

সর্ব্বার্থভূতেন ভগবতা সহ অপৃথক্ত্বং যৎ তৎ দ্রব্যয়োঃ ভোক্তৃভোগ্যয়োঃ অদ্বৈতম্ "ভোক্তা ভোগ্যং প্রেরিতারং চ মত্বা সর্ব্বং প্রোক্তং ত্রিবিধং ব্রহ্মমেতৎ" ইতি শ্রুতিরত্রানুসন্ধেয়া ॥ ৬৫ ॥ অনাপদি দ্রব্যদেশ-কালাদ্যনুসারেণ কার্য্যাণি কুর্য্যাদিত্যুপদিশন্ প্রস্তুতমুপসংহরতি—যদ্যস্যেত্যাদিনা। হে নৃপ ! যস্য কর্ত্তুঃ যৎ কার্য্যজাতম্ যেন দ্রব্যেণ যতঃ সকাশাচ্চ যস্মিন্ দেশে কালে চ অনিষিদ্ধং স্যাৎ, স কর্ত্তা তান্যেব কার্য্যাণি তেন দ্রব্যেণ তৎ তস্মাদেব তস্মিন্ দেশে কালে চ সমীহেত নান্যৎ কুর্য্যাৎ ইত্যর্থঃ ॥ ৬৬ ॥ এতৈ[illegible] প্রকারৈঃ অন্যৈঃ অন্যৈঃ বেদোক্তকর্ম্মভিঃ হেতুভূতৈঃ তস্য শ্রীকৃষ্ণস্য ভক্তিভাক্ নরঃ গৃহেঽপি বর্ত্তমানঃ অস্য শ্রীকৃষ্ণস্য গতিং পদবীং যায়াৎ মুক্তো ভবতীত্যর্থঃ। অত্রেদং বোধ্যম্—কর্ম্মণামন্তঃকরণশুদ্ধ্যুপাস্যো-পাসকস্বরূপজ্ঞানদ্বারা প্রেমলক্ষণা ভক্তিঃ সাধনং [illegible] প্রেমগ্রহগৃহীতস্য সিদ্ধভক্তস্য কর্ম্মণি অবকাশাভাবাৎ কর্ম্মত্যাগঃ "ধর্ম্মান্ সংত্যজ্য যঃ [illegible] মাং [illegible] চ সত্তমঃ" ইত্যস্মিন্ শাস্ত্রে এব সত্তমশব্দেন সিদ্ধভক্তো নির্দ্দিষ্টঃ ; সাধকস্য [illegible]ভাবাৎ ন জ্ঞানভক্তিসম্ভবঃ,

## ব্রজবিদেহী মহন্ত মহারাজ শ্রী ১০৮ স্বামী সন্তদাস বাবাজী

### প্রণীত

# অমূল্য গ্রন্থরাজি

১। **ব্রহ্মবাদী ঋষি ও ব্রহ্মবিদ্যা**—এই গ্রন্থ হিন্দুধর্ম্মাচাব এবং দর্শনশাস্ত্রেব সারব্যঞ্জক। ভাবতের প্রাচীন উন্নত অবস্থার প্রমাণ সহ বর্ণনাও ইহাতে যথেষ্ট আছে। পৃষ্ঠা ৩৭৫ ; মূল্য দুই টাকা।

২। **দার্শনিক ব্রহ্মবিদ্যা—প্রথম খণ্ড** ( ২য় সংস্কবণ )—এই খণ্ডে নিম্নলিখিত পুস্তকগুলি আছে :—বৈশেষিক-দর্শন, ন্যায়-দর্শন, পূর্ব্বমীমাংসা-দর্শন ( কিয়দংশ ), সাংখ্য-প্রবচনসূত্র, সাংখ্যকাবিকা ও তত্ত্বসমাস বঙ্গানুবাদ সমেত। পৃষ্ঠা ৩৭৫ ; মূল্য দুই টাকা।

৩। **দার্শনিক ব্রহ্মবিদ্যা—দ্বিতীয় খণ্ড** ( ২য় সংস্কবণ )—পাতঞ্জল-দর্শন, ব্যাস-ভাষ্য ও তাহাব বঙ্গানুবাদ এবং গ্রন্থেব সারার্থব্যঞ্জক ভূমিকা সমেত। পৃষ্ঠা ২৯৮ ; মূল্য দেড় টাকা।

৪। **বেদান্ত-দর্শন ( দার্শনিক ব্রহ্মবিদ্যা—তৃতীয় খণ্ড )**—তৃতীয় সংস্কবণ ; শ্রীনিম্বার্কাচার্য্য-ভাষ্য ও তাহার বঙ্গানুবাদ, স্থানে স্থানে শাঙ্কবভাষ্য ও তাহার অনুবাদ এবং গ্রন্থকাবেব নিজ ব্যাখ্যা সমেত। পৃষ্ঠা ৬৫০ ; মূল্য চারি টাকা। **ঐ হিন্দি সংস্করণ**—মূল্য ৪৲ টাকা।

৫। **শ্রী ১০৮ স্বামী রামদাস কাঠিয়া বাবাজীর জীবন-চরিত**—চতুর্থ সংস্করণ ; বাবাজী মহারাজের দুইখানি চিত্র এবং মহন্ত শ্রীসন্তদাস মহাবাজের একখানি চিত্র সম্বলিত। ৫১ পৃষ্ঠা পবিশিষ্ট সমেত ২৭০ পৃষ্ঠা ; মূল্য দেড় টাকা। **ঐ হিন্দি সংস্করণ**—মূল্য পাঁচ সিকা।

৬। **ভেদাভেদ ( দ্বৈতাদ্বৈত ) সিদ্ধান্ত এবং শ্রীমচ্ছঙ্করাচার্য্য প্রভৃতি ভাষ্যকারগণ**—পৃষ্ঠা ১৩০ ; মূল্য এক টাকা।

৭। **শ্রীমদ্ভগবদ্গীতা** ( দ্বিতীয় সংস্করণ ) (উপক্রমণিকা—গীতার ঐতিহাসিক তত্ত্ব, শ্রুতি অনুসারে ব্রহ্মস্বরূপের বর্ণনা, গীতায় উপদিষ্ট ব্রহ্মতত্ত্ব, গীতার প্রতি অধ্যায়ে বর্ণিত উপদেশেব মর্ম্ম—অন্বয় মুখে বঙ্গানুবাদ, সরল ও প্রাঞ্জল ব্যাখ্যা, মন্তব্য, শব্দসূচী ইত্যাদি সমন্বিত ) ; পৃষ্ঠা ৫২১ ; মূল্য দুই টাকা।

৮। **গুরু-শিষ্য-সংবাদ ( ব্রহ্মবিদ্যা )**—২য় সংস্কবণ—শ্রীমৎ স্বামী সন্তদাস ব্রজবিদেহী মহন্ত মহারাজ প্রদত্ত উপদেশের কিয়দংশ তদীয় শিষ্য শ্রীসুধীরগোপাল মুখোপাধ্যায় এম্. এ. দ্বারা সংগৃহীত। পৃষ্ঠা ২৫৭ ; মূল্য পাঁচ সিকা। **ঐ হিন্দি সংস্করণ**—মূল্য পাঁচ সিকা।

৯। **পত্রাবলী**—ইহাতে শ্রীমৎ সন্তদাস বাবাজী মহারাজের ১৭৯ খানা পত্র ও ২৮ খানা পত্রের সারাংশ দেওয়া হইয়াছে। প্রত্যেক পত্রই ভগবৎকথা, ভক্তিভাব ও সাধন-তত্ত্ব বিষয়ক উপদেশে পরিপূর্ণ। পৃষ্ঠা ৩০০ ; মূল্য পাঁচ সিকা।

—প্রাপ্তিস্থান—

**চক্রবর্ত্তী, চ্যাটার্জ্জি এণ্ড কোং লিমিটেড্**

**পুস্তকবিক্রেতা ও প্রকাশক**

**১৫নং কলেজ স্কোয়ার, কলিকাতা।**